মনোমোহনের পূর্ব্বপুরুষ বলিল, 'কে তোমার বন্ধু ?'

তাই পীতাম্বরের আজ এই অবস্থা। তবে ভগবান আছেন, বন্ধুকে ঠকাইয়া মনোমোহনের পূর্ব্বপুরুষ যা পাইয়াছিল, আজ তার সিকির সিকিও নাই। মনোমোহনের বাপও কি সেদিন অপঘাতে মরে নাই, সহরের রাস্তায় গাড়ী চাপা পড়িয়া মরে নাই? পাপের পুরস্কার হাতে হাতে কিন্তু শেষ পর্য্যন্ত ধর্ম্মের জয় তো ঘটিবেই।

পাপের শাস্তি যাইবে কোথায় ?

'এই যে কলকাতা যাচ্ছে মনোমোহন, ওকে নেওয়াচ্ছে কে? তোমাদের বলে রাখছি শোন, সর্ব্বস্ব খুইয়ে পথের ভিখিরি হয়েও যদি না ফিরে আসে দু'দিন পরে ভগবান মিথ্যা, ধর্ম্ম মিথ্যা। ছেলেমেয়ে যে হয়নি ওর, সে কার বিধান? প্রায়শ্চিত্ত ভগবান আর টানবেন না ঠিক করেছেন, ক'পুরুষ ধরে পাপের ধন ক্ষয় করিয়েছেন, ওর বাপটাকে অপঘাতে মেরেছেন, ওকে এবার সর্ব্বস্বান্ত করে প্রায়শ্চিত্ত সম্পূর্ণ করাবেন, বংশটাও লোপ করে দেবেন।'

পীতাম্বরের গায়ের চামড়া ধবধবে সাদা, প্রথম বয়সে তামাটে ছিল। মাথার চুল, ভুরু, গোঁফ, দাড়ি আর গায়ের লোমগুলি পর্য্যন্ত সাদা হইয়া গিয়াছে। কথাগুলি বলিবার সময় আনমনে পৈতাটি সে আঙুলে জড়াইতেছিল, তার কথাগুলি তাই পৈতা হাতে করিয়া অভিশাপ দেওয়ার মত শোনাইল।

পথের ভিখারী হইয়া একেবারে বংশলোপের অভিশাপ! বছর পাঁচেক মোটে বিবাহ হইয়াছে মনোমোহনের, ছেলেমেয়ে হওয়ার সময় যায় নাই। এ স্ত্রীর সন্তান না হইলে আরেকটা বিবাহ করিতেই বা তার বাধা কিসের?

পীতাম্বরের বাড়াবাড়িটা অনেকের পছন্দ হইল না। পূর্ব্বপুরুষের গল্প বলিতে চাও বলো কিন্তু কবে কোন যুগে কি ঘটিয়াছিল, সত্যসত্যই ঘটিয়াছিল কিনা ঠিক নাই, সে প্রসঙ্গ তুলিয়া আজ এভাবে মানুষকে শাপ দেওয়া কেন?

কেহ আপত্তি করিলে পীতাম্বর বলে 'পাগল। আমি কেন শাপ দিতে যাব? আমি বলছি ভগবানের বিচারের কথা।'

পীতাম্বরের এতখানি গায়ের জ্বালার কারণটাও অনেকে বুঝিয়া উঠিতে পারিতেছিল না।

পীতাম্বর নিজেই বুঝাইয়া দেয়।

'মতিগতি ভাল হলে বংশটা হয়তো বজায় থাকতো কিন্তু ছোঁড়াটা বড়

পাষণ্ড। ওর বাপ অপঘাতে মরেছে, কিন্তু মানুষটা মন্দ ছিল না। মাসকাবারে যখনি গিয়ে দাঁড়িয়েছি, সঙ্গে সঙ্গে সাতটি টাকা হাতে তুলে দিয়েছে, হাসিমুখে বলেছে, ধরতে গেলে সব কিছু তো আপনারই ঘটক মশায়, সাতটি করে টাকা আপনার হাতে দিতে লজ্জা হয়—কিন্তু করব কি বলুন, সে অবস্থা তো আর নেই। বাপ মরার পর বছর ঘোরে নি, এ ছোঁড়া কিনা ওমাসে আমায় খালি হাতে ফিরিয়ে দিলে, স্পষ্ট বলে দিলে এখন থেকে আর একটি পয়সা দিতে পারবে না!'

সকলে মনে মনে বলে, এইজন্য তোমার এত রাগ!

'না দিলি, না দিবি টাকা, আমি কি চেয়েছি তোর কাছে? তোর বাপ ভক্তি করে দিত, তাই না তোর কাছে এসে দাঁড়িয়েছি? মুখের ওপর কি কথা বললে শোনো। বললে, আপনার হিসেব তো বাবা চুকিয়ে দিয়ে গেছেন ঘটক মশায়। আমি তো শুনে অবাক। বললাম, 'কিসের হিসেব বাবা? তোমার বাবা স্নেহভক্তি করে দিতেন, হিসেব তো কিছু ছিল না।'

কথা বলিতে বলিতে পীতাম্বর এমন জায়গায় থামিয়া যায় যে শ্রোতাদের প্রায় ধৈর্য্যচ্যুতি ঘটিবার উপক্রম হয়। একজন প্রশ্ন করে 'তারপর কি হল।

পীতাম্বর বলে, 'আমার কথা শুনে ছোঁড়া যেন খিঁচিয়ে উঠল, আপনার বাপ-দাদার সম্পত্তি ভোগ করার পাপ যেন না লাগে, সেই বাবদে আপনার সাতটাকা করে বরাদ্দ ছিল তো? তা সেই পাপেই যখন বাবাকে অপঘাতে মেরেছেন, আর তো আপনার পাওনা নেই।'

পৈতাটা আঙুলে জড়াইতে জড়াইতে পীতাম্বর বলে, 'শুনলে কথা? আমি যেন ওর বাপকে অপঘাতে মেরেছি! আরে, তোর পূর্ব্বপুরুষ করল পাপ, ভগবান তোর বাপকে দিলেন শাস্তি, তার মধ্যে আমাকে তুই জড়াস্ কেন! ভগবানের বিধান উল্টে দেবার ক্ষমতা থাকলে তোর বাপকে কি আমি বাঁচিয়ে রাখতাম না, অমন ভালমানুষ ছিল তোর বাপ?'

একজন শ্রোতা বলিল, 'তোর বাপ অপঘাতে মরেছে, একথাটা বলে বেড়ান আপনার উচিত হয় নি। মাসে মাসে তাহ'লে সাহায্যটা পেতেন।'

পীতাম্বর চটিয়া বলিল, 'সাহায্য? কিসের সাহায্য? আমি কি ভিখিরি যে ওর কাছে সাহায্য চাইতে যাবো? ভিখির হবে ও—দেখে নিও, ভিখিরি হয়ে ও ফিরে আসবে।'

গ্রামের লোকের প্রশ্ন আর উপদেশ বর্ষণে মনোমোহন একেবারে অতিষ্ঠ হইয়া উঠিল।

কলিকাতা গিয়া বাস করার উদ্দেশ্যটা সকলকে সে ভাল করিয়া বুঝাইয়া দিতে পারে না, নিজের কাছেই উদ্দেশ্যটা স্পষ্ট নয়। সহরের কলের জল, বৈদ্যুতিক বাতি, ট্রাম বাস, সিনেমা থিয়েটার, সমারোহ, সভ্যতা এসব কি তাকে টানিতেছে? গ্রামের একঘেয়ে নিরুৎসব শান্ত জীবন ভাল লাগিতেছে না, তাই কি সে সহরের হৈ চৈ চায়? বাণিজ্যলক্ষ্মীর কৃপা কি তার চাই? অথবা তার কামনা শুধু নূতনত্ব, পরিবর্ত্তন? এ রকম অনেক প্রশ্ন মনে জাগে, ভালমত একটা জবাবও সে খুঁজিয়া পায় না।

মনের মধ্যে একটা গভীর অসন্তোষ শুধু অনেকদিন হইতে স্পষ্ট হইয়া আছে এবং কিভাবে যেন তার ধারণা জন্মিয়া গিয়াছে কলিকাতায় গিয়া বাস করিতে না পারাই তার এই অসন্তোষের কারণ। কেন তা কে জানে! কি যেন সব ঘটা উচিত ছিল, কিন্তু ঘটিতে পারিতেছে না, অনির্দ্দিষ্ট অনেক সম্ভাবনা যেন বাতিল হইয়া যাইতেছে, দূরে কি যেন তার প্রতীক্ষায় রহিয়াছে, কাছে আগাইয়া যাওয়া যাইতেছে না—এমনি এক অনাবশ্যক রহস্যময় অনুভূতি সর্ব্বদা তাকে পীড়ন করে আর গ্রামের সঙ্কীর্ণ আবেষ্টনী হইতে মুক্তি পাওয়ার জন্য মন তার ছট্‌-ফট্‌ করিতে থাকে।

সহরে গিয়া অর্থোপার্জনের কথা অবশ্য সে ভাবে কিন্তু সেটা দেশের সম্পত্তির আয় কম হওয়া ও খরচ বাড়ার মধ্যে সামঞ্জস্য করার হিসাব। সহরে গিয়া অর্থোপার্জন করা আসল উদ্দেশ্য নয়।

সহরে গিয়া কোন উপায়ে যদি লাখপতি হইয়া যাইতে পারে তা হইলে অবশ্য তার আপত্তি কিছু নাই। কিন্তু সহরের আকর্ষণটা তার লাখপতি হওয়ার কামনার জন্য নয়।

নানা আপত্তি তুলিয়া, রাগ করিয়া চোখের জল ফেলিয়া মা ছেলের প্রস্তাবটা বাতিল করার জন্য প্রাণপণ চেষ্টা আরম্ভ করিয়াছিলেন। একদিন মনোমোহনের প্রচণ্ড ধমকে তার চেষ্টা থামিয়া গেল।

ছেলের কাছে এই তার প্রথম ধমক খাওয়া। স্নেহের নয়, অভিমানের নয়, আদরের নয়, রাগ ও বিরক্তির ধমক। গরম মেজাজে বাড়ীর কর্তা যেভাবে ধমক দেয়।

আজ যেন মা আরেকবার ভাল করিয়া বুঝিতে পারিলেন তাঁর ছেলের বাপটি বাঁচিয়া নাই।

তারপর হইতে মা একেবারে চুপ করিয়া গেলেন। একটি কেবল অনুরোধ জানাইলেন ছেলেকে।

'কর্তার বার্ষিক কাজটা এখানে সেরে যা মনু।'

এ অতি সঙ্গত অনুরোধ। যে মানুষটার সারাজীবন এখানে কাটিয়াছিল, দেশের লোকেও প্রত্যাশা করে যে তার বার্ষিক কাজটা দেশেই সম্পন্ন হইবে। আগে সহরে গিয়া বাসা বাঁধিলেও এই কাজের জন্য সকলকে নিয়া তাকে অন্ততঃ কয়েকদিনের জন্য দেশে ফিরিতে হইবেই।

মনোমোহন বলিল, 'বেশ, তাই হবে।'

সহরে যাওয়া মাস তিনেক পিছাইয়া গেল।

মোটে তিন মাস, ত্রিশ বছরের সঙ্গে আর শুধু তিনটি মাস যোগ দেওয়া। সময় বিশেষে তিন মাস সময়ও কত যে দীর্ঘ হইতে পারে! তবে হ্যাঁ, বিদায় তাকে দিতে হইবেই জানিয়া গ্রাম যেন আয়োজন করিয়াছে তার মনোরঞ্জনের, এখান হইতে চলিয়া যাওয়ার পর এ গ্রামের স্মৃতি যাতে তার কাছে প্রীতিকর হয়। প্রতিদিন ভোরে কে যেন এখন পূবের আম কাঁঠালের বন হইতে ধীরে ধীরে ঠেলিয়া তুলিয়া সূর্য্যকে আকাশে স্থাপন করে, পাখীদের গান ঝরায়, বিল ছাইয়া পদ্ম ফুল ফোটায়, ধানের ক্ষেতে ঢেউ তোলানো বাতাসে পাঠাইয়া দেয় মুথা ঘাসের মেটে গন্ধ আর গাঁয়ের মানুষের কথায় ব্যবহারে আমদানী করে আন্তরিক প্রীতির অর্ঘ্য।

বিদায় হওয়ার অধীরতার মধ্যেও মাঝে মাঝে গ্রাম ছাড়িয়া যাওয়ার কথা ভাবিয়া মনও বেশ খানিকটা কেমন কেমন করে বৈকি।

## দুই

নিজে দেখিয়া পছন্দমত একটি ভাল বাড়ী ঠিক করিবার জন্য মনোমোহন প্রথমে একা কয়েকদিনের জন্য কলিকাতায় আসিল। উঠিল সহরের এক নাম-করা হোটেলে—বাহিরের চাকচিক্যের তুলনায় ভিতরের আভিজাত্য যার বেশী।

কলিকাতায় পছন্দসই বাড়ী খুঁজিয়া বাহির করা যে কি হাঙ্গামার ব্যাপার

সেটা মনোমোহনের একেবারে অজানা ছিল না। কিন্তু বাড়ী খোঁজার একটা দিক সে একবার খেয়ালও করে নাই। কেমন একটা যুক্তিহীন অস্পষ্ট ধারণা তার মনে জাগিয়া ছিল যে, সহরে যখন এত রকমের অসংখ্য বাড়ী, কাপড়ের দোকানে গিয়া কাপড় বাছাই করার মতই সহরে পৌছিয়া বাড়ী পছন্দ করিতে কোন কষ্ট হইবে না।

তিন দিন খোঁজাখুঁজির পর হয়রাণ হইয়া সে বুঝিতে পারিল, একটা বোকামি করিয়া ফেলিয়াছে। প্রথমে সহরের জানাশোনা কয়েকজন মানুষকে বাড়ীর খোঁজ নিয়া রাখিতে লিখিয়া,কিছুদিন পরে তার নিজের আসা উচিত ছিল।

বড় মন খারাপ হইয়া গেল।

ব্যাপারটা অতি সামান্য। চলনসই একটা বাড়ী এখনকার মত ঠিক করিয়া সকলকে আনিয়া নীড় বাঁধিতে কোন বাধা নাই, তারপর ধীরে সুস্থে খোঁজ করিলে ভাল বাড়ী কি একটা পাওয়া যাইবে না? কিন্তু তিন দিন খুঁজিয়া মনের মত একটা বাড়ী না পাইয়াই মনোমোহনের মনে হইতে লাগিল, সহর যেন তাকে গ্রহণ করিতে চায় না। এ-যেন বিপজ্জনক ইঙ্গিত, তার বাড়ী খোঁজার চেষ্টার এই ব্যর্থতা। সহরে নূতন জীবন তার সার্থক হইবে না।

ভাড়াটে বাড়ী খুঁজিয়া না পাওয়ার ব্যর্থতা বোধ হয় মানুষের একাকীত্বের অনুভূতি তীক্ষ্ণ করিয়া তোলে। সে অবস্থায় হোটেলের তিনতলার ঘরে অনেক রাত্রে খোলা জানালার কাছে দাঁড়াইয়া নীচে রাস্তার দিকে চাহিয়া একাকীত্বের ভীরু হতাশার জন্যই বোধ হয় সন্দেহ জাগে যে বিপ্লব হয়তো ভাল নয়, অভ্যাস মানুষের ধর্ম, ভয়াবহ অধর্মের চেয়ে মরণও ভাল।

নূতন আবেষ্টনীতে ঘুম আসে না। রাস্তার দিকে দু'টি বড় বড় জানালা, কিন্তু অপরদিকের দরজাটি বন্ধ করিয়া দিলেই ঘরে আর বাতাস ঢোকে না। ফ্যান আছে, খুলিয়া দিলেই পাক্ দেওয়া বাতাস গায়ে লাগে, কিন্তু বহু লোকে যেন সঙ্গে সঙ্গে জোরে শ্বাস টানার মত ফিস্ ফিস শব্দে আপসোস জানাইতে শুরু করিয়া দেয়। জনবিরল পথে সশব্দে বাস চলিয়া যায়, রিক্সার টুন টুন আওয়াজ কানে আসে,—অথচ সহরে তখন রাত্রির স্তব্ধতা সত্য, তার মধ্যে ফাঁকি নাই। অসংখ্য শব্দের বিপুল কলরোল থামিয়া যে গভীর স্তব্ধতা সৃষ্টি হইয়াছে, গ্রামের শ্মশানেও যার তুলনা নাই, মাঝে মাঝে মোটরের গর্জ্জন আর রিক্সার ঘণ্টাধ্বনি তাকে একটু নাড়াও দিতে পারে না।

শুধু স্পষ্ট করিয়া দেয়। কানে যেন তালা লাগিয়া যায় আর শব্দহীনতা দপ দপ করিতে থাকে।

নটা-দশটার সময় হইতে রাত্রি দুটো-তিনটে পর্য্যন্ত শ্রান্ত দেহ যখন ঘুম চাহিয়া পায় না তখন হইতে প্রতিটি মিনিট মনোমোহনের কাছে রাতজাগার কষ্টে ভারি ও মন্থর হইয়া থাকে।

তৃতীয় রাত্রি এমনিভাবে কাটিল।

পরদিন সকালে সে চিন্ময়ের বাড়ী গেল।

অনেকদিন পরে বন্ধুর সঙ্গে এই সাক্ষাতের আনন্দ ও উত্তেজনা মনোমোহন ভবিষ্যতের জন্য সঞ্চয় করিয়া রাখিয়াছিল। ভাবিয়াছিল, এখানে স্থায়ীভাবে বসবাস আরম্ভ করিয়া একদিন চিন্ময়কে একেবারে বাড়ীতে নিমন্ত্রণ করিয়া আশ্চর্য করিয়া দিবেঃ তাকে দেখিয়া সে সহরে বাস করিতেছে জানিয়া, সহরের কোন্ পাড়ায় কেমন একটি বাড়ী সে কিভাবে সাজাইয়াছে লক্ষ্য করিয়া, বন্ধু ও অতিথিকে বাড়ীতে আদর-অভ্যর্থনা করার ব্যবস্থায় নিখুঁত মার্জিত রুচির পরিচয় পাইয়া চিন্ময় ভাবিবে, কই না, মনোমোহন তো মোটেই পাড়াগেঁয়ে নয়! তিনবার তার গ্রামের বাড়ীতে বেড়াইতে গিয়া তার সম্বন্ধে যে ধারণা চিন্ময়ের নিশ্চয় জাগিয়াছিল, এতকাল পরে সে ধারণা তার ভাঙ্গিয়া যাইবে।

কিন্তু লক্ষ লক্ষ মানুষের মধ্যে একটি সাথীর অভাব তিন দিনের মধ্যেই তাকে এমন কাবু করিয়া দিল যে চমক দেওয়া আঘাতে চিন্ময়ের ধারণা পরিবর্তন করার সাধটা বাতিল না করিয়া পারা গেল না। চিন্ময় আগেই জানিয়া রাখিবে যে সে সহরে বাস করিতে আসিতেছে।

জানুক, উপায় কি।

নাম করা হোটেলটির চার্জ বড় বেশী। মনে মনে খরচের হিসাব আওড়ানো মনোমোহনের অভ্যাস দাঁড়াইয়া গিয়াছে, ক'দিন এই অনাবশ্যক মোটা খরচের চিন্তাটা বড় বিঁধিতেছিল। আজ এই অপব্যয়ের সমর্থনে একটা ভালমত যুক্তি জুটিয়া যাওয়ায় সে স্বস্তি বোধ করিল।

চিন্ময় নিশ্চয় জিজ্ঞাসা করিবে, সে কোথায় উঠিয়াছে— হোটেলের নামটা তখন নিঃসঙ্কোচে উচ্চারণ করা চলিবে!

চিন্ময়ের বাড়ীর সামনে বাগান আছে। কয়েক হাত মোটে চওড়া, তবু নিখুঁত ভাবে সাজানো ফুলের গাছে ঠাসা বাগান। এটা সহরের এই নবোদ্গত অঞ্চলের

ফ্যাশন। তিন কাঠা জমিতে যে বাড়ী করিয়াছে, সে-ও খানিকটা জমি ছাড়িয়া দিয়াছে বাগানের জন্য। তবে অনেকখানি জায়গা জুড়িয়া চিন্ময়ের মস্ত বড় বাড়ী। যত বড় নয়, নির্মাণ-কৌশলে তার চেয়ে বড় মনে হয়।

তাকে দেখিয়াই চিন্ময় খুশী হইয়া বলিল, 'মোহন? আশ্চর্য্য করে দিলে যে!'

অভ্যর্থনার আন্তরিকতাতেই কয়েক বছরের অদর্শনের সঙ্কোচ অনেকখানি কাটিয়া যায়, দু'জনেই স্বস্তি বোধ করে।

আরেক দিক দিয়া মনোমোহন একটু বিস্ময়ও অনুভব করে।

কিছুদিন যোগাযোগ না থাকিলে মনের মধ্যে বন্ধুও কেমন বদ্‌লাইয়া যায়। দেখা হইলে বিস্ময়ের সঙ্গে মনে হয়, এতো ঠিক সে নয়! এতদিন মনের মধ্যে বন্ধু বলিয়া যাকে স্মরণ করিতাম?

বন্ধুর সর্ব্বাঙ্গে চোখ বুলাইয়া চিন্ময় বলে, 'তুমি সত্যি একটি আশ্চর্য্য মানুষ মোহন। যতবার গাঁ থেকে এসেছ, গাঁয়ের এতটুকু চিহ্ন তোমার কোথাও খুঁজে পাইনি। চুল ছেঁটেছ, তা-ও এখানকাব সেলুনেব ছাঁট। তোমাদের ওখানে সেলুন আছে নাকি? এতকাল গাঁয়ে থেকে এখানে আসবার সময় কি করে গাঁয়ের সব ছাপ ঝেড়ে ফেলে দাও?'

মনোমোহন বলে, 'পুকুর থেকে হাঁস যখন উঠে আসে—'

'গায়ে জল থাকে না। কিন্তু পায়ে পাঁক লেগে থাকে। পাঁক না থাকলেও দেখলেই বোঝা যায় পুকুর থেকে উঠে এসেছে।'

'গেঁয়ো বলেই হয়তো সহুরে সেজেছি।'

'সেজেছ কোথায়? সাজলে তো ধরাই পড়ে যেতে—চেনা যেত সহরের জামাই এসেছো!'

দুজনেই হাসে। দুজনেই পরস্পরের দিকে চাহিয়া গভীর আত্মপ্রসাদ অনুভব করে। দুজনেই ভাবে যে শিক্ষাদীক্ষা, চালচলন, আর রুচির দিক দিয়া প্রায় ভিন্ন রকম একজন মানুষের সঙ্গে অনায়াসে কেমন সহজ অন্তরঙ্গতা গড়িয়া তুলিয়াছে!

কিন্তু খানিক পরেই টের পাওয়া যায় দূরে সরিয়া থাকিলে বন্ধুর সঙ্গের সহজ অন্তরঙ্গতা বজায় থাকা এত সহজ নয়।

'তারপর, খবর কি?'

চিন্ময়ের প্রশ্ন শুনিয়া মনোমোহন একটু দমিয়া যায়। অন্তরঙ্গতা বজায় আছে

কিন্তু জীবনের গত কয়েকটি বছরের হিসাবে তারা পরস্পরের অপরিচিত। যতই বিবরণ তারা পরস্পরকে দিক, সেগুলি হইবে শুধু বড় বড় কয়েকটি ঘটনার পরিচয়, অতি সংক্ষিপ্ত পরিচয়। সংবাদপত্রের রিপোর্টের মত। অসংখ্য ক্ষণগুলির খুঁটি-নাটি বিচিত্র বিবরণ পরস্পরের অজানাই থাকিয়া যাইবে।

পাঁচ বছর আগে মনোমোহনের বিবাহের সময় চিন্ময় তার গ্রামের বাড়ীতে গিয়াছিল, কয়েকদিন থাকিয়া আসিয়াছিল।

সেই তাদের শেষ দেখা।

তারপর কিছুকাল ধরিয়া মাঝে মাঝে একজন আর একজনকে চিঠি লিখিয়াছে। বছর তুই আগে চিন্ময়ের বিবাহের সময় সে বন্ধুকে মস্ত একটি চিঠি লিখিয়াছিল।

সে চিঠির আগাগোড়া শুধু এই সমস্যার আলোচনা ছিল, সে কি সুখী হইবে? মোহন তো জানে, চিরদিন সে গ্রামের প্রতি গভীর আকর্ষণ অনুভব করিয়াছে, অনাড়ম্বর সহজ শান্ত জীবন সে পছন্দ করে। সন্ধ্যার অবশ্য তুলনা নাই, তাপস অথবা হিরণ্ময়কে বাতিল করিয়া সন্ধ্যা যে তার সঙ্গে জীবন কাটাইতে চাহিবে নিজের এই সৌভাগ্যে এখনও তার যেন বিশ্বাস হইতে চায় না। তবু মনটা মাঝে মাঝে খুঁত খুঁত করে। মনে হয়, সন্ধ্যা যদি সহর হইতে অনেক দূরে কোন পল্লীতে গৃহস্থের অন্তঃপুরে বড় হইত আর বহুদিনের পরিচয়ের বদলে চিরন্তন প্রথামত একদিন তু'একজন বন্ধুর সঙ্গে গিয়া মেয়ে পছন্দ করিয়া আসিত এবং আরেকবার সমারোহে গিয়া সন্ধ্যাকে বিবাহ করিয়া আনিত, কি সুখীই সে হইত জীবনে!

মোহন যেমন লাবণ্যকে নিয়া সুখী হইয়াছে।

চিঠি পড়িয়া মোহন ভাবিয়াছিল: এ কোন দেশী নেকামি? গ্রাম্য গৃহস্থের অন্তঃপুরে মানুষ হইলে সন্ধ্যা যে আর এই সন্ধ্যা থাকিত না, এটুকু বুঝিবার মত বুদ্ধি কি চিন্ময়ের নাই?

লাবণ্যও চিঠিখানা পড়িয়াছিল, স্বামীর সব চিঠিই সে পড়ে। রাগ করিয়া সে বলিয়াছিল, 'তার মানে আমাকে তোমার বন্ধু মুখ্যু গেঁয়ো ভূত মনে করে।'

চিঠির মানে তাই দাঁড়ায়। তবে মোহন বন্ধুকে জানিত কিনা, তাই সে সান্ত্বনা দিয়া বলিয়াছিল: 'না, ঠিক তা নয়। ওর কাছে গ্রামের মেয়ে হল কতকটা সেকালের ঋষিদের আশ্রমপালিতা কন্যার মত। রূপ গুণ বিদ্যাবুদ্ধি

সব আছে. কাব্যের নায়িকার মত ভালবাসার খেলা জানে, অথচ এমন সরলা যে কাঁটা গাছে আঁচল আটকে গেল—'

'তুমি থামবে ?'

সে চিঠির জবাব মোহন .দেয় নাই, চিন্ময়ের বিবাহেও আসে নাই। চিন্ময় অনেক অনুযোগ দিয়া আরেকখানা চিঠি লিখিয়াছিল এবং স্পষ্ট উল্লেখ করিযাছিল, সন্ধ্যার সঙ্গে কয়েকদিন কোন গ্রামে গিয়া বেড়াইয়া আসিবাব কথা ভাবিতেছে।

চিঠির জবাব লিখিয়াও চিঠিখানা পোস্ট করিতে মোহন ভুলিয়া গিয়াছিল। তারপর এ পর্য্যন্ত দু'জনেই ছিল চুপচাপ।

খবরাখবরের আদানপ্রদান হইল প্রায় আধ ঘণ্টা, তারপর হঠাৎ মোহন বলিল, 'আসল কথাই এতক্ষণ জিজ্ঞাসা করিনি। সত্যি আমি গেঁয়ো। একজনের সঙ্গে জীবন কাটাতে কেমন লাগছে ?'

'ভালই।'

আসল কথাটা জিজ্ঞাসা করিতে মোহন ভুলিয়া যায় নাই, চিন্ময় আপনা হইতে বলে কিনা দেখিবার জন্য অপেক্ষা করিতেছিল। চিন্ময়ও বন্ধুর প্রশ্নের অপেক্ষায় থাকায় আধ ঘণ্টার আলাপে সন্ধ্যার কথা একেবারেই বাদ পড়িয়াছে। এইবার বিবাহোৎসবে না আসার এবং চিঠির জবাব না দেওয়ার একটা কৈফিয়ৎ খাড়া করা মোহনের উচিত ছিল।

কর্ত্তব্যটা সে সম্পূর্ণ এড়াইয়া গেল।

চিঠির ইঙ্গিত ছিল খুব স্পষ্ট। মনোমোহন নিমন্ত্রণ করিলেই চিন্ময় ও সন্ধ্যা কয়েকদিনের জন্য তার গ্রামের বাড়ীতে বেড়াইয়া আসিত। মোহন জবাব লিখিয়াও চিঠি ডাকে দেয় নাই।

তার মনে হইয়াছিল, এ চিঠি সন্ধ্যার ফরমাসে লেখা, গ্রাম্য আবেষ্টনীতে তাকে দেখিবার সখ হইয়াছে সন্ধ্যার। সন্ধ্যার কল্পনায় হয়তো সে ফতুয়া গায়ে দেয়, উবু হইয়া বসিয়া পাড়ার দশজনের সঙ্গে খোশ গল্প করে আর তার বাড়ীর শাঁখা সিন্দূর পরা ঘোম্‌টা-টানা মেয়েরা কলসী কাঁখে পুকুরে জল আনিতে যায়। এসব নিজের চোখে দেখিয়া সন্ধ্যার একটু আমোদ পাওয়ার ইচ্ছা হইয়াছে।

খবরাখবরের আদানপ্রদান চলিতে থাকে, মোহনের জন্য চা আসে, দেয়ালের দামী ঘড়িতে কোমল ক্লান্ত আওয়াজে ধীরে ধীরে দশটা বাজে, সময়ের যেন তাড়াতাড়ি নাই।

সন্ধ্যার কাছে একটা খবর কি চিন্ময় পাঠাইবে না? এবেলা তাকে এখানে খাইয়া যাইতে বলিবে না একবার? শুধু এক কাপ চা আর খাবারে তার অভ্যর্থনার শুরু ও শেষ হইবে?

শেষের দিকে চিন্ময়কে কেমন অন্যমনস্ক মনে হইতেছিল, তারপর সে এক সময় বলে, 'এমন অসময়ে তুমি এলে মোহন! এখুনি নেয়ে খেয়ে আমায় আপিস ছুটতে হবে।'

'ও, আচ্ছা তা'হলে উঠি।'

নিজের বোকামির জন্য মনোমোহনের আপসোসের সীমা থাকে না। 'এবার তুমি বিদায় হও' বলিবার সুযোগ চিন্ময়কে দেওয়ার আগেই অবস্থা বুঝিয়া তার নিজেরই বিদায় নেওয়া উচিত ছিল।

চিন্ময় কিন্তু ছাড়িতে চায় না, বলে, 'আরে, বোসো বোসো। তোমার এত তাড়া কিসের? তোমার তো আপিস নেই! যতক্ষণ সময় আছে একটু গল্প করা যাক!'

মনোমোহন উঠিয়া দাঁড়াইয়াছিল, আবার বসে। এদের সঙ্গে কোনোদিন সে নিজেকে খাপ খাওয়াইতে পারিবে না। এরা নিজেরাই ইঙ্গিতে জানায় আপিস যাওয়ার তাগিদ আছে, এবার তুমি বিদায় হও, আবার উঠিতে গেলে আশ্চর্য্য হইয়া জিজ্ঞাসা করে, এত তাড়া কিসের!

কয়েক মিনিট পরে নিজেই সে আপিসের কথাটা মনে করাইয়া দেয়।

চিন্ময় বলে যে চুলোয় যাক আপিস, সে কি কেরানী যে লেট হইলে বড়বাবু গাল দিবে? বিশেষ একটা দরকারী কাজ আছে তাই না গেলে চলিবে না, নয় তো এতদিন পরে তাদের দেখা হইয়াছে, আজ কি আর চিন্ময় আপিস যাইত?

শুনিয়া মনোমোহন আবার দমিয়া যায়।

আগাগোড়া বিচারে যেন ভুল হইয়া যাইতেছে। চিন্ময় তবে তাকে বিদায় দেওয়ার জন্য আপিসের তাগিদ জানায় নাই, অনেকক্ষণ তার সঙ্গে কথা বলিতে পারিবে না বলিয়া আপসোস প্রকাশ করিয়াছিল? যে কোন ছুতোয়

ছেলেমানুষের মত অভিমান করিবার এবং দোষ বাহির করিবার জন্য সে কি প্রস্তুত হইয়া আসিয়াছে ?

এতো ভাল কথা নয়।

সব অবস্থাতেই আত্মসমালোচনা মানুষকে অন্যমনস্ক করিয়া দেয়। অন্যমনস্ক মানুষকে মনে হয় মনমরা উদাসীন। চিন্ময় দুঃখিত হইয়া ভাবে, জীবনীশক্তি ক্ষয় হইয়া মোহন কি ঝিমাইয়া পড়িতেছে ? গ্রামে থাকিয়াও সে কি সংবের বোঁটা-ছেঁড়া মানুষের মত বাসি হইয়া যাইতেছে ?

'ওবেলা তোমার তো কোন কাজ নেই মোহন ?'

'না।'

'সকাল সকাল আপিস থেকে বেরিয়ে তোমায় একেবারে তুলে নিয়ে আসব বাড়ী থেকে। ঠিকানাটা কি তোমার ?'

নামকরা হোটেলের সাহায্যে বন্ধুর কাছে মর্য্যাদা বাড়ানোর সাধ পচিয়া গিয়াছিল। একটু লজ্জার সঙ্গেই মোহন হোটেলের নামটা উচ্চারণ করিল।

'হোটেল ?' চিন্ময় আশ্চর্য্য হইয়া গেল। 'আমি ভাবছিলাম, তোমার কোন আত্মীয়ের বাড়ী উঠেছ বুঝি। কিন্তু ও হোটেল কেন, কলকাতায় আর হোটেল খুঁজে পেলে না ? দশগুণ বেশী চার্জ দিয়ে ওখানে উঠবার মানে ?'

'মোটে দু'চার দিনের জন্য কিনা—'

'দু'চার দিনের জন্য মিছিমিছি টাকা নষ্ট করার কোন মানে হয় ? এক কাজ কর তুমি, ওবেলাই হোটেলের বিল চুকিয়ে দিয়ে সটান আমার এখানে চলে এসো।'

চিন্ময় একটু হাসিল।

'হোটেলের মত আরামে অবশ্য থাকতে পারবে না, তবে আমি যখন আছি, তুমিও থাকতে পারবে আশা করছি।'

মোহন হঠাৎ কোন জবাব দিতে পারিল না। এ বাড়ীতে দু'চারদিন বাস করার কথা ভাবিতেও তার ভয় হয়।

সত্যই ভয় হয় !

দেখা করিতে আসিয়া দু'চার ঘণ্টা কাটাইয়া যাওয়া এক কথা কিন্তু চব্বিশ ঘণ্টা বাস করা ! দু'চার ঘণ্টা সোফায় শুধু বসিয়া থাকিতে হয়, মুখে শুধু বলিতে হয় কথা। অতিথি হইয়া চব্বিশ ঘণ্টা বাড়ীতে বাস করা তো সে রকম সহজ

ব্যাপার নয়। পদে পদে তার গ্রাম্যতা ও অসভ্যতা ধরা পড়িতে থাকিবে, বাড়ীর চাকর দাসীরও বুঝিতে বাকী থাকিবে না আধুনিক সভ্য পরিবারে বাস করিতে সে একেবারেই অভ্যস্ত নয়।

'কাল চলে যাচ্ছি, এক বেলার জন্য হাঙ্গামা করে কি হবে?'

চিন্ময়ের বাড়ীতে বাস করার বিপদকে বরণ করার চেয়ে দেশে পালানও ভাল। অবশ্য, কালই যে যাইতে হইবে এমন কোন কথা নাই। যাওয়া ঠিক করিয়াও মানুষ অনেক ছুতায় যাত্রা পিছাইয়া দিতে পারে!

চিন্ময় সায় দিয়া বলিল, 'না, কাল যদি চলে যাও, তবে আর হাঙ্গামা করে লাভ নেই। কিন্তু তুমি কলকাতা এসেছ কেন তাতো বললে না?'

মোহন বলে, চিন্ময় শুনিয়া যায়। শুনিতে শুনিতে এমন মুখের ভাব হয় চিন্ময়ের, বন্ধু যেন আত্মহত্যার পরিকল্পনা শুনাইতেছে!

'সাধ করে দেশের বাড়ী ঘর ছেড়ে এসে তুমি কলকাতায় বাড়ী ভাড়া করে থাকতে চাও?'

'এখনকার মত বাড়ী ভাড়া নেব। তারপর দেখেশুনে কিছু জমি কিনে একটা বাড়ী করবার ইচ্ছা আছে।'

সবিস্ময়ে বন্ধুর মুখের দিকে চাহিয়া চিন্ময় বলে, 'তুমি পাগল হয়ে গেছ মোহন। তোমার মাথার ঠিক নেই।'

চিন্ময়ও সন্ধ্যাকে ডাকিয়া পাঠায় নাই, সন্ধ্যাও খবর পাইয়া আপনা হইতে উঁকি দিয়া যায় নাই।

সন্ধ্যার কথাটা মোহনকেই উল্লেখ করিতে হইল, তার সহরবাসের পরিকল্পনা সম্পর্কে চিন্ময়ের সঙ্গে আলোচনা ও তর্কের পর বিদায় নেওয়ার সময়। সেই পুরাতন তর্ক, কলেজ জীবনে প্রতিদিন যে তর্কে তাদের ঘণ্টার পর ঘণ্টা কাটিয়া যাইত। আজও ব্যক্তিগত আলোচনাটা মিনিট তিনেকের মধ্যে পরিণত হইয়াছিল বহুরূপী সভ্যতার বহুমুখী পরিণতি ও সম্ভাবনার বিচারে এবং এক মুহূর্তে এতকাল দূরে দূরে থাকার জন্য দুজনের মধ্যে অপরিচয়ের ব্যবধানটা গিয়াছিল বাতিল হইয়া। একটু যে সঙ্কোচ ছিল তাও কাটিয়া যাওয়ায় মোহনের পক্ষে যাচিয়া সন্ধ্যার সঙ্গে দেখা করার দাবী জানানো সহজ হইয়া গিয়াছিল।

সন্ধ্যার কথা উঠিতেই চিন্ময় হঠাৎ গম্ভীর হইয়া বলিল, 'বলিনি তোমায়? সন্ধ্যা তো এখানে নেই।'

'কোথায় গেছে ?'

'বাপের বাড়ী গেছে, আবার কোথায় ।'

'কবে গেল ?'

'তা পাঁচ ছ'মাস হ'ল বৈকি।'

'পাঁচ ছ'মাস ?'

বিস্ময়ের ভাব ফুটিতে ফুটিতে উত্তেজিত আনন্দের হাসিতে মোহনের মুখ ভরিয়া গেল, দু'হাতে সে চিন্ময়ের ডান হাতটি চাপিয়া ধরিল।—'খোকা, না খুকি ?'

'তার মানে ?'

ইঙ্গিতটা বুঝিতে একটু সময় লাগিল চিন্ময়ের, তারপর তার মুখেও মৃদু একটু কৌতুকের হাসি ফুটিয়া উঠিল—নিস্তেজ ও অস্থায়ী হাসি।

'ও, তাই বলো ! স্ত্রীরা খোকা বা খুকি প্রসব করতে বেশীদিনের জন্য বাপের বাড়ী যায় আমার এটা মনে ছিল না। তুমি বুঝি সন্ধ্যাকে ওরকম সাধারণ স্ত্রী বলে ধরে রেখেছ ?'

মোহন চুপ করিয়া রহিল।

'খোকাখুকির ব্যাপারেই ও বাপের বাড়ী গেছে বটে, তবে ঠিক উল্টো কারণে ! আমি খোকা খুকি চেয়ে পাগল হয়ে উঠেছিলাম বলে আমাকে ঠেকাবার জন্য। এখন কিছুদিন ওসব হাঙ্গামা চায় না। বছর দুই পরে ফিরে আসবে বলেছে, তারপর যদি দরকার হয়, তোমার ওই কারণে গেলেও যেতে পারে বাপের বাড়ী। তার এখনো অনেক দেরী ভাই, অনেক দেরী।'

মোহন ভড়কাইয়া গিয়াছিল, কতকটা ভয়ে ভয়ে জিজ্ঞাসা করিল, 'ঝগড়া হয়েছে নাকি তোমাদের ?'

চিন্ময় ঝাঁঝালো ব্যঙ্গের স্বরে বলিল, 'ঝগড়া ? আমরা কি তোমরা যে কোমর বেঁধে ঝগড়া করব আর দশ মিনিট পরে মুখের দিকে চেয়ে দু'জনেই হেসে ফেলব ? আমাদের মতের অমিল হয়েছে। ওসব তুমি বুঝবে না ভাই, ওসব নিয়ে মাথা ঘামিও না।'

ব্যাপারটা মোহন বুঝিতে পারে ভাল ভাবেই। সন্ধ্যার প্রসঙ্গে চিন্ময়ের রাগ আর জ্বালার বহর দেখিয়া সে আর কিছু বলে না।

'চারটে থেকে পাঁচটা পর্য্যন্ত হোটেলে থেকো।'

মোহনকে বিদায় না দিয়াই সে ভিতরে চলিয়া গেল।

বাড়ীর সামনে সংক্ষিপ্ত দৃষ্টান্তের মত বাগান, লতার চাঁদোয়ার নীচে কোলাপ্-সিবল গেট।

চিন্ময়ের বাবা কেদারনাথ স্মার্ট আপিসি বেশে গাড়ীতে উঠিতেছিল। গতিস্বপ্নের স্থির প্রতিমূর্ত্তির মত গাড়ীটির পালিশে সূর্য্যের আলো পিছলাইয়া পড়িতেছে মনে হয়। কেদারনাথের কাঁচা পাকা চুল একটু পাতলা হইয়া আসিয়াছে, টান করা মুখের চামড়া হয়তো একটু শিথিল হইয়াছে, নিস্প্রভ হয় নাই।

গাড়ীতে উঠিয়া বসিবার পর সে মোহনের সঙ্গে কথা বলিল। মোহন গাড়ী ঘেঁষিয়া আসিয়া দাঁড়াইয়াছে, কথা না বলিয়া উপায় ছিল না।

'মোহন নাকি?' অনেকদিন পরে তোমায় দেখলাম।'

'ভাল আছেন?'

'আছি এক রকম। কি করছ এখন?'

ছেলের স্কুল-কলেজ জীবনের অনেক অপরিচিত ছেলে অনুগ্রহপ্রার্থী হইয়া দেখা করিতে আসে, চাকরী চায়। অনেকক্ষণ সাধারণ আলাপের ভূমিকায় সময় নষ্ট করে, প্রত্যেকে আগেই প্রমাণ করিয়া রাখিতে চায় যে অন্ততঃ তার জন্য কেদারের কিছু করা উচিত।

মোহনের বাড়ীর অবস্থা কেদারের মনে ছিল না, তাই প্রথমেই সে জানিতে চাহল, সে বেকার কিনা অথবা কিছু করিতেছে। সময় অযথা নষ্ট হইবে না, মোহনের সঙ্গে কি রকম ব্যবহার করা চলিতে পারে তাও বুঝা যাইবে।

মোহন ধীরে ধীরে বলিল, 'দেশেই আছি এখনও পর্য্যন্ত। বাবা মারা গেছেন শুনেছেন বোধ হয়?'

সহানুভূতি জানাইতে কেদার বলিল, 'মারা গেছেন? তাই তো, বড়ই দুঃখের কথা হল!'

প্রসঙ্গ পরিবর্ত্তন করিতে বলিল, 'চিন্ময়ের সঙ্গে দেখা হয়েছে? চিন্ময় বাড়ীতেই আছে।'

সঙ্গ ত্যাগ করার ভূমিকা হিসাবে বলিল, 'কটা বাজল? দশটা তেত্রিশ! দেরী হয়ে গেল একটু।—যাও।'

'যাও' সে বলিল ড্রাইভারকে। শোঁ করিয়া গাড়ী চলিয়া গেল।

মোহন কখনো চাকরীর জন্য উমেদারী করে নাই কি না তাই কেদারের ব্যবহারে অমায়িকতার জোয়ার আসিবার আগেই ভাঁটা আসিল কেন ঠিক বুঝিয়া উঠিতে পারিল না।

এজন্য বিস্মিত হওয়ার অবসর কিন্তু সে পাইল না, বিস্ময় জাগিল অন্য কারণে।

পথের ওপারে দু'টি নূতন তিনতলা বাড়ীর মাঝখানে একটি খোলার বাড়ী, মাটি লেপা দেয়ালে আলকাতরা মাখানো কাঠের গরাদের জানলা। খোলা দরজা দিয়া ভিতরে একটা মাচার খানিকটা অংশ চোখে পড়ে, সবুজ সতেজ পাতার মধ্যে কয়েকটা হলদে ফুল ফুটিয়া আছে, একটি পরিপুষ্ট কুমড়া ঝুলিতেছে।

ম্যাজিক নয়তো? এই পাড়ায় চিন্ময়ের বাড়ীর এত কাছে বাঁশের মাচায় কুমড়ো ফুল এবং ফল!

দুপুরে হোটেলের ঘরে বসিয়া মোহন লাবণ্যশ্রীকে একখানা চিঠি লিখিল। চিঠিখানা লিখিবার জন্যই দামী একখানা প্যাড কিনিয়া আনিল।

লিখিল:

আসিবার আগের দিন তুচ্ছ কারণে ঝগড়া করে তোমায় কাঁদিয়েছিলাম, অতটা বাড়াবাড়ি করা আমার উচিত হয়নি। সারাদিন তোমার সঙ্গে কথা বলিনি, বিকালে তুমি নিজে খাবার এনে দিয়েছিলে কিন্তু খাইনি, রাত্রে তুমি কাঁদতে আরম্ভ না করলে হয়তো তোমার সঙ্গে ভাব না করেই কলকাতা চলে আসতাম।

আমার ওরকম জিদ চেপেছিল কেন জান? অনেকদিন একসঙ্গে থাকলে ওরকম হয়, সামান্য কারণে আপন জনের সঙ্গে সহজেই খিটিমিটি বেধে যায়। এখন বুঝতে পারছি, এই জন্য বৌদের মাঝে মাঝে বাপের বাড়ী যাওয়া ভাল। আমি যে নিষ্ঠুর ব্যবহার করেছি, সেজন্য ('আমায় মাপ করো' লিখিয়া, একটু ভাবিয়া কথাগুলি মোহন কাটিয়া দিল) মনে দুঃখ রেখো না। সেকথা যাক, তোমায় একটা দরকারী কথা লিখতে চাই। আগেও অনেকবার এ বিষয়ে তোমায় বলেছি কিন্তু সামনাসামনি বলার জন্যই বোধ হয় কথাটা তোমার তেমন

গুরুতর মনে হয়নি, অন্য প্রসঙ্গে চাপা পড়ে গেছে। এখন আমি কাছে নেই, দূর থেকে চিঠি লিখে জানাচ্ছি, হয়তো এবার আমার কথার গুরুত্ব খানিকটা বুঝতে পারবে।

তোমার ছেলেমানুষী এবার না কমালে তো চলবে না লাবু! তুচ্ছ বিষয়ে উচ্ছ্বসিত হয়ে হেসে উঠবে, সামান্য অনুযোগে কান্না আসবে, পাছে কেউ কিছু মনে করে ভেবে সর্ব্বদা সকলকে ভয় করে চলবে, জোর করে কিছু চাওয়ার বদলে দশ বছরের মেয়ের মত আব্দার ধরবে আর অভিমান করবে—এ স্বভাব তোমার বদলানো চাই। তুমি যে একটা মানুষ, তোমার যে স্বতন্ত্র একটা সত্তা আছে, তাই যদি তুমি ভুলে থাকো, নিজের জীবনকে তুমি সার্থক করে তুলবে কি করে? বিশেষতঃ কলকাতায় এলে আমাদের জীবনের প্রসার বাড়বে, দশজনের সঙ্গে তোমার মেলামেশা করতে হবে, সামাজিক জীবনে অনেক দায়িত্ব পালন করতে হবে, নতুন ব্যবস্থায় সংসার চালাতে আমায় সাহায্য করতে হবে—এখনকার মত ছেলেমানুষ যদি থেকে যাও, এসব তো তোমার দ্বারা হয়ে উঠবে না। ফল কি দাঁড়াবে ভেবে দেখো।—

ইতি—

তোমার মোহন

এখনো যে বাড়ী ঠিক হয় নাই, এ খবরটা মোহন লিখিল পুনশ্চে।

দোতলার দক্ষিণপ্রান্তে পশ্চিমে মুখ করা চিন্ময়ের একটি নিজস্ব বসিবার ঘর আছে।

বাড়ীর বাকী অংশের যে ঘর ও বারান্দা পার হইয়া এ ঘরে আসিতে হয়, তার সঙ্গে এ ঘরের অমিল নতুন মানুষকে রীতিমত চমক দেয়।

ঘরে কিছু নাই, একেবারেই কিছু নাই। পায়ের নীচে প্রশস্ত মেঝে, চারিদিকে ফাঁকা দেওয়াল, মাথার উপরে শুধু ছাদ!

বসিবার একটি আসন পর্য্যন্ত ঘরে নাই।

অপরিমিত শূন্যতার পরিবেশ জোরে শ্বাস টানিবার প্রেরণা জাগায়।

শুধু একটি সিল্কের লুঙ্গি পরিয়া খালি গায়ে খালি পায়ে চিন্ময় মেঝেতে বসিয়া পড়ে।

বলে, 'বোসো। ধুলো লাগবে না, ধুলো নেই।'

মোহন বসে।

পাঁচ ছ'বছর আগে ঘরখানা অন্যরকম ছিল। আলতা সিঁদুর গয়না আর রঙীন শাড়িতে জমকালো বৌয়ের বিধবা বেশ ধরার মত ঘরের চেহারার পরিবর্ত্তন হইয়াছে। পুরু নরম ফরাসে তাকিয়া হেলান দিয়া বসিবার ব্যবস্থা ছিল আর ছিল বেতের মোড়া ও কাঠের পিঁড়ি। গড়গড়া ও রূপাবাঁধানো হুঁকা ছিল, পানের বাটা ও মসলার পাত্র ছিল, মাটির কুঁজো, পাথরের গ্লাস, তালপাতার পাখা ছিল। দেওয়াল ভরিয়া সাজানো ছিল পটের ছবি ও গ্রাম্য নক্সা।

শূন্য ঘরের চারিদিকে চোখ বুলাইতে বুলাইতে মোহন কেবল একটি কথায় প্রশ্ন করে, 'কেন?'

চিন্ময় বলে, 'কি করব? গ্রামের গেরস্থ ঘরে যা কিছু থাকে সব এনেছি, কমদামী সব জিনিস কিনেছি, কিন্তু ঘরোয়া ভাবটা কিছুতে আনতে পারিনি। কখনো মনে হয়েছে ঘরে জঞ্জাল জমেছে, কখনো মনে হয়েছে নতুন একটা সহুরে ফ্যাসান সৃষ্টি করেছি, কখনো মনে হয়েছে এবার বুঝি ক্যামেরা এনে শুটিং শুরু হবে। কোথায় যেন একটা ফাঁকি ছিল ধরতে পারিনি। সব তাই ছেঁটে ফেলেছি। ফাঁকি বজায় রেখে চলার চেয়ে এই রকম ফাঁকাই ভাল। মাঝে মাঝে এসে বসলে মনটা বেশ শান্ত হয়।'

মোহন জিজ্ঞাসা করে, 'সেই যে তুমি আমাদের বাড়ী গিয়ে ক'দিন ছিলে, তারপর আর গ্রামে গিয়ে থেকেছ কখনো?'

চিন্ময় বলে, 'থাকিনি, তবে মাঝে মাঝে সকালে গাড়ী নিয়ে বেরিয়ে গিয়ে সারাদিন কাটিয়ে এসেছি। গত রবিবারের আগের রবিবার মাছ ধরতে গিয়েছিলাম। নরেশকে মনে পড়ে? তাদের দেশের বাড়ীতে। তাদের বাড়ীতে অবশ্য বেশীক্ষণ থাকিনি, পুকুর পাড়েই সময় কেটেছিল। মস্ত একটা মাছ ধরেছিলাম। তুলতে কি পারি, অনেকক্ষণ খেলিয়ে তবে তুললাম।'

'কত বড় মাছ?'

'সের দুই হবে।'

দু'সেরি একটা মাছ মস্ত বড় মাছ চিন্ময়ের কাছে!

তাদের মস্ত পুকুরটা এখন জেলেদের কাছে জমা দেওয়া হয়, আজ কাল দু'সেরি মাছ তার কাছেও অবশ্য তুচ্ছ নয়। কিন্তু ওই পুকুর হইতে ছিপে সে কতবার সাত আট সের ওজনের রুই কাতলা ধরিয়াছে—খুব বেশীদিনের কথা নয়।

সে কথা চিন্ময়কে বলিয়া লাভ নাই। সে বুঝিবে না।

বড় মাছ ছিপে গাঁথিয়া ধরার সুখ আর বড় মাছ রান্না করিয়া খাওয়ার সুখের পার্থক্য তার জানা নাই।

মাছ ধরার সুখের স্বাদটা তার জানা আছে কিন্তু সুখটা পাওয়ার আগ্রহ আছে কি? জেলেদের পুকুরটা জমা দিলেও ছিপ ফেলিবার অধিকার সে হারায় নাই। কিন্তু গত কয়েক বছরে কতবার সে পুকুরে ছিপ ফেলিতে গিয়াছে?

একেবারেই তাগিদ অনুভব করে নাই।

মোহন জিজ্ঞাসা করে, 'শীতকালে খালি মেঝেতে বসো কি করে?'

চিন্ময় হঠাৎ জবাব দেয় না।

মোহন বুঝিতে পারে হঠাৎ সে ভয়ানক রাগিয়া গিয়াছে—মুখ বন্ধ করিয়া সে রাগটা সংযত করিবার চেষ্টা করিতেছে। চিন্ময় মুখ খুলিলে তবে মোহন তার রাগের কারণটা বুঝিতে পারে। তার প্রশ্নটাকে ব্যঙ্গ মনে করিয়' চিন্ময়ের রাগ হইয়াছে।

রাগ আয়ত্তে আসিলে চিন্ময় ধীরে ধীরে বলে, 'হাসি পেলে হেসো মোহন। এর চেয়ে তাতে কম ঘা লাগবে মনে। তুমি পনেরো সের মাছ তুলেছিলে মনে আছে কিন্তু আমি জীবনে কখনো ছিপে মাছ ধরিনি। আট দশ সেরি মাছ তুমি হেসে খেলে তুলে থাকো।'

ছিপে মাছ ধরার প্রসঙ্গ চাপা দিবার জন্য মোহন সত্যাই শীতকালে খালি মেঝেতে বসার সমস্যাটা টানিয়া আনিয়াছিল। সে লজ্জিতভাবে বলে, 'মনে মনে হাসিনি ভাই, কথাটা শুধু চাপা দিচ্ছিলাম। ছিপে মাছ ধরতে তুমি যে আনাড়ি, সেটা তুমিও জানো, আমিও জানি। মুখে বলে কি হবে?'

সন্ধ্যার সময় চাকর ঘরে আলো দিয়া গেল,—বড় একটি মাটির প্রদীপ। শূন্য প্রদীপের শিখাকে কাঁপিতে দেখিয়া তখন মোহনের মনে হইল সহর সত্যাই দূরে সরিয়া গিয়াছে।

কিন্তু গ্রাম কাছে আসে নাই।

লোকালয়ের বাহিরে গৃহহীন তরুহীন প্রান্তরে শুধু একটি আলো সম্বল করিয়া

তারা বসিয়া আছে। অনেকবার তার দেশের গ্রামের উত্তরে রঙ্গনাথের মাঠে বসিয়া সে দূরে আলো জ্বলিতে দেখিয়াছে। সে আলো একটি নয়, অনেকগুলি।

মোহন অস্বস্তি বোধ করিতে থাকে, সন্ধ্যার কথা না উঠা পর্য্যন্ত কোন কথাই তার ভাল লাগে না। চিন্ময়ের মুখে সন্ধ্যার সঙ্গে তার বিরোধের বিবরণ শুনিয়া তার মনে হয়, এই ঘরখানা যেন সেই মনান্তরের কারণটির সহজ সরল ব্যাখ্যার মত। এত বড় বাড়ীতে এই একটিমাত্র ঘর যেমন চিন্ময়ের পাগলামির প্রত্যক্ষ পরিচয়, সন্ধ্যার সঙ্গে সর্ব্বাঙ্গীন মিলের মধ্যে একটিমাত্র অমিলও তেমনি তার বিকারের প্রমাণ।

বিবাহের আগে চিন্ময় তাকে চিঠিতে যা লিখিয়াছিল, মোহন আগেই জানিত সে সব বাজে কথা। কোন মন চিরদিন রূপকথার রাজকন্যার গায়ে সোনার কাঠি ছোঁয়ায় না। রাজকন্যার ঈর্ষা নাই, মানুষের সঙ্গে মানুষের সুখের ঘরকন্নায় সে বাধা দেয় না। কোন অজানা কারণে মোহনের রাজকন্যা বাঙ্গলার মধ্যবিত্ত গৃহস্থ কন্যা সাজিলেও সেজন্য সন্ধ্যাকে নিয়া তার অসুখী হওয়ার কথা নয়।

সন্ধ্যা ঘোমটা টানিয়া অন্তঃপুরচারিণী সাজিলেই বরং তার অসুবিধার সীমা থাকিত না। নিজে সে যে জীবন যাপন করে,—এই ঘরে খেয়ালের বশে মাঝে মাঝে দু'এক ঘণ্টা অবসর যাপন করা ছাড়া—তাতে সন্ধ্যা যেমন আছে তেমনি না হইলে জীবনসঙ্গিনী তাকে করা চলিত না। তাই ঘরে ও বাহিরে সন্ধ্যার সাজপোষাক চালচলনের এতটুকু সংস্কার চিন্ময় দায়ী করে নাই শুনিয়া মোহন আশ্চর্য্য হয় না।

'আমি কিছুই চাইনি ভাই, শুধু একটি ছেলে চেয়েছিলাম। আমার মতে বেশী বয়সে বিয়ে হলে প্রথমেই ছেলেমেয়ে হওয়া ভাল—অন্তত: একটি। ও বললে পাঁচ বছরের মধ্যে ছেলেমেয়ে হওয়া চলবে না, পাঁচ বছর পরে দেখা যাবে। প্রথমে হাসতে হাসতেই আলোচনা হত, তারপর আমি যত জোর করতে লাগলাম, ওর জিদও তত চড়তে লাগল। শেষে একদিন বাবার কাছে চলে গেল। কি বলে গেল জানো? পাঁচ বছর পূর্ণ হলে ফিরে আসবে।'

'পাঁচটা বছর ধৈর্য্য ধরলেই পারতে? দেখতে দেখতে কেটে যেত।'

'কেন? বিয়ে কি ছেলেখেলা? একজন ক'মাস হৈচৈ করে বেড়ানো বন্ধ রাখতে পারবে না বলে আরেকজন পাঁচ বছর ধৈর্য্য ধরবে, আমি ওসব

ন্যাকামিকে প্রশ্রয় দিতে ভালোবাসি না। তাছাড়া, বার্থ কণ্ট্রোল আমার অতি কদর্য্য মনে হয়।'

'তুমি কদর্য্য ভাবলেই তো নেসেসিটি কথা শুনবে না। সভ্য জগতের দরকার, তাই ওটা চল হয়ে গেছে। আমাদের গ্রামে নিতাই বলে একজন ডাক-পিয়ন আছে। দশ বার বছর বিয়ে করেছে, ছেলেমেয়ে ছ'টি। খেতে দিতে পারে না। একদিন পাগলের মত ছুটে এসে আমাদের হাসপাতালের—'

'তোমার হাসপাতাল আছে নাকি ?'

'বাবা একটা করেছিলেন ছোটখাটো। আরও দশ গুণ বড় একটা দরকার, কিন্তু করে কে ? বাবারও অত পয়সা ছিল না, আমারও নেই।' মোহন একটু হাসে, 'নিতাই এসে হাসপাতালের ডাক্তারকে ডেকে নিয়ে গেল। পেটের নতুন ছেলেটাকে পেটেই মারবার জন্য বৌকে কি যেন সব খাইয়ে দিয়েছিল, বৌটা নিজেই মরতে বসেছে। তাকে বাঁচাবার ব্যবস্থা করে ডাক্তার আমার পরামর্শ নিতে এল, নিতাইকে পুলিশে দেবে কি না। আমি বললাম, না, ওকে বার্থ কণ্ট্রোল শিখিয়ে দিন। এ হ'ল বছর দুই আগের কথা। কিন্তু শেখালে কি হবে, ওসব কি ধাতে পোষায় নিতাইদের ? আরেকটি বাচ্চা হয়েছে নিতাই-এর বৌয়ের—এবার আর কোন গোলমাল করে নি। ডাক্তার আচ্ছা করে ধমকে দিয়েছিল। কিন্তু নিতাই বলে অন্য কথা।'

'কি বলে ?'

'বলে, না বাবু, ও সব ভাল নয়। জীব দিয়েছেন যিনি, আহার দেবেন তিনি। আমি বললাম, তবে সেবার ওরকম করতে গিয়েছিলি কেন ? বৌটা মরত নিজে জেল খাটতিস্ ! নিতাই বলল, অত বুঝিনি বাবু। ছেলেপিলে কটার দশা দেখে মরিয়া হয়ে পাপ করেছি।'

'আমার ছেলেমেয়েকে খেতে পরতে দেবার ক্ষমতা আছে।'

চিন্ময় বিরক্ত হইয়াছে। সন্ধ্যার সম্বন্ধে এত বড় গুরুতর কথা আলোচনা করার সময় গ্রামের নিতাই পিয়নের গল্প আরম্ভ করা বোধ হয় তার উচিত হয় নাই।

কিন্তু গ্রামকে, গ্রামের সরল শান্ত জীবনকে ভালোবাসিতে গেলে নিতাই পিয়নের সমস্যাটা তুচ্ছ করা যায় কেমন করিয়া ? গ্রামের মানুষের দুঃখ দারিদ্র্য রোগ শোক অশিক্ষা কুসংস্কার এসব বাদ দিয়া গ্রাম্য জীবন কল্পনা করা যায় কি করিয়া।

তাকে একেবারে চুপ করিয়া যাইতে দেখিয়া চিন্ময় বিরক্ত হওয়ার জন্য লজ্জিত হয়, ধীরে ধীরে বলে, 'আসল নীতিটাই তুমি এড়িয়ে যাচ্ছ মোহন। কারো কারো বেলা সত্যিকারের অজুহাত থাকতে পারে—যেমন ধর, স্বাস্থ্যের জন্য যদি দরকার হয়। কিন্তু খেতে পরতে দিতে পারবে না, স্বাধীন চলাফেরায় ব্যাঘাত ঘটবে—এসব কি বার্থ কণ্ট্রোলের অজুহাত? নিতাই ছেলেপিলেকে খেতে দিতে পারে না, সেটা একেবারে আলাদা একটা অন্যায়। নিতাই অন্যায়টা মানবে কেন? সে ভগবানের দোহাই দেয়—জীব দিয়েছেন যিনি, আহার দেবেন তিনি। কিন্তু আসলে কথাটা তো ঠিক। আহারের ব্যবস্থা অনুসারে প্রকৃতির নিয়মেই মানুষ বাড়বে কমবে—সেজন্য বার্থ কণ্ট্রোল দরকার হয় না। দুর্ভিক্ষে মানুষ মরে বলেই মানুষ মরতে মরতে দুর্ভিক্ষ ঠেকাবার ব্যবস্থা করবে। মানুষ জন্মানো বন্ধ করে কি দুর্ভিক্ষ ঠেকানো যায়? গরীব সুখে থাকে?'

হঠাৎ চিন্ময় হাসে।

'প্রায় বক্তৃতা দিয়ে ফেললাম ভাই। সন্ধ্যা গায়ে জ্বালা ধরিয়ে দিয়ে এদিক থেকে একটা উপকার করেছে। এ সব কথা ভাবতে ভাবতে মাথা অনেকটা সাফ হয়ে এসেছে।'

আচমকা সে প্রশ্ন করে, 'তোমার কি তবে এই ব্যাপার? সহরে আসবে, স্বাধীনভাবে দু'জনে স্ফূর্তি করবে, তাই ছেলেমেয়ে চাও না?'

মোহন বলে, 'এবার আমার রাগ করা উচিত। লাবণ্যকে ডাক্তার দেখাতে কলকাতা এসেছিলাম মনে নেই?'

'সত্যি মনে ছিল না ভাই!'

'তোমরা কি এ ঘরেই থাকবে দাদা?'

গত পাঁচ বছরে ঝরণা বড় হয় নাই, একটু মোটা হইয়া পড়িয়াছে। চিন্ময় স্নান করিতে যায়, ঝরণার সঙ্গে মোহন যায় নীচে সকলের বসিবার ঘরে।

সেখানে ঝরণার বন্ধু লীলা আর তার স্বামী বসিয়াছিল।

লীলাকে মোহন চিনিত। পাঁচ বছরে সেও বড় হয় নাই, একটু রোগা হইয়া গিয়াছে। প্রদীপের আলোয় ঝরণাকে মোটা মনে হইয়াছিল, এখানে বিদ্যুতের আলোয় লীলাকে দেখার পর ঝরণার দিকে চাহিয়াই সে বুঝিতে পারিল, ঝরণা

শুধু স্পষ্ট হইয়াছে, মোটা হয় নাই। অন্য এক যুগের স্বপ্ন সামঞ্জস্য হারানোর ভয়ে কবি ও শিল্পীর মারফতেও কল্পনা যে সীমা ছাড়াইয়া যাইতে পারে নাই, ঝরণা যেন সে সীমাকেও অতিক্রম করিয়াছে।

ঝরণা নিজের সম্বন্ধে খুব সচেতন। না হইয়া উপায় কি? তার বিপদ কেউ বুঝিবে না। ঝরণার হাসি মিলানো মুখ ও কঠিন দৃষ্টির তিরস্কারে হঠাৎ সচেতন হইয়া মোহন তাড়াতাড়ি অন্যদিকে চাহিয়া সিগারেটের জন্য পকেট হাত্‌ড়াইতে আরম্ভ করে।

লজ্জায় তার কান গরম হইয়া ওঠে।

গ্রামে পুকুরঘাটে একটি স্ত্রীলোক গলা পর্য্যন্ত জলে ডুবাইয়া অসভ্য অবিবেচক মানুষকে অকথ্য ভাষায় গালাগালি দিতেছে, সহুরে ভাবে সেই রকম একটা কুৎসিত কাণ্ড যেন ঘটিয়া গেল।

চুপ করিয়া থাকা আরও ভয়ঙ্কর। লীলাকে সে জিজ্ঞাসা করে, 'আপনার মা ভাল আছেন?'

লীলার গলা খুব মৃদু, অতি ধীরে ধীরে সে কথা বলিত। এখনো তার কথা যেন দূর হইতে ক্লান্ত হইয়া কানে আসিয়া পৌঁছায়, কেবল তার নিঃশব্দ ক্ষীণ হাসিতে ধারালো দুষ্টামি আছে মনে হয়!

'মা ভালই আছেন। আমি খুব বুড়ী হয়ে পড়েছি, না? ঝরণার মত আমাকেও তুমি বলতেন, আজ যেন আপনি হয়ে গেছি মনে হচ্ছে?'

আর একটু হইলেই বুদ্ধিমানের মত জবাব দেওয়ার কথাগুলি ফস্‌কাইয়া যাইত, জড়াইয়া জড়াইয়া হয়তো মোহন বলিয়া বসিত, 'না না, তা নয়, তা নয়—।' লীলার চেনা হাসি হঠাৎ তাকে প্রেরণা জোগায়, সে বলে, 'ছ'ফুট একজনকে সঙ্গে এনেছ, হঠাৎ তুমি বলতে কি সাহস হয়?'

সকলে হাসে।

ঝরণা বলে, 'আমায় খোঁচা দেওয়া হল। আজ পর্য্যন্ত পাঁচ ফুট একজন সঙ্গীও জোটাতে পারিনি।'

মোহন স্বস্তি বোধ করে। খুশীও হয়। গ্রামের স্ত্রীলোক গালাগালি দেয়, ক্ষমাও করে নীরবেই। এরা চোখের দৃষ্টিতে শাসন করে আবার ক্ষমাও করে।

পরে সে চিন্ময়কে ব্যাপারটা বলে। সরলভাবে প্রাণ খুলিয়া বলে।

'এমন লজ্জা পেলাম ভাই! আমার মনে কিছু নেই, অবাক হয়ে দেখছিলাম যে কায়দা জানলে কত সিম্পল্ ভাবে রূপকে কি আশ্চর্য্যরকম ফুটিয়ে তোলা যায়। গেঁয়ো মানুষ, খেয়াল ছিল না ওভাবে তাকাতে নেই।'

'তাকালে দোষটা কি? এ হল ঝরণার ন্যাকামি। সবাই দেখবে বলেই তো সাজগোজ করেছে! সোজাসুজি খোলাখুলি স্পষ্টভাবে চেয়ে দেখলেই বুঝি দোষ হয়ে গেল?'

একটু থামিয়া চিন্ময় নালিশের সুরে আবার বলে, 'তোমার কাছে গ্রামের সব কিছুই খারাপ! কেউ অসভ্যতা করলে মেয়েরা সোজাসুজি গালাগালি দেবে—সেটাই তো উচিত। কিন্তু ওরকম কি সত্যি ঘটে? আমি তো দেখেছি একঘাটে মেয়েপুরুষ কয়েক হাত তফাতে নাইছে—পুরুষেরা আগাগোড়া মেয়েদের দিকে পিছন ফিরে থাকে, তাও দেখেছি।'

মোহন বলে, 'তা না হলে কি চলে? সবাইকে পুকুরেই তো যেতে হবে। কাজেই ওরকম নিয়মনীতি দরকার। মেয়েরা নাইছে বলে তুমি একঘণ্টা হত্যা দিয়ে দাঁড়িয়ে থাকবে নাকি? ওদের দিকে পিছন ফিরে একটু তফাতে তোমার নাওয়ার কাজ সেরে তুমি চলে যাও!'

চিন্ময় খুশী হইয়া বলে, 'তবে? ছাখো তো কি সহজ সুন্দর নিয়ম।'

পরদিন চিন্ময় একটি বাড়ীর খবর দিল।

জগদানন্দ নামে এক ধনী আছে, তার গোটাকয়েক বাড়ী আছে কলিকাতায়। চিন্ময়ের বাড়ী সহরের যে অঞ্চলে সেই অঞ্চলে তার একটি বাড়ী খালি আছে। একটু ঘুরিয়া যাইতে না হইলে চিন্ময়ের বাড়ী হইতে এ বাড়ীতে হাঁটিয়া আসিতে মিনিট পাঁচেকের বেশী সময় লাগিত না।

বাড়ী দেখিয়া মোহনের খুব পছন্দ হইয়া গেল। আধুনিক ধাঁচের নতুন বাড়ী, জ্যামিতিক গঠন-বৈচিত্র্যে একটু ধাঁধার মত।

ভাড়ার অঙ্কটা শুনিয়া সে ভড়কাইয়া গেল না। এ এলাকায় এরকম একটা বাড়ীর ভাড়া যে বেশী দিতে হইবে এটা তার জানাই ছিল।

পরদিন মোহন বাড়ী ফিরিয়া গেল। বাড়ীওলার সঙ্গে কথা বলিয়াছে চিন্ময়, বাড়ীটা ভাড়া করার ব্যবস্থাও সেই করিবে।

## তিন

বাপের বার্ষিক শ্রাদ্ধে মোহন খুব সমারোহ করিল।

দেশে এই তার শেষ সামাজিক কাজ, সে গ্রাম ছাড়িয়া চলিয়া যাওয়ার পরেও বহুদিন যেন মানুষ তার প্রশংসা করে।

আত্মীয়-কুটুম্বেরা আসিল, বন্ধু-বান্ধবেরা আসিল, একটি বৃষ উৎসর্গ করা হইল, নানা জাতের আরও অনেক লোক ছাড়া শুধু ব্রাহ্মণই ভোজন করিল সাড়ে সাতশো, দু'হাজার কাঙ্গালীর পেট জীবনে হয়তো এই প্রথম অথবা দ্বিতীয়বার ভরার মত ভরিয়া গেল।

চিন্ময় আসিয়া তিন দিন থাকিয়া গেল। এত টাকা খরচ করিয়া বাপের শ্রাদ্ধে এমন সমারোহ করিয়াও বন্ধুর কাছে সে কিন্তু প্রশংসা পাইল না।

চিন্ময় স্পষ্টই বলিল, 'লোকজন খাওয়াচ্ছ তাতে কিছু বলার নেই। বাজে ব্যাপারে বাড়াবাড়ি করে এত টাকা নষ্ট করার মানে হয়?'

'না করলে লোকে নিন্দা করবে।'

আত্মীয়েরা সকলে বিদায় নেওয়ার আগেই মোহন আরেকবার কলিকাতায় গেল। টেবিল চেয়ার সোফা আলমারি কাঁচ ও চীনা মাটির বাসন, কার্পেট পর্দা আলো পাখা ইত্যাদি অনেক রকম জিনিস কিনিয়া ভাড়াটে বাড়ীটি ছবির মত সাজাইয়া ফিরিয়া আসিল।

দেশের বাড়ী হইতে সেকেলে জমকালো চেহারার তিনটি খাট আর বাছা বাছা কয়েকটি আসবাব ও জিনিস কেবল নেওয়া হইবে। বাকী অধিকাংশই গ্রাম্যতাদোষে দুষ্ট। সহরের সে বাড়ীতে সেগুলি মানাইবে না।

লাবণ্যশ্রী চোখ বড় বড় করিয়া বলিল, 'বাক্স নেব না?'

'নেব। কিন্তু খাটের নীচে ঘরের কোণে পাহাড় করে রাখতে পাবে না। সব একটা গুদাম ঘরে থাকবে।'

'একটা রুমাল বার করতে গুদাম ঘরে যাব?'

'সর্ব্বদা যা দরকার, সে সব কি আর বাক্সে থাকবে? রুমাল থাকবে তোমার ড্রেসিং টেবিলের ড্রয়ারে, আরও অনেক কিছু থাকবে। ড্রেসিং টেবিল্‌টা যা কিনেছি তোমার জন্যে—'

স্বামীর পছন্দে কিন্তু লাবণ্যশ্রীর একেবারেই বিশ্বাস নাই।

'একবারটি আমায় দেখিয়ে কিনলে পারতে। সত্যি বড় ব্যস্তবাগীশ মানুষ তুমি!'

লাবণ্যের রূপে এমন একটা কোমলতা আছে যে দেখিলে চোখ জুড়াইয়া যায়। দুঃখের বিষয়, তার বড় জম্‌কালো রঙীন শাড়ী পরার সখ, ঘষিয়া মাজিয়া ক্রীম্‌পাউডার দিয়া রূপকে তীক্ষ্ণ করার দুরন্ত সাধ। প্রক্রিয়াটা মোহন পছন্দ করে কিন্তু ফলটা তাকে দমাইয়া দেয়। সন্ধ্যা কিভাবে প্রসাধন করিত সে জানে না, মনে হইত উজ্জ্বল হইয়াও মুখখানা যেন তার কোমল হইয়াছে। অথচ প্রসাধনের পরে লাবণ্যের মুখখানা শুধু চকচকে হয়, শ্রী থাকে না। হয়তো লাবণ্যের মুখ সন্ধ্যার মুখ নয় বলিয়া। অথবা হয় তো নিজের রূপকে ঘষামাজা করার কলা কৌশল লাবণ্য জানে না। তবু রূপ যে ভারে কাটে না লাবণ্যের ধারে কাটে, এটা জানা থাকায় মোহন মুখ মাজাঘষার চেষ্টায় স্ত্রীকে প্রশ্রয় দেয়, উৎসাহও দেয়।

সহরে যাইতে লাবণ্যেরও খুব আগ্রহ এবং উৎসাহ।

ধরিতে গেলে তার পরাধীন বধূজীবনের অন্ত হইয়াছে, মোহন কর্ত্তা হওয়ার সঙ্গে সঙ্গে সেও সংসারের কর্ত্রী হইয়াছে, রাজ্যাভিষেকের সঙ্গে সঙ্গে রাজার ছেলের বৌ যেমন রাণী হয়।

কিন্তু এতদিন ধরিয়া শাশুড়ী ননদ গুরুজনদের কাছে ভীরু লাজুক বৌ সাজিয়া থাকা এমন অভ্যাস হইয়া গিয়াছে যে মোহনের হুকুমেও সে নিজেকে বদলাইতে পারিতেছে না, বিশেষ কোন সুযোগ সুবিধা কাজে লাগাইতে পারিতেছে না নিজের নূতন পদমর্য্যাদার। নূতন জায়গায় নূতন বাড়ীতে গেলে হয়তো কাজটা সহজ হইতে পারে। ক্রমাগত যে দায়িত্বের কথা বলিয়া মোহন তার মাথা ঘুরাইয়া দিতেছে, সে দায়িত্ব হয়তো সেখানে পালন করা কঠিন হইবে না।

আরও একটা কারণ আছে তার উৎসাহের।

সে কারণটাও তার কাছে কম গুরুত্বপূর্ণ নয়।

যাওয়ার চার পাঁচদিন আগে সে মোহনকে খুশীর সঙ্গে বলে, 'এক হিসেবে ভালই হবে, একটু ভালরকম চিকিৎসা হবে আমার। এ ব্যথা সত্যি আর সইতে পারি না।'

মোহন সায় দিয়া বলে, 'হ্যাঁ, আমিও সে কথা ভেবে রেখেছি, একজন ভাল ডাক্তার দেখাব তোমাকে।'

'বেশ বড় একজনকে দেখিও, সস্তায় সেরো না। একশো টাকা ভিজিট লাগে, দিও। এখন তো তোমার হাত।'

মোহন ক্ষুণ্ণ হইয়া বলে, 'আবার? আবার এভাবে কথা বলছ? এমন করে কথা বলো তুমি, তোমার যেন কোন দাবী নেই, অধিকার নেই। তুমি না লেখাপড়া শিখেছো?'

'পরীক্ষা দিলে অনার্স পেতাম—ফার্ষ্ট ক্লাস। দিতে দিলে কই?' লাবণ্য মুচকিয়া হাসে।

এই একটিমাত্র ভরসা তার সম্বন্ধে মোহন করে, তার কিছু পড়াশোনা করা আছে। তার গরীব বাপ মেয়েকে স্কুল কলেজে পড়াইতে, তালি দেওয়া জুতাজামা পরিয়া দিন কাটাইয়াছে। এটা অবশ্য তার কন্যার প্রতি বিশেষ অনুরাগ অথবা উদারতার প্রমাণ নয়—আরও অনেকেই যে হিসাবে মেয়েকে লেখাপড়া শেখায়, তারও ছিল সেই একই হিসাব। লেখাপড়া জানা মেয়ের ভাল পাত্র জোটে, বিবাহে খরচ কম লাগে, বিবাহের সময় যে মোটা টাকা লাগিবেই, সেটা মেয়েকে লেখাপড়া শিখাইতে অল্পে অল্পে খরচ করিয়া গেলে দোষ কি?

মোহনকে জামাই করার সময় বোধ হয় ভদ্রলোকের ভুল ভাঙ্গিয়াছে।

মোটা টাকা ঋণ করিতে হইয়াছে, লাবণ্যের মার গায়ের একখানা গয়নাও অবশিষ্ট নাই, দু'হাতে শুধু দু'টি সোনা বাঁধানো শাঁখা!

তবে একথাও সত্য যে মেয়েকে লেখাপড়া না শিখালেই মোহনকে জামাই করার ভাগ্য তার হইত না।

মোহনের বাপের জন্য লাবণ্যের কলেজে পড়া বন্ধ হইয়াছিল, পিছনে সায় ছিল মার। এ বিষয়ে ছেলের সঙ্গে সে আপোষ করে নাই। কলেজে পড়া মেয়ে আনিয়াছে তাই যথেষ্ট—এবার তাকে অন্তঃপুরে বৌ হইয়াই থাকিতে হইবে।

মোহন তাকে পড়াশোনা একেবারে বন্ধ করিতে দেয় নাই—কর্মহীন অলস দিন কাটাইতে লাবণ্যও বই পড়া একটা অবলম্বন করিয়াছে।

মোহন বই কেনে, লাবণ্য পড়ে। ইংরাজী সাহিত্য সে বোধ হয় বেশীই জানে মোহনের চেয়ে। কখন যে পড়ে, মোহন ভাল বুঝিতে পারে না। নূতন বই নিজের শেষ হওয়ার আগে সে উৎসাহের সঙ্গে তাগিদ দিয়া বলে, 'তাড়াতাড়ি পড়ে নিও, আলোচনা করব—'

লাবণ্য বলে, 'পড়েছি। শেষ বয়সের লেখা বোঝা যায়।'

অন্য সব দিকে লাবণ্য তাকে হতাশ করিয়াছে।

তার খানিকটা ছেলেমানুষী উচ্ছ্বাস, কারণে অকারণে হাসি-কান্নার মধ্যে যার প্রকাশ, বাকীটা পরের মুখ চাওয়া পরাধীনতায় সন্তুষ্ট আড়াল-খোঁজা নিষ্ক্রিয় জড়তা। সময় সময় মনে হয়, ভয় ও সঙ্কোচে সে আচ্ছন্ন হইয়া আছে শ্যাওলা আর পানাভরা পুকুরের মত, মাঝে মাঝে ছেলেমানুষীর বুদ্‌বুদ উঠে, ছোটবড় মাছের যত ভাঙ্গা ভাঙ্গা আত্মচেতনা লেজের ঝাপ্‌টায় একটু সময়ের জন্য পানা সরাইয়া দেয়।

এত বই পড়া, ইংরাজী সাহিত্য ঘাঁটাঘাঁটি করা তার মনের গড়ন, স্বভাব আর চালচলনে কোন পরিবর্তনই যেন আনিতে পারে না।

ওইটুকু ভরসাই মোহনের আছে। পড়াশোনার প্রভাব চেতনায় পড়িবেই— শুধু পরিবেশের জন্য লাবণ্যের চেতনায় সে প্রভাবটা চাপা পড়িয়া যাইতেছে। পরিবেশ বদল হইলে সেটা নিশ্চয় আত্মপ্রকাশ করিবে।

রওনা হওয়ার কয়েকদিন আগেও মোহন তাই ভাবে, সকলকে দেশের এই বাড়ীতে রাখিয়া শুধু লাবণ্যকে নিয়া গেলেই ভাল হইত। আত্মীয়-পরিজন আর কেউ অবশ্য যাইবে না, শুধু তার মা আর ভাইবোন। ওদেরও রাখিয়া যাওয়াই হয়তো উচিত ছিল। কেবল সে আর লাবণ্য, আর কেউ নয়। একা থাকিলে নিজেকে হয়তো লাবণ্য খুঁজিয়া পাইত। কে কি মনে করিবে সর্বদা ভাবিতে না হওয়ায় সে নিজের কথা ভাবিবার অবসর পাইত।

কিন্তু তার নিজের বড় মন কেমন করিবে মা আর ভাইবোনদের জন্য! ওদের রাখিয়া বৌ নিয়া কলিকাতায় বাস করিলে লোকে নিন্দাও করিবে।

গ্রামের দু'জন মানুষ মরিয়ার মত মনোমোহনকে ধরিয়া বসিল যে, তারাও তার সঙ্গে কলিকাতায় যাইবে।

পীতাম্বর এবং শ্রীপতি কামার।

সারাদিন শ্রীপতি হাপর চালায়, দা কুড়াল কাস্তে শাবল লাঙ্গলের ফলা এই সব টুকটাকি লোহার জিনিস গড়ে, কোন রকমে তার দিন চলিয়া যায়। খুব কষ্টেই চলে, তবু সে বেকার নয়। তাই মোহন আশ্চর্য্য হইয়া বলে, 'তুই কলকাতা গিয়ে করবি কি?'

'আজ্ঞে, পয়সা কামাব। এমন করে কদিন চলে? খেটে খেটে দেহ ক্ষয়ে গেল, দু'টো পয়সা জোটে না। লোহার দাম চড়ে, দা-কুড়ালের দাম চড়ালে কেউ কিনবে না। বাপটার মরণ ছিল না, ব্যবসা শিখিয়ে গেছে।'

শ্রীপতির বাপ অনেককাল মরিয়া গিয়াছে।

'পয়সা কামাবি কি করে?'

'কারখানায় খাটব। হেথায় হাতুড়ি পিটি, সেথায় পিটাব। মজুরি তো মিলবে! দা' গড়ে ঘরে ঘরে সাধতে হবে না, হাটে গিয়ে হা-পিত্যেস করে খদ্দেরের পথ চেয়ে থাকতে হবে না! আমাকে নেন্ কর্তা সাথে।'

বলিতে বলিতে সটান উপুড় হইয়া মেঝেতে শুইয়া পড়িয়া দু'হাতে সে মোহনের পা জড়াইয়া ধরিল।

'পা ছাড় শ্রীপতি। আচ্ছা ফ্যাসাদে ফেললি তো তুই আমাকে।'

শ্রীপতি কিছুতে পা ছাড়িবে না।

'ফেসাদ করব না কর্তা। দায় ঘাড়ে চাপাব তেমন মানুষ নই। কিছু না করতে পারি, ফিরে আসব।'

অগত্যা মোহনকে রাজী হইতে হইল।

পীতাম্বর আসিল একদিন একটু বেশী রাত্রে—চুপি চুপি চোরের মত আসিল। গ্রামের পথে তখন লোক চলাচল বন্ধ হইয়া গিয়াছে। কর্মচারী দু'জনকে ছুটি দিয়া মোহন বাহিরের ঘরে হিসাবপত্র দেখিতেছিল, চোখ তুলিয়া দ্যাখে নিঃশব্দে ছায়ার মত কখন পীতাম্বর আসিয়া দাঁড়াইয়াছে।

পীতাম্বর ভূমিকা করিল অনেক। বলিল, 'ওদের কথা শুনো না বাবা, আমি তোমার হিতৈষী। ওরা মিথ্যে করে রটায় আমি তোমার পূর্বপুরুষের নিন্দে করি। আমার দরকার কি নিন্দে করে? তিনপুরুষ আগে কি ঘটেছে না ঘটেছে, সত্যি না মিথ্যে ঠিক নেই, তাই নিয়ে কেউ মাথা ঘামায়? দশজনের কাছে আমি তোমার প্রশংসা করি, তোমার ভালই চাই বাবা। কেন ভাল চাইব না? সংসারে কটা মানুষ মেলে তোমার মত?—'

তারপর বলিল, 'একটা ভিক্ষে চাইতে এসেছি তোমার কাছে, মুখ ফুটে বলতে ভরসা পাচ্ছি না বাবা।'

'বলুন না, আমার সাধ্য থাকলে করব।'

'আমায় তুমি সঙ্গে নিয়ে চল।'

'আপনি কলকাতা যেতে চান ?'

'হ্যাঁ বাবা, নিয়ে চল আমাকে।'

পীতাম্বরের মুখের অসহায় দীন ভাবে এখন আর একটুও অভিনয়ের ছাপ থাকে না, ব্যাকুলতার মধ্যে তার সরলতা স্পষ্ট হইয়া উঠে। সে বলে, 'শোন বলি তোমাকে, তিন দিন হাতে একটি পয়সা নেই. ঘরে এক মুঠো চাল নেই।'

'কলকাতা গিয়ে করবেন কি ?'

'পয়সা কামাব। একটা দু'টো মাস একটু মাথা গুঁজে থাকতে দিও, একটা উপায় করে নেব। সহরের পথে পয়সা ছড়ানো থাকে। কাজকম্মো না পাই, ভিক্ষে করব। গাঁয়ে আমার ভিক্ষে করার পর্য্যন্ত উপায় নেই।'

উদ্দেশ্য দু'জনেরি ভাল। অবস্থার উন্নতি করিতে চায়। মোহন রাজী হইয়া গেল। এরা সঙ্গে গেলে বিশেষ ক্ষতিও নাই, অসুবিধাও নাই। এরা আত্মীয়-স্বজন নয়।

বাড়ীর পিছন দিকে ঠাকুর চাকরের ঘরের পাশে একটা ছোট বাড়তি ঘর আছে, দু'জনে সেখানে থাকিতে পারিবে। উপার্জনের ব্যবস্থা যদি করিতে না পারে, দু'তিন মাস দেখিয়া গ্রামে বিদায় করিয়া দিলেই চলিবে।

রওনা হওয়ার আগের দিন অনেক রাত্রে গ্রামের লোকের চোখ এড়াইয়া পীতাম্বর আবার আসিল।

'একসাথে যাওয়া হল না বাবা। আমার অদেষ্টটাই মন্দ। পাঁচুর জ্বর এসেছে। পশু যাব।'

'পশু যদি জ্বর না কমে ?'

'কমবে,—কালকেই ছেড়ে যাবে। গাড়ীর ভাড়াটা বরং দিয়ে দাও আমাকে আজ, পশু টিকিট কেটে রওনা হয়ে যাব।'

ব্যাপারটা বুঝিতে পারিয়া মোহন এবার মনে মনে হাসিল।

গ্রামের লোকের চোখের সামনে মোহনের সঙ্গে সে ট্রেনে উঠিতে চায় না, সকলে টের পাইয়া যাইবে মোহন তাকে দয়া করিয়া নিয়া যাইতেছে। মোহনের কাছে মাসে পাঁচটা করিয়া টাকা নেওয়া চলে, সে টাকা পূর্বপুরুষের অপরাধের প্রায়শ্চিত্ত হিসাবে মোহনের দেয়, দেখা হইলে দশজনের সামনে তার সঙ্গে ভদ্রতা রাখিয়া কথাও বলা চলে, কিন্তু প্রকাশ্যভাবে দয়া তো গ্রহণ করা চলে না, ভাব তো করা চলে না তার সঙ্গে—এত গালাগালি ও অভিশাপ দিবার পর!

লোকে ভাবিবে পীতাম্বরের এতটুকু তেজ নাই।

রওনা হওয়ার দিন পাশের গাঁয়ে ছিল হাট।

বোঝাই গরুর গাড়ী আর মানুষ হাটের দিকে চলিতেছে, সকলে জমিলে তবে হাট জমিবে। ছ'দিন হাটের আটচালাগুলি আর চারিপাশের জায়গা খালি পড়িয়া থাকে, প্রতি বুধবার সেখানে মানুষের ভিড় জমে। বাহির হইতে মানুষের ভিড় বড় এলোমেলো মনে হয়, যে যেখানে পারে বেসাতি নিয়া বসিয়াছে, যে যেদিকে পারে চলিতেছে, কোন নিয়ম বা শৃঙ্খলা নাই। কিন্তু ভিতরে গেলে দেখা যায় দোকান-পাটের মধ্যে চলিবার পথ আপনা হইতেই সৃষ্টি হইয়া গিয়াছে, ছোট বড আঁকা-বাঁকা বিভিন্নমুখী অনেক পথ।

বেচিবার জন্য বেসাতি নিয়া বসিবার স্থানও সকলের বহুকাল ধরিয়া সুনির্দিষ্ট হইয়া আছে।

সকলে তাদের গাড়ীর দিকে চাহিতে চাহিতে যায়। মোহন ভাবে, সপ্তাহে এরা একদিন হাটে যায়, আবার বাড়ী ফিরিয়া আসে। রাত্রি বাড়িতে বাড়িতে একসময় হাট জনশূন্য হইয়া যায়। কলিকাতার হাটে বোমা পড়িতে থাকিলেও এবং বহু লোক পলাইয়া গেলেও টের যাওয়া যায় না হাটের ভিড়ের চাপ একটু কম হইয়াছে। সহরের হাট ছাড়িয়া যাওয়া অসম্ভব হইয়া গিয়াছে, এমনিভাবে সহরের মানুষের সেখানে সকলে শিকড় গাড়িয়াছে।

ট্রেনে মোহন একটি সেকেণ্ড ক্লাস কামরা রিজার্ভ করিয়াছিল। চিন্ময় স্টেশনে আসিতে পারে। রিজার্ভ করা সেকেণ্ড ক্লাস কামরা হইতে ছাড়া মান বজায় রাখিয়া তার সামনে নামা যায় না।

মা ম্লানমুখে এক কোণে বসিয়া থাকেন। লাবণ্য আর নলিনী পাশাপাশি বসিয়া মুখ দিয়া কথা বলে আর চোখ দিয়া বাহিরের দৃশ্য দেখিতে থাকে। খুকী এ জানালা ও জানালা করিয়া বেড়ায়। মার কাছে বসিয়া খোকা জানালার কলকব্জা পরীক্ষা করিতে ব্যস্ত হইয়া থাকে।

নগেন অনেকক্ষণ হইতে উসখুস করিতেছিল, একটা স্টেশনে গাড়ী থামিতে সে হঠাৎ নামিয়া গেল।

'গাড়ী ছেড়ে দেবে নগেন।'

'পাশের কামরায় উঠছি। পরের স্টেশনে আসব।'

মা ও দাদার সামনে অনেকক্ষণ সে সিগারেট টানিতে পারে নাই। নতুন সিগারেট খাইতে শিখিয়াছে, নেশা বড় প্রবল। কলিকাতায় একেবারে বাড়ীতে পৌছানোর আগে নির্জ্জনে সিগারেট টান দেওয়ার সুযোগ জুটিবে না· ভাবিয়া সে মরিয়া হইয়া উঠিয়াছে। সে যে সিগারেটে খায় কেউ জানে না, হঠাৎ পাশের কামরায় যাওয়ার কারণটা কেউ অনুমান করিতে পারিবে না। পাগলামি মনে করিয়া বড় জোর একটু বিরক্ত হইবে।

মোহন জোরে ধমক দিয়া বলিল, 'উঠে আয় নগেন, শীগগির আয়। গাড়ী ছাড়ল।'

নগেন মুখ ভার করিয়া উঠিয়া আসিল।

'সিগারেট খাবি তো? এখানে বসে খা। খাচ্ছিস যখন, এত লুকোচুরি কিসের?'

নগেন বিবর্ণমুখে বসিয়া থাকে। মোহন পকেট হইতে সিগারেট কেস বাহির করিয়া একটু ইতস্ততঃ করে, তারপর নিজে একটা সিগারেট ধরাইয়া কেসটা আবার পকেটে রাখিয়া দেয়।

কলেজে ঢুকিয়াই এত অল্প বয়সে সিগারেট খাইতে শেখা নগেনের উচিত হয় নাই. তবে শিখিয়াছে যখন চোরের মত ভয়ে ভয়ে আড়ালে না খাইয়া সামনেই খাক। নিজেই তাকে একটা সিগারেট দিয়া মোহন তার লজ্জাভয় ভাঙ্গিয়া দিবে ভাবিয়াছিল!

দেওয়ার সময় হাত আগাইল না।

শুধু তাই নয়, মার সামনে নিজেও সে আজ পর্য্যন্ত কোনদিন সিগারেট টানে নাই, নিজেরও তার এখন দারুণ অস্বস্তি বোধ হইতে থাকে। সামনে ধূমপান করিলে গুরুজনের অমর্যাদা হয়, এ শুধু অর্থহীন গেঁয়ো সংস্কার, তবু মা'র দিকে খানিকটা পিছন ফিরিয়া না বসিয়া সে পারে না, কয়েকবার টান দিয়াই সিগারেটটা বাহিরে ফেলিয়া দেয়। নিজেকে এই বলিয়া বুঝায় যে, মা তো এখনো তার যুক্তিতর্কের খোঁজ রাখে না, মা হয়তো মনে করিবে ছেলে তাকে অবজ্ঞা করিতেছে। মিছামিছি মার মনে কষ্ট দিয়া লাভ কি? কথাটা আগে মাকে পরিষ্কার করিয়া বুঝাইয়া দিয়া তারপর সামনে যত খুশী চুরুট সিগারেট টানিলেই হইবে।

'আর খাব না দাদা !'

মাথা নীচু করিয়া নগেন বসিয়া আছে ধরা-পড়া চোরের মত। সামনে সিগারেট খাওয়ার অনুমতি দেওয়াকে নগেন তবে ক্রুদ্ধ দাদার ভৎর্সনা মনে করিয়া লজ্জায় অনুতাপে কাবু হইয়া পড়িয়াছে !

তাই স্বাভাবিক বটে !

এতক্ষণ সে ভুলিয়াই গিয়াছিল, যাত্রা আরম্ভ করা মাত্র পারিবারিক জীবনটা তার নূতন রীতিনীতিতে চলিতে আরম্ভ করে নাই, সকলের চেতনা নূতন ভাবে গড়িয়া উঠে নাই, ভাই-এর সঙ্গে তার সম্পর্কটা এতকাল যেমন ছিল এখনও তেমনি আছে। মার মত ওকেও বুঝাইয়া পড়াইয়া না নিলে তার কথা ও কাজের ভুল মানে বুঝিবার সম্ভাবনা পদে পদে রহিয়া গিয়াছে। কেবল ওদের দু'জনকে নয়, সকলকে বুঝাইতে হইবে। সকলের চিন্তাধারাকেই তার নতুন পথ দেখাইয়া দিতে হইবে। নতুবা সে কি ভাবিয়া কি বলে আর করে, ওরা বুঝিতে পারিবে না।

চিন্তাটা তাকে পীড়ন করে। মনে হয়, নূতন একটা ষ্টেজে অভিনয় করার জন্য সকলকে সে যেন নিয়া চলিয়াছে, অভিনেতা ও অভিনেত্রীদের অভিনয় করিতে শেখানোর ভারটাও তার !

চিন্ময় স্টেশনে আসে নাই। স্টেশনের কুলীরাই তাদের প্রথম অভ্যর্থনা জানায়।

লাবণ্য মুখ বাঁকাইয়া বলে, 'বন্ধু ! তোমার সহুরে বন্ধু !'

অনেকদিন আগে চিঠিতে চিন্ময় তাকে ইঙ্গিতে গেঁয়ো বলিয়াছিল, বলিয়াছিল তাকে প্রশংসা করিবার জন্যই, কিন্তু লাবণ্য করিয়াছিল রাগ। লাবণ্য কি এখনো তাহা ভোলে নাই ?

চিন্ময় স্টেশনে আসিবে বলে নাই, মোহনও তাকে স্টেশনে হাজির থাকিতে লেখে নাই। কবে কোন ট্রেনে কখন তারা পৌছিবে শুধু এই খবরটা তাকে জানাইয়া দেওয়া হইয়াছে বলিয়াই মোহন প্রত্যাশা করিতেছিল সে নিশ্চয়ই সাগ্রহে তাদের জন্য স্টেশনে অপেক্ষা করিবে।

গ্রামের কত লোক তাদের গাড়ীতে উঠাইয়া দিতে সঙ্গে আসিয়াছিল, অনেকের চোখ সে ছল ছল করিতে দেখিয়াছে।

এখানে তার বন্ধু আছে মোটে একজন, সেও তাকে নামাইয়া নিতে স্টেশনে আসিল না ?

চিন্ময় ইউরোপ আমেরিকা ঘুরিয়া আসিয়াছে, কাজের জন্য আপিসের পয়সায় তাকে যখন তখন বোম্বে মাদ্রাজ ছুটিতে হয়। সকালে ট্রেনে উঠিয়া সন্ধ্যার সময় নামা হয়তো তার কাছে কতকটা ট্রামে বাসে ওঠা নামার মত। তবু রাগ হয়, তবু মনে হয় তার আসা উচিত ছিল।

বাড়ী পৌছিতে রাত প্রায় ন'টা বাজিয়া গেল। আধঘণ্টা পরে আসিল চিন্ময়ের ভাই মৃন্ময়।

চিন্ময় কাল হঠাৎ পাটনা চলিয়া গিয়াছে, তাদের দেখা-শোনা করার ভার সে দিয়া গিয়াছে মৃন্ময়কে। কখন তারা পৌছিবে চিন্ময় কিছু বলিয়া যায় নাই, তারও জিজ্ঞাসা করিয়া রাখিতে খেয়াল ছিল না, বিকাল হইতে এবাড়ী ওবাড়ী করিতে করিতে বেচারা একেবারে হয়রাণ হইয়া গিয়াছে।

'আমি গিয়ে আপনাদের খাবার পাঠিয়ে দিচ্ছি।'

নগেনের সমবয়সী ছেলে, ছিপছিপে রোগা চেহারা, খুব লাজুক। চোখ তুলিয়া কারও চোখের দিকে চাহিতে পারে না। সে যেন লাজুক মেয়ে, মোহন যেন তার নূতন বর, লজ্জা ভয়ে একেবারে কাবু হইয়া পড়িয়াছে।

অনেকদিন মোহন তাকে দেখে নাই, একরকম ভুলিয়াই গিয়াছিল। কিছুদিন আগে কলিকাতা আসিয়া সে দু'রাত্রি ওদের বাড়ী খাইয়াছে, মৃন্ময় হয়তো বাড়ীতেই ছিল কিন্তু সামনে না আসিয়া আড়ালে লুকাইয়া ছিল। ছেলেটার পক্ষে তাও অসম্ভব মনে হয় না!

মোহন মমতার সঙ্গে বলিল 'টাইম টেবল দেখলেই জানতে পারতে কখন পৌছব।'

'টাইম টেবিল? ভুলে গেছি।'

'একটা চাকরকে এ বাড়ীতে বসিয়ে রাখলেও পারতে। বার বার তোমাকে খোঁজ নিতে আসতে হত না।'

'চাকর? খেয়াল হয়নি তো!'

মৃন্ময় লজ্জার সঙ্গে অপরাধীর মত একটু হাসিল—'আমি যাই, খাবারটা পাঠিয়ে দিই। আর যদি কোন দরকার থাকে—?'

পলাইতে পারিলে সে যেন বাঁচে!

স্নেহ করার অধিকার যাদের আছে তাদের সঙ্গ তাকে পীড়ন করে। স্নেহের সুরে কেউ কথা বলিলে তার ভিতরটা কেমন অস্থির অস্থির

করিতে থাকে, মাথা গুলাইয়া যায়। এই অবস্থায় তার কথায় একটু তোতলামির ভাব দেখা দেয়, একটা শব্দ উচ্চারণ করিতে করিতে মুহূর্ত্তের জন্য পরের শব্দটি বুঝি কোথায় হারাইয়া যায়, জিভ দিয়া হাতড়াইয়া খুঁজিয়া আনিতে হয়।

মোটামুটিভাবে জিনিসপত্র একটু গুছাইয়া সকলের শোয়ার ব্যবস্থা করিয়া বেশী রাত্রে মোহন নিজে যখন শুইতে গেল, মৃন্ময়ের রক্তহীন ফ্যাকাসে মুখে যন্ত্রণার ছাপটা তখনো তার মনে আছে।

পরিশ্রমে নয়, সহর যাত্রার উত্তেজনায় সকলে শ্রান্ত হইয়া পড়িয়াছিল, শোয়া মাত্র তারা ঘুমাইয়া পড়িয়াছে—মোহনের ঘুম আসিতে একটু দেরী হয়। মৃন্ময়ের কথা ভাবিতে ভাবিতে সে নগেনের কথা চিন্তা করে। হোষ্টেলে থাকিয়া নগেন মফঃস্বলের কলেজে পড়িতেছিল, দেশের বাড়ী হইতে তিন চার ঘণ্টার পথ। এবার তাকে কলিকাতার কলেজে ভর্ত্তি না করিয়া যেখানে ছিল সেখানে রাখিলে কেমন হয়? উঠতি বয়সে মফঃস্বলের সহরের অবাধ আলোবাতাস আর খোলা মাঠ ছেলেদের স্বাস্থ্য ভাল রাখে, শান্ত আবেষ্টনী মনকে সুস্থ রাখে। কিন্তু কেউ বোধ হয় এ প্রস্তাবে রাজী হইবে না। নিজে সে পচা-ডোবা বনজঙ্গল কাদা আর মশাভরা গ্রাম ত্যাগ করিয়া আসিয়াছে। এখানে বাড়ীতে থাকিয়া কলেজে পড়ার সুবিধা থাকিতে নগেনকে দূরে হোষ্টেলে গিয়া থাকিতে বলিবে কোন মুখে?

নগেনের ভালর জন্যই সে যে তাকে ওখানে রাখিয়া পড়াইতে চায়, তার এ যুক্তির মানেও কেহ বুঝিবে না। বিশেষতঃ মা।

পরদিন সকালে মাঝবয়সী এক ভদ্রলোক আসিল। বলিল, 'আমি আপনার বাড়ীওয়ালা। পরিচয় করতে এলাম।'

মোহন একটু অভিভূত হইয়া বলিল, 'আসুন! বসুন।'

কোথায় সে যেন এইরকম একটি মূর্ত্তিমান আভিজাত্যের মত জমকালো চেহারার মানুষ দেখিয়াছে। মনের মধ্যে গভীর ভয় ও শ্রদ্ধায় আজও সেই মানুষটা জড়াইয়া আছে, তার স্মৃতিটা পরিণত হইয়া গিয়াছে অনুভূতিতে। কে সে? কবে কোথায় সে তাকে দেখিয়াছে?

জগদানন্দ বসিল।

ঘরের চারিদিকে চাহিয়া বলিল, 'পরিচয় করার এত আগ্রহ কেন বলি। বাড়ীটার ভাড়াটে জুটছিল না। এরকম বাড়ী পছন্দ করার মত টেস্ট যাদের আছে, আর এত টাকা ভাড়া যারা দিতে পারে; তারা নিজেরাই বাড়ী তৈরী করে বাস করে। তাই একটু কৌতূহল হচ্ছিল, বাড়ীটা যিনি পছন্দ করে ভাড়া নিলেন, তিনি মানুষটা কেমন দেখে যাই।'

ধীরে স্পষ্ট কথা, বেশ বুঝা যায় বক্তব্যকে নিখুঁত ও সম্পূর্ণভাবে প্রকাশ করাই তার অভ্যাস। মোহন জানে, এভাবে যারা কথা বলে তারা ধৈর্য্যশীল শান্ত প্রকৃতির মানুষ হয়।

'বেশ বাড়ীটি আপনার। সকলের পছন্দ হয়েছে।'

জগদানন্দ জিজ্ঞাসা করে, 'জমি কেনা আছে নিশ্চয় ?'

মোহন হাসিল।—'না। তবে কিনবার ইচ্ছা আছে।'

জগদানন্দ হাসিমুখে মাথা হেলাইয়া সায় দিল, 'তাহলে বছর খানেক থাকবেন আশা করা যায়।'

ধীরে ধীরে দু'জনের আলাপ চলিতে থাকে। পরিচয় গড়িয়া উঠিতে থাকে অত্যন্ত মন্থরগতিতে কিন্তু দৃঢ়ভাবে। একজন আরেকজনকে যতটুকু জানিতে পারে তার মধ্যে ফাঁকি থাকে না। মোহনের ভালই লাগে। তার অনেক কাজ ছিল, সেগুলি স্থগিত রাখিতে হইলেও মনে হয় না বাজে গল্পে সময় নষ্ট হইতেছে।

মোহনের কলিকাতায় বাস করিতে আসাকে সমর্থন করিয়া জগদানন্দ বলে, 'বেশ করেছেন। এসব ইচ্ছাকে হাঙ্গামা বা অসুবিধার ভয়ে দমন করতে নেই। গ্রামে থাকতে ভাল না লাগলে গ্রামে পড়ে থাকবার কোন মানে হয় না। তখন সহরে আসাই ভাল।'

'গ্রামের ক্ষতি হয়।'

'কেন ? আপনি চলে আসাতে গ্রামের কি ক্ষতি হয়েছে ? লোকে বলে শুনতে পাই শিক্ষিত আর ধনীরা গ্রাম ছেড়ে চলে আসে বলে গ্রামের আরও অবনতি হয়। আমি তার মানে বুঝতে পারি না ভাই। শিক্ষিত আর ধনীরা গ্রামে থেকে গ্রামের এতটুকু উন্নতি করে? কোন দেশে করেছে? শিক্ষিতেরা বেকার বসে থাকে,

ধনীরা টাকা খরচ করতে না পেরে টাকা আটকে রাখে। ওরা সহরে এলেই বরং দেশের উপকার বেশী। সহরের উন্নতির জন্য ওদের দরকার। সহরের উন্নতি না হলে গ্রামের কখনো উন্নতি হয় ?'

বক্তব্য স্পষ্ট ও পরিষ্কার, কিন্তু মোহন বুঝিতে পারে না। তার জিজ্ঞাসু দৃষ্টি দেখিয়া জগদানন্দ বলে, 'সহর মানে বড় বড় বাড়ী, ট্রাম বাস লোকের ভিড় নয়। শিল্প, বাণিজ্য, ধর্ম্ম, সমাজ, রাজনীতি সমস্ত বিষয়ে প্রতিভাবান মানুষেরা যেখানে একত্র থাকে, সেটাই হল সহর। এদের দল যতই বাড়ে ততই ভাল। শিক্ষিত আর ধনীরা সহরে না এলে এদের দল বাড়বে কি করে ?'

এতক্ষণ পরে মোহন মনে মনে একটু রাগিয়া যায়। সে কি ছাত্র যে লোকটা বাড়ী আসিয়া তাকে পড়া বুঝাইতে আরম্ভ করিয়াছে ? মানুষের এসব ব্যক্তিগত উদ্ভট ধারণা চিরদিন তাকে পীড়ন করে।

'আমি তিনখানা বই লিখেছি : ভারতবর্ষ ও সাম্যবাদ, ভারতের সংস্কার আন্দোলনের রূপ, আর বাঙ্গলায় শিল্পোন্নতির পথ। পড়েছেন ?'

'না। নামও শুনিনি।'

জবাব শুনিয়া জগদানন্দ কিছুমাত্র বিচলিত হইল না। বলিল, 'একেবারেই কাটছে না বই ক'টা। দাম বেশী করিনি, প্রত্যেক কপিতে চার আনা করে খরচ বেশী পড়েছে। তবু কেউ কিনতে চায় না। এমনি দিয়ে দিয়েই লোককে পড়াই। আপনাকেও দেব, পড়ে দেখবেন।' জগদানন্দ হাসিল, 'তিনখানা বই কেউ পড়তে চায় না, তবু আরেকটা লিখতে আরম্ভ করেছি—মানুষের ভবিষ্যৎ। চিন্তাগুলি লিখে তো রাখি, কেউ পড়ে তো পড়বে। সত্য বলে যা জানা যায় সকলকে শোনাবার অধিকার প্রত্যেকের আছে, কি বলেন ?'

'প্রত্যেকে যদি শোনায়, শুনবে কে ?'

'সকলে শুনবে। যে নিজের কথা শোনায় অন্যের কথা শুনতে তো তার বাধা নেই। তা ছাড়া, সত্যের সন্ধান ক'টা লোকে পায় ? আমার নিজের ধারণা সত্য, এ বিশ্বাস কটা লোকের আছে ?'

মোহন একটু আশ্চর্য্য হইয়া যায়। মানুষটা জানিয়া শুনিয়া আত্মপ্রশংসা করিতেছে না সরলভাবে মনের কথা বলিতেছে ঠিক বুঝিতে পারে না।

আলোচনা তাদের এবার অন্য দিকে গড়াইত অথবা আপনা হইতে থামিয়া যাইত বলা যায় না, একটা বাধা পড়িল। হাত কাটা ফর্সা সার্ট গায়ে নতুন বাড়ীর নতুন চাকর জ্যোতি খবর দিল, মা ডাকিতেছেন।

মা ঠিক দরজার আড়ালেই ছিলেন, উৎসুক উত্তেজিতা মা।

'উনি কে ?'

মার ভাব দেখিয়া আশ্চর্য্য হইয়া মোহন বলিল, 'উনি আমাদের বাড়ীওয়ালা জগৎবাবু।'

'জগৎ কি ?'

'জগদানন্দ ভটচাজ বোধ হয়।'

'জিজ্ঞেস করে আয় তো উনি শ্রীশ্রীপরমানন্দ ঠাকুরের ভাই নাকি ?'

জিজ্ঞাসা করিয়া মোহনকে আর জবাবটা মাকে বলিয়া আসিতে হইল না, জগদানন্দ তার প্রশ্নের জবাব দেওয়ামাত্র মা নিজেই ঘরের মধ্যে আসিলেন। গলায় আঁচল দিয়া পায়ের জুতায় মাথা ঠেকাইয়া প্রণাম করিলেন, জুতার ঠিক উপরে পায়ে আঙ্গুল বুলাইয়া পায়ের ধূলা মাথায় দিলেন, জিভে ঠেকাইলেন।

'আপনার দাদা আমাদের গুরুদেব ছিলেন।'

জগদানন্দ বিব্রতভাবে বলিল, 'তা হবে, তা হবে। আমাকে আবার প্রণাম করা কেন।'

মার মুখের ভাব দেখিয়া মোহন বুঝিতে পারিল মা ভাবিতেছেন, একি আশ্চর্য্য ব্যাপার, বয়সে তিনি বড় বলিয়া গুরুদেবের ভাই তাঁর প্রণাম গ্রহণ করিতে সঙ্কোচ বোধ করিতেছেন!

'আপনাদের বংশের ছোট ছেলেটিও আমার নমস্য। আপনাদের পায়ের ধূলো ছাড়া তো আমাদের গতি নেই। অনেক জন্মের পুণ্য ছিল, না ডাকতে নিজে বাড়ীতে পা দিয়েছেন। এ বেলা আপনাকে খেয়ে যেতে হবে, আমি প্রসাদ পাব।'

'এ বেলা ? এ বেলা তো হয় না। খাওয়ার জন্য কি, কাছেই তো আছি, আরেকদিন খেয়ে যাব।'

'তবে দু'টি ফল কেটে আনি ?'

মোহন স্তব্ধ হইয়া শুনিতেছিল। তার মা গুরুদেবের ভাইকে প্রণাম করিতেছে, পুণ্যের জন্য পাতের প্রসাদ ভিক্ষা করিতেছে। ভাগ্যে আজ চিন্ময় আসে নাই, এসব দেখিয়া শুনিয়া না জানি সে কি ভাবিত!

'ফল কেন, খাবার আর চা পাঠিয়ে দেবে যাও।'

ছেলের রুক্ষ গলার আওয়াজে মা দমিয়া গেলেন। একটু দাঁড়াইয়া থাকিয়া চলিয়া গেলেন ভিতরে।

এখন পরমানন্দের কথা মোহনের মনে পড়িয়াছে। জগদানন্দের ব্রাশ করা চুল, পালিশ করা জুতা, জমকালো পোষাক বাধা না দিলে আগেই মনে পড়িত। মা দেখিয়াই চিনিতে পারিয়াছেন। গুরুদেবের মূর্ত্তি তাঁকে ধ্যান করিতে হয়, মোহনের মত তাঁর মনে পরমানন্দের চেহারা ঝাপসা হইয়া যাইতে পারে নাই। কয়েকবার নিজেদের বাড়ীতেই সে পরমানন্দকে দেখিয়াছে, শেষবার আট দশ বছর আগে। সবচেয়ে ভাল ঘরটিতে ব্যাঘ্র চর্ম্মের আসনে সিধা হইয়া বসিয়া থাকিতেন, বাড়ীতে সকলে পা টিপিয়া টিপিয়া চলিত, ফিস ফিস করিয়া কথা বলিত, শিশু কাঁদিয়া উঠিলে তার মা তাড়াতাড়ি মুখে হাত চাপা দিত।

শেষদিন তিনি মোহনকে কাছে বসাইয়া একঘণ্টা ধরিয়া ব্রহ্মচর্য্য পালনের উপদেশ দিয়াছিলেন,—সকলের সামনে।

কত বয়স ছিল তখন মোহনের? কুড়ি একুশের বেশী নয়। সে অভিজ্ঞতা মোহন জীবনে ভুলিবে না। সকলের সামনে পরমানন্দ যেন তাকে উলঙ্গ করিয়া দিয়াছেন, তার মনের গোপন স্মৃতি স্বপ্ন মেলিয়া ধরিয়াছেন সকলের কাছে, দুঃশাসনের চেয়ে তিনি নিষ্ঠুর।

'আমারও আপনাকে চেনা মনে হচ্ছিল। একটা আশ্চর্য্য যোগাযোগ ঘটেছে।'

'বেশী আর আশ্চর্য্য কি? দাদার কুড়ি বাইশ হাজার শিষ্য ছিল। আমাদের দু'ভায়ের চেহারারও অনেক মিল ছিল।'

চায়ের কাপে চুমুক দিয়া একটু মুখ বাঁকাইয়া সে কাপটা নামাইয়া রাখে। মোহন বিরক্ত হইয়া ভাবে, মার সঙ্গে আর পারা গেল না। দামী চায়ের সেট কিনিয়া দিয়াছে, লিকার দুধ চিনি কোথায় ভিন্ন ভিন্ন পাত্রে পাঠাইয়া দিবে, একেবারে কাপে চা তৈরী করিয়া পাঠাইয়া দিয়াছে। এ যেন গ্রামের চা-পিপাসু হালদার আসিয়াছে' খানিকটা গরম সরবৎ করিয়া দিলেই তার তৃপ্তি হইবে।

আবার জ্যোতি আসে। এবার লাবণ্য ডাকিতেছে।

'মা গিয়ে প্রণাম করতে বললেন।' লাবণ্য বলে একটু ভয়ে ভয়ে, বিব্রতভাবে।

'প্রণাম নয়, নমস্কার করবে। চলো পরিচয় করিয়ে দিই।' মোহন জোর দিয়া বলে।

মা যা খুশী করুন, তাঁর অজুহাত আছে, তিনি সেকেলে মানুষ। শ্বশুর শাশুড়ার গুরুদেবের ভাই বলিয়াই একটা মানুষের কাছে স্ত্রীকে ভক্তিতে গদগদ হইয়া উঠিতে দেওয়া যায় না।

স্বামীর নির্দ্দেশ মত অভিনয় করিয়া লাবণ্য সবে বসিয়াছে, মা আসিলেন।

'প্রণাম করেছ বৌমা ?'

জগদানন্দ বলে, 'থাক থাক, প্রণাম দরকার নেই।'

লাবণ্য কাঠের পুতুলের মত বসিয়া থাকে। একবার সে যেন প্রণাম করার জন্য উঠিবার চেষ্টা করে, মোহনের দৃষ্টিপাতে সাহস পায় না। ছেলের রুক্ষ গলার কথা মা সহ্য করিয়াছিলেন, বৌ-এর অবাধ্যতা তাঁর সহ্য হয় না।

'সাধে কি তোমার এ অবস্থা হয়েছে বাছা ? পাঁচ বছর বিয়ে হয়েছে, আজও পেটে ছেলে ধরতে পারলে না, শুয়ে শুয়ে ব্যথায় কাতরাও। আমরা হলে বিয়ের অহঙ্কারে ফেটে না পড়ে গলায় দড়ি দিতাম।'

## চার

পীতাম্বর বলিয়াছিল সে দুদিন পরে রওনা হইবে।

সাতদিন পরেও সে না আসায় মোহন যখন ভাবিতে আরম্ভ করিয়াছে, কলিকাতা আসিবার কথাটা তার ফাঁকি, ভাঁওতা দিয়া গাড়ী ভাড়া আর সংসার খরচ বাবদ কিছু টাকা আদায় করাই তার আসল উদ্দেশ্য ছিল, তখন পীতাম্বরের খবর পাওয়া গেল। বিনা টিকিটে কলিকাতা আসিবার চেষ্টা করিতে গিয়া কয়েক দিনের জন্য হাজতে যাওয়ার উপক্রম করিয়াছে।

হইয়াছে জরিমানা, সে টাকা না দিতে পারিলে অগত্যা হাজতবাস।

পীতাম্বর ভাবিতেও পারে নাই টিকিট না করার জন্য কাউকে রেল কোম্পানী আবার জেলে পাঠানোর হাঙ্গামা করিতে পারে। বড় জোর টানিয়া নামাইয়া দেয়, তার বেশী কিছু নয়। গাড়ী তো কলিকাতায় যাইবেই, জায়গারও কোন অভাব নাই গাড়ীতে, একটা মানুষ বিনা টিকিটে উঠিলে কি এমন আসিয়া যায় কোম্পানীর ? রাখাল সরকার কতবার ওভাবে কেতনপুর যাতায়াত করিয়াছে।

মোহন গিয়া তাকে ছাড়াইয়া আনিবার পর এই আপশোষটাই তার বড় দেখা গেল যে অন্য সকলে দিব্যি বিনা ভাড়ায় ট্রেণে চাপিয়া বেড়ায়, জীবনে একটিবার

চেষ্টা করিতে গিয়া ধরা পড়িয়া যায় কেবল সে। অদৃষ্টে কি যেন একটা প্যাঁচ আছে তার। দেবতাদের রাগ আছে তার উপর।

সব কিছুই তার ভাগ্যে মন্দ দাঁড়াইয়া যায়।

'যে আমায় ধরল, সে লোকটা মন্দ নয়। বললে, অন্য সময় হলে ছেড়ে দিত। হঠাৎ কদিন থেকে খুব কড়াকড়ি চলছে। মাঝে মাঝে নাকি দু'চারদিন এমনি ব্যবস্থা চলে, তারপর আবার ঢিল পড়ে যায়। তা, কপাল যদি আমার মন্দ না হবে বাবা, আমি যখন আসব ঠিক সেই সময়টা ওদের জবরদস্তির সময় হয়?'

হাঙ্গামা করিতে হওয়ায় মোহন বিরক্ত হইয়াছিল, এবার রাগ করিয়া বলে, 'ভাড়া দিয়ে এলাম, বিনা টিকিটে আসবার আপনার কি দরকার ছিল? যখন ধরল, তাড়াতাড়ি টিকিট কাটতে পারেননি বলে ডবল ভাড়া দিয়ে দিলেন না কেন?'

পীতাম্বর লজ্জিতভাবে বলে, 'ভাড়া কই বাবা? সাত গণ্ডা পয়সা সম্বল করে বাড়ী থেকে বেরিয়েছি।'

মোহন চুপ করিয়া থাকে।

'মেয়েটাকে আনালাম। এক বছর আনাতে পারিনি। প্রথম পোয়াতি মেয়ে শুকিয়ে কাঠি হয়ে গেছে, গিন্নি কেঁদে কেটে অস্থির। গাড়ী ভাড়ার টাকাটাও রেখে এলাম, এটা ওটা খাওয়াতে পারবে মেয়েকে। নইলে বাঁচবে না মেয়েটা।'

মোহন ভাবে, গরীবের কি আর অজুহাতের অভাব হয়। টাকাটা যে তাকে দেওয়া হইয়াছিল গাড়ী ভাড়া বাবদ, অন্যভাবে ও টাকা যে খরচ করা চলে না, এ যুক্তি পীতাম্বর বুঝিবে না।

শ্রীপতিকে জ্যোতির ঘরে থাকিতে দেওয়া হইয়াছে, পাশের ছোট ঘরটি দরকার হইয়াছে মার। পীতাম্বরকে কোথায় থাকিতে দেওয়া যায় মোহন মনে মনে তাই ভাবিতেছিল। গ্যারেজের সঙ্গে ছোট একটি বাড়তি ঘর ছিল, খুঁজিয়া পাতিয়া পীতাম্বর নিজেই সেখানে থাকিবে স্থির করিয়া ফেলিল। ঘর না বলিয়া খোপ বলাই ভাল, মাঝখানে শুইয়া দু'হাত বাড়াইয়া দু'দিকের দেয়াল ছোঁয়া যায়।

বাড়ির ভিতরে থাকিবার কথা বলিতে গিয়া মোহন চুপ করিয়া গেল। পীতাম্বরের সাটিনের গলাবন্ধ ময়লা কোট, পায়ে ক্যাম্বিসের জুতা, সঙ্গে একটা

রঙচটা তোরঙ্গ আর সতরঞ্চি জড়ানো বিছানা। তবু সে ভদ্রলোক। বাড়ীতে ওকে নিজেদের মধ্যেও রাখা যায় না, চাকর বাকরের সঙ্গেও থাকিতে দেওয়া চলে না। তার চেয়ে এ ঘরে থাকাই ভাল।

'তোমার আমি এতটুকু অসুবিধা করতে চাই না মোহন। আমি যে আছি তুমি টেরও পাবে না বাবা। যা তুমি করছ বুড়োর জন্যে অন্য কেউ কি করত?'

পীতাম্বর এই খোপটি বাছিয়া নেওয়ার পর তাকে বাড়ীর মধ্যে থাকিতে দেওয়ার অসুবিধার কথাটা মোহনের মনে পড়িয়াছিল, আগে নয়। অবস্থা বিবেচনা করিয়া, তার মনের ভাব কি দাঁড়াইবে আগেই অনুমান কবিয়া পীতাম্বর কি গ্যারেজে থাকা ঠিক করিয়াছে? মানুষটার এতখানি বুদ্ধি আর কাণ্ডজ্ঞানের অস্তিত্বে মোহনের যেন কিছুতেই বিশ্বাস হইতে চায় না।

সহরের জাঁকজমক, তার গৃহ ও গৃহসজ্জা পীতাম্বরকে এতটুকু অভিভূত করিতে পারে নাই দেখিয়াও মোহন একটু ক্ষুণ্ণ হয়। এমন নির্ব্বিকার অবহেলার সঙ্গে সে নূতন পরিবেশকে মানিয়া নিয়াছে যে মনে হয় আরও বিরাট আরও অভিনব আরও বিস্ময়কর কিছু সে কল্পনা করিয়াছিল, মনের মত না হওয়ায় বরং আশাভঙ্গের ব্যথা পাইয়াছে!

বাড়ীর সকলে মহোৎসাহে চিড়িয়াখানা মিউজিয়ম দেখিতে যায়, পাশ আনিয়া মনুমেণ্টে ওঠে, নগেন প্রায় প্রতিদিন এবং তার সঙ্গে দু'একদিন পরে পরে নলিনী সিনেমা দেখিতে যায়, কোনদিন তাদের সঙ্গে কোথাও যাওয়ার জন্য পীতাম্বর ভুলিয়াও অনুরোধ জানায় না। দামী একটি গাড়ী আসিয়া মোহনের শূন্য গ্যারেজ পূর্ণ করে, উত্তেজিত আনন্দে সকলে চারিদিকে পাক দিয়া গাড়ীর অঙ্গসৌষ্ঠব নিরীক্ষণ করে, মোহন পুত্রস্নেহে বনেটে হাত বুলায়,—পীতাম্বর স্মিতভাবে শুধু একটু হাসে, দু'বার মাথা হেলাইয়া মোহনের গাড়ী কেনাকে সমর্থন জানায়, তারপর বিড়ি টানিতে টানিতে নিজের মনে কি যেন ভাবিতে থাকে।

নূতন গাড়ীতে চাপিয়া একদিন সহরে একটু বেড়াইয়া আসার আগ্রহ তার বিন্দুমাত্র দেখা যায় না। শ্রীপতি সুযোগ আর স্থান পাইলেই জীবন সার্থক করিয়া নেয়, গাড়ী গ্যারেজ হইতে বাহির হইলে পীতাম্বর কখনো সামনে আসিয়া বলে না, চলো বাবা, আমিও একটু ঘুরে আসি।

একদিন মোহন গাড়ীতে একা বাহির হইয়াছে, ভাবিয়াছে পথে গিয়া ঠিক

করিবে কোথায় যাওয়া যায়। পীতাম্বরও বাহির হইয়া ফুটপাত ধরিয়া গুটি গুটি হাঁটিয়া চলিতেছিল। দেখিয়া মোহনের বড় মায়া হইল।

তার নতুন গাড়ীতে চাপার সাধটা হয়তো বেচারা মুখ ফুটিয়া প্রকাশ করিতে লজ্জা পায়, হয়তো সে কি মনে করিবে ভাবিয়া সাহস পায় না। নিজে যাচিয়া ওর সাধটা তার মেটানো উচিত।

গাড়ী থামে, ডাক শুনিয়া পীতাম্বর কাছে আসে। মোহন গভীর উদারতার সঙ্গে বলে, 'কোথায় যাচ্ছেন? চলুন আপনাকে পৌঁছে দিয়ে আসি।'

পীতাম্বর মাথা নাড়িয়া বলে, 'মোটর চাপতে পারি না বাবা, কেমন গা গুলিয়ে ওঠে।'

তাকে পিছনে ফেলিয়া গাড়ী আগাইয়া যায়, মোহনের মৃদু বিরক্তি ধীরে ধীরে ভোঁতা ক্রোধে পরিণত হইতে থাকে। পীতাম্বরের অজুহাত সে বিশ্বাস করে না। যে গাড়ীতে চোখ বুজিয়া থাকিলে সব সময় বুঝা যায় না গাড়ীটা চলিতেছে কি দাঁড়াইয়া আছে, তার সেই গাড়ীতে চাপিলে ব্যাটার গা গুলাইবে!

এ শুধু পীতাম্বরের অহঙ্কার। অনুগ্রহ নিতে তার অপমান বোধ হয়।

পীতাম্বরের অনেক চালচলনের মানে এখন যেন মোহনের কাছে পরিষ্কার হইয়া যায়! তার বাড়ীতে যে থাকিতে হইয়াছে এই লজ্জাতেই পীতাম্বর কাতর, প্রাণপণে সে নিজের সম্মান বাঁচাইয়া চলিবার চেষ্টা করে। গ্যারেজের ঘরটা বাছিয়া নেওয়ার কারণও তাই।

গলাবাজিতে গ্রামকে সে মুখর করিয়া রাখিত, এখানে আসিয়া একেবারে চুপ হইয়া গিয়াছে। কারো সঙ্গে মেলামেশা করে না, সর্ব্বদা দূরে দূরে থাকে, সহানুভূতি চায় না, পরামর্শ চায় না, সুবিধা চায় না। সাত গণ্ডা পয়সা সম্বল করিয়া সে বাড়ীর বাহির হইয়াছিল, এ পর্য্যন্ত মোহনের কাছে একটি পয়সাও সাহায্য চায় নাই। সাত আনা কি খরচ হইয়া যায় নাই তার?

গ্রামের লোকের চোখ এড়াইয়া অনেক রাতে গাড়ীভাড়া ভিক্ষা চাহিতে আসার সঙ্গে এ সমস্তের একটা যেন মিল আছে।

এক সন্ন্যাসীর কথা মোহনের মনে পড়ে। ভিক্ষা করিতে দুয়ারে আসিয়া সে চুপ করিয়া দাঁড়াইয়া থাকিত, বাড়ীর মানুষ তাকে দেখিতে পায় নাই জানিয়াও একটি শব্দ করিত না, কিছুক্ষণ নীরবে অপেক্ষা করিয়া অন্য বাড়ীর দুয়ারে চলিয়া যাইত। কি চাও?—জিজ্ঞাসা করিলে সে সাড়া দিত না, যেন শুনিতেই পায়

নাই। ভিক্ষা সে চাহিতে আসিয়াছে, একমুষ্টি চাল, কিম্বা একটি পয়সা তার প্রার্থনা, তবু কেউ তাকে ভিখারী ভাবিও না।

মোহন ভাবিয়া রাখে, বাড়ী ফিরিয়া আজ পীতাম্বরকে ডাকিয়া একটি টাকা দিবে, সকলের সামনে। না, এক টাকা নয়, চার আনা পয়সা। বলিবে আপনার হাত খরচের জন্য দিলাম। রোজ আপনাকে চার আনা করে দেব। চার আনায় আপনার কুলোবে তো?

শ্রীপতির চাহিতে লজ্জা নাই। চাওয়ারও তার শেষ নাই। সে পয়সা চায়, পুরাণো কাপড়, পুরাণো জুতা চায়, পেসাদ চায়, আমোদ চায়, পরামর্শ চায়, কাজ চায়।

তার চেয়েও বেশী চায় দরদ।

কারও অবহেলা সে সহিতে পারে না, কড়া কথায় তার চোখে জল আসিয়া পড়ে। প্রতিধ্বনি ছাড়া যেমন শব্দ মুহূর্ত্তের বেশী বাঁচিতে পারে না, অন্যের মুখে হাসি না ফুটিলে তার মুখের হাসি তেমনি সঙ্গে সঙ্গে মরিয়া যায়। জিনিস তৈরী করা আর সেই জিনিস বিক্রী করার জন্য হন্যে হইয়া ঘুরিয়া বেড়ানোর একটানা একঘেয়ে জীবন যাপনের পর এতগুলি দিনের অবসর সে বোধ হয় এই প্রথম পাইয়াছে, গম্ভীর নির্ব্বাক মানুষটা অনভ্যস্ত মুক্তির আনন্দে চপল ও মুখর হইয়া উঠিয়াছে, হাতুড়ি ধরার আগে ছেলেবেলা যেমন ছিল।

স্তব্ধ বিস্ময়ে সে সহরকে দেখে, পূজা করে উত্তেজনা ও উচ্ছ্বাসে, অন্তহীন প্রশ্নে। তার ভাব দেখিয়া সকলে হাসে, কিন্তু তার ভাবপ্রবণতা সকলের মধ্যে সঞ্চারিত হয়, সকলের বিস্ময়ানুভূতি আবার ধারালো হইয়া উঠে।

কেবল সকালে যখন তার ঘুম ভাঙ্গে, দুপুরে যখন অন্য সকলে ঘুমায়, রাত্রে যখন সে নিজে ঘুমাইতে যায়, মুখ দেখিয়াই টের পাওয়া যায় তার মন কেমন করিতেছে। স্তিমিত চোখ, নীচের দিকে ঝুঁকিয়া পড়া মুখের দুটি প্রান্ত। খাইতে বসিয়া সে নানা ব্যঞ্জনের দিকে তাকায়, ভাত নিয়া নাড়াচাড়া করে। আসিবার দিন বৌ তাকে কুচো চিংড়ি দিয়া কচুর ঘণ্ট রাঁধিয়া খাওয়াইয়াছিল। এসব তরকারীর স্বাদ তো সে রকম নয়? বাড়ীর পিছনে জলায় এবার অজস্র কচু হইয়াছে, বৌ হয়তো রোজ কচুঘণ্ট রাঁধিয়া ছেলেমেয়েদের খাওয়ায়, নিজে খায়।

মন খারাপ হইলে শ্রীপতি পীতাম্বরের কাছে গিয়া খানিক তফাতে উবু হইয়া

বসে, পীতাম্বর ধরানো বিড়িটা আগাইয়া ধরিলে দু'হাত পাতিয়া জলন্ত বিড়িটা গ্রহণ করে, একটু আড়াল করিয়া বিড়িতে টান দেয়।

'চালটা মেরামত করা হয়নি।'

'হুঁ।'

'বিষ্টি আর তেমন হচ্ছে না এইটুকু ভরসা।'

'এখানে হচ্ছে না তো কি? দেশে হয়তো হচ্ছে।'

'তা হয়?'

শ্রীপতি জানে বৃষ্টি যখন হয় পৃথিবীর সব জায়গাতেই হয়। এখানে বৃষ্টি নামে না ওখানে নামে, আকাশ কি ভিন্ন ভিন্ন এখানের এবং ওখানের? দেশের আকাশ ঢাকিয়া যখন কালো মেঘ ঘনাইয়া আসে, এই সহর কি তখন অন্য একটি পরিষ্কার আকাশের নীচে রোদে ঝলমল করে?

পীতাম্বর বাহিরেই বেশী সময় কাটায়, কিন্তু কোথায় যায় কি করে কারো কাছে প্রকাশ করে না। পীতাম্বর বাড়ীতে না থাকিলে, জ্যোতির অবসর থাকিলে, শ্রীপতি জ্যোতির সঙ্গে গল্প করে। চব্বিশ পঁচিশ বছর বয়স, চুল ছাঁটার কায়দায় আর হাতকাটা ছিটের সার্টে তাকে খুব স্মার্ট দেখায়।

প্রথমে শ্রীপতি তো ভাবিয়াছিল, সে বুঝি মোহনের কোন আত্মীয়।

জ্যোতির কথা কিন্তু বড় নোংরা। এমনি তাকে দেখিলে মনে হয় শিক্ষিত ভদ্র যুবক বুঝি চাকরের কাজ করিতেছে, তার কথা শুনিয়া শ্রীপতির চোখ কপালে উঠিয়া যায়।

কিছু কিছু অশ্লীল আলোচনায় শ্রীপতির আপত্তি নাই, গ্রামে দু'চারজন বন্ধুর সঙ্গে ও ধরনের গল্পগুজবে সে আমোদও পাইত, কিন্তু জ্যোতির মুখের একেবারে আটক নাই, অনায়াসে এমন কদর্য্য মন্তব্য সে করে, এমন বীভৎস বর্ণনা শোনায়, যে কিছুক্ষণের জন্য শ্রীপতির কল্পনার নরক সমগ্র জগৎকে গ্রাস করিয়া বসে।

জ্যোতি নিজের অভিজ্ঞতার কাহিনী শোনায়। আগে যাদের বাড়ী কাজ করিয়াছে তাদের সম্বন্ধে উদ্ভট ও অকথ্য কাহিনী ফলাও করিয়া রং চড়াইয়া বলিয়া যায়।

মন্তব্য করে, 'সব মেয়েলোক ওমনি,—সব, ওদের জাতটাই বজ্জাত।'

শুনিয়া শ্রীপতির বুকটা ধড়াস করিয়া ওঠে।

কদম ওদিকে কি করিতেছে কে জানে!

বাড়ীতে শুধু বুড়ী মা, ভাল দেখিতে পায় না। বিনয় হালদার হয়তো আবার মাছ ধরিবার ছলে ছিপ হাতে বাড়ার পিছনে বিলটার ধারে বসিয়া থাকে, দীনু হয়তো নানা ছুতায় বাড়া আসিয়া গল্প জুড়িয়া দেয়। ইন্দ্র এই জ্যোতির মত চুল ছাটে, কদমকে দেখিলেই সে শিস্ দিতে দিতে চলিয়া যাইত, সে চলিয়া আসিবার পর এখন হয়তো চলিয়া যায় না! কদম তাড়াতাড়ি বাড়ীর মধ্যে ঢুকিয়া পড়িত, এখন হয়তো দাঁড়াইয়া থাকে।

কে জানে কি করিতেছে কদম?

চার বছর কদম ঘর করিতে আসিয়াছে, চার বছর কদম হাসে নাই। কাছে টানিতে গেলে পাশ ফিরিয়া শুইয়া বলিয়াছে, এত কেন? পয়সা রোজগারের ক্ষমতা নাই যে তিন ব্যাটাবেটির বাপ যোয়ান মদ্দ পুরুষের, তার অত সখ কেন? দিনরাত কানের কাছে মন্ত্র জপ করিয়াছে, গয়না দাও, শাড়ী দাও, মাছ দুধ খেতে দাও, আমি তোমার তিন ব্যাটাবেটির মা বুড়ি বৌ তো নই, আমার ওসব চাই। নিজের কচি ছেলেটা তার কাঁদিয়া কাঁদিয়া ঘুমাইয়া পড়িত, বৌকে শাপিতে শাপিতে শ্রীপতির মা কাঁদিয়া ফেলিত, গুম খাইয়া কদম বসিয়া থাকিত। তাতানো লোহা হাতে শ্রীপতি তাকে শাসন করিতে আসিলে মুখ তুলিয়া দাঁতে দাঁতে ঘষিয়া কদম বলিত, 'আমি কারো মা নই। ছেলের মার বুকে দুধ থাকে, এক ফোঁটা দুধ আছে আমার বুকে?'

বলিতে বলিতে কদম উঠিয়া দাঁড়াইত, ছেঁড়া শাড়ীর আঁচল সরাইয়া বুক উদ্‌লা করিয়া দিত, সামনে রুখিয়া আসিয়া বলিত, 'কেটে নাও, দা' দিয়ে কেটে নাও মাই, রক্ত যা পড়বে তাই খাইও ছেলেকে।'

তারপর কদম হাসিয়াছিল।

পয়সা রোজগার করিতে সে বিদেশে যাইবে স্থির হওয়ার পর।

একেবারে যেন নতুন মানুষ হইয়া গিয়াছিল কদম। নিজেই গলা জড়াইয়া ধরিত, না বলিতে পিঠের ঘামাচি মারিয়া দিত, কিভাবে তাকে প্রসন্ন করিবে ভাবিয়া যেন দিশেহারা হইয়া থাকিত। জট ছড়াইয়া সে মৃতা সতীনের মেয়ের চুল বাঁধিয়া দিয়াছিল এতকাল পরে, সতীনের ছেলের খোস প্যাঁচড়া সাফ করিয়া নিমপাতা লাগাইয়া দিয়াছিল।

এত করিয়াছিল কদম তাকে দূরে পাঠানোর জন্য! পয়সা রোজগার করিতে দূরে পাঠানোর জন্য! এখন সে কি করিতেছে?

নির্ভরশীল সরলবিশ্বাসী হাবাগোবা মানুষটাকে জ্যোতির খুব পছন্দ হইয়া গেল। কথা শুনিতে শুনিতে এমন অভিভূত বিচলিত হইয়া না পড়িলে কি আর কারো কাছে বাহাদুরী করিয়া সুখ হয় মানুষের ?

জ্যোতির কবি মন নিজেকে কেন্দ্র করিয়া গৌরবগাথা সৃষ্টি করে, উদাহরণ-সমেত জীবনের ব্যাখ্যা শোনায়, দিগ্‌বিজয়ী বীরের মত ললনাকুলের হৃদয়রাজ্য জয় করে, চাণক্যের মত বুদ্ধি কৌশলে শত্রু নিপাত করে, শুধু ভাঁওতা দেওয়ার ক্ষমতায় বিষম বিপদ হইতে উদ্ধার পায়। বিব্রত হইয়া অভিভূত হইয়া উত্তেজিত হইয়া শ্রীপতি তার কথা শোনে। বুঝিতে পারা যায় সে ভাবিয়া পাইতেছে না এই বীরপুরুষটি, বুদ্ধিমান মহাপুরুষটি সতের টাকা বেতনে মোহনের বাড়ী চাকরের কাজ করিতেছে কেন !

জ্যোতি তৃপ্তি লাভ করে।

লেখকের যেন ভক্ত জুটিয়াছে, ধনীর যেন পার্ষদ জুটিয়াছে।

একদিন সন্ধ্যার পর জ্যোতি গেঁয়ো মানুষটিকে এক বিচিত্র অভিজ্ঞতার ভাগ দিয়া ধন্য করার জন্য সঙ্গে নিয়া গেল।

বাড়ীর পিছন দিকটা দক্ষিণ, সে দিকে কয়েক মিনিট হাঁটিলেই সহরের পুরানো দিনের সব বাড়ী মেলে, বাড়ীগুলির সামনে পিছনে অলিগলিতে কিছুক্ষণ পাক খাইতে খাইতে আগাইয়া গেলে পাওয়া যায় খোলার ঘরের এক বস্তি। সেখানে দুদিকের মাটির দেয়াল হইতে গা বাঁচাইয়া প্রায়ান্ধকারে চলিতে চলিতে জানালা দিয়া চোখে পড়ে আলোকিত ঘর, চেনা অচেনা অতিথিকে অভ্যর্থনা করার জন্য দুয়ারে সাজসোজ করিয়া খোঁপায় মালা জড়াইয়া মেয়েদের দাঁড়াইয়া থাকিতে দেখা যায়। সস্তা হারমোনিয়ামের সঙ্গে জবরদস্তি গান, হাসির হুল্লোড় আর বচসা কানে আসে, সমস্ত শব্দ ভেদ করিয়া চড়া তীক্ষ্ণ গলায় আর্তনাদও মাঝে মাঝে শোনা যায়।

এই সরু গলিতে এত মানুষের চলাচল দেখিয়া শ্রীপতি অবাক হইয়া যায়। বস্তিতে ঢুকিবার আগে মনে হইয়াছিল জ্যোতি বুঝি তাকে গরীবের শান্ত স্তব্ধ ঘিঞ্জি এক পল্লীতে নিয়া চলিয়াছে, এখন সে অনুভব করে চারিদিকে অনেকখানি পরিধির মধ্যে সমস্ত পাড়াটা মৌচাকের মত মুখরতা আর ব্যস্ততায় সরগরম।

চাঁপার ঘর।

এখানকার অনেক খোলার ঘরেও বিদ্যুতের আলো জ্বলে, চাঁপার ঘরে লণ্ঠন। মেঝেতে বিছানা পাতা, চাদরটা ফর্সাই মনে হয়, গোটা তিনেক বালিশ আছে, তাদের ওয়াড়গুলি ময়লা আর একটু ছেঁড়া। এককোণে উপুড় করা ঘষামাজা বাসন, কাঠের আলনায় মোটে দুটি শাড়ী, একটি সেমিজ আর একটি গামছা, পুরাণো পাড়ে তৈরী ঢাকনা দেওয়া একটি বাক্স, দেয়ালে আঠা দিয়া আটকানো আর পেরেকে লটকানো অনেকগুলি ছবি, কোনটা পুরাণো ক্যালেণ্ডারের, কোনটা মাসিক পত্রের, মিলের কাপড়ে যে ছবি আঁটা থাকে, তাও আছে। হামা দেওয়ার ভঙ্গিতে নধর বালগোপাল, স্থূলাঙ্গী উলঙ্গিনী দেবদেবী, বাগানের মত সাজানো বন, উইটিবির মত পাহাড় আর নালার মত নদীতে মূর্ত্তিমতী প্রকৃতি দেয়ালে এখানে ওখানে এলোমেলোভাবে ছড়াইয়া আছে।

একটি ছবি দেখিয়া কদমকে শ্রীপতির মনে পড়ে। ছেলে কোলে এক গেঁয়ো মায়ের ছবি দেখিয়া।

ছবি দেখিয়া কদমকে শ্রীপতির মনে পড়ে, ঘরের মাটিলেপা দেয়াল আর সোঁদা গন্ধে মনে পড়ে দেশের বাড়ীর ঘরের কথা। একটা লণ্ঠন আছে শ্রীপতির, মাঝে মাঝে জ্বলে। চাঁপার লণ্ঠনের মত এমন পরিষ্কার আলো দেয় না, ধোঁয়া তুলিয়া মিট মিট করিয়া জ্বলে। তবু সেই আলোতেই চাঁপার বাসনগুলির মত কদমের মাজা বাসনও এমনি চক চক করে।

সেদিন দশটার ডাকে কদমের একখানা চিঠি আসিল। মোহনের ভাগ্নে সুধীর স্কুলে পড়ে, তাকে দিয়া লিখাইয়াছে।

টাকা পাঠায় না কেন শ্রীপতি? সকলে কি তারা না খাইয়া মরিবে? তাড়াতাড়ি বেশী রোজগার করুক শ্রীপতি, তাড়াতাড়ি একবার দেশে ঘুরিয়া আসুক, কদম তার পথ চাহিয়া আছে।

'কি করি কত্তা এখন?'

শ্রীপতির অসহায় বিমূঢ় ভাব আর স্ত্রীলোকের মত একান্ত নির্ভর করার স্বভাব মোহনকে বিরক্ত করে, আমোদ দেয়। আমোদ দেয় বেশী, প্রশ্রয় দিতে ইচ্ছা জাগে। শ্রীপতি পীতাম্বরের মত নয়, একটু আশ্রয় পাইয়াই আর সব চাওয়া সে ছাটিয়া ফেলে না।

'কি করবি আবার? টাকা পাঠিয়ে দে।'

'টাকা যে নেই কত্তা ?'

'তবে আর কি হবে ? তাই লিখে দে।'

মোহন হাসে। শ্রীপতিও যেন তার খেলা বুঝিতে পারে, নিজ হইতে তার কাছে টাকা চায় না। মোহনের কাছে চাহিলে যে পাওয়া যাইবে একথা যেন মনেই পড়িতেছে না তার। বিষণ্ণ চিন্তিত মুখে সে দাঁড়াইয়া থাকে, চোখের পাতা মিট মিট করে।

'তুই একটা আস্ত পাঁঠা শ্রীপতি। আমার কাছে টাকা চাইবি তাও আমাকেই বলে দিতে হবে গাধা কোথাকার ?'

নিজের সহৃদয়তা কি উপভোগ্য !

নিজের আবেগের নেশায় মাতাল হওয়ার মত। দানের চেয়ে দয়ার চেয়ে উদারতার খেলা মানুষকে দেবতা হওয়ার সুখ দেয়। শ্রীপতি প্রার্থী নয়, ভক্ত। শ্রীপতির মুখ হাসিতে ভরিয়া গেলে মোহন নিজেকে কৃতার্থ মনে করে।

মোহনের অনুরোধে জগদানন্দ শ্রীপতির একটা কাজ জুটাইয়া দিল। প্রকাণ্ড একটা কারখানা আছে, অনেকগুলি মোটর আর লরী সেখানে ভাড়ার জন্য মজুদ থাকে, রাশি রাশি গাড়া মেরামত হয়।

একটা মজুরকে কাজ জুটাইয়া দিবার অনুরোধ শুনিয়া জগদানন্দ একটু আশ্চর্য্য হইয়া গিয়াছিল। তার নিজের একজন ম্যানেজার বেতন পায় হাজার টাকা, তার অনুমোদনে মানুষের দু'শো চার শো টাকার কাজ জোটে, তাকে দিয়া একজন কুলীর কাজ জোটানো !

অনুমোদনের একি অপচয় ! তারপর একটু হাসিয়া একটা শ্লিপ লিখিয়া মোহনের হাতে দিয়া বলিয়াছিল, 'এটা নিয়ে ফ্যাক্টরীতে যেতে বলবেন।'

অতি অল্প দিনে জগদানন্দের সঙ্গে মোহনের ভাব জমিয়া গিয়াছে। দু'জনের বাড়ীর মেয়েদের মধ্যেও খুব ঘনিষ্ঠতা হইয়াছে।

সর্ব্বদা যাতায়াত চলে, হাসি, গল্প, গানবাজনা, খেলাধূলায় সময় কাটে। কোথাও যাইতে হইলে দু'বাড়ীর সকলে একত্র হইয়া যায়—সিনেমায়, পিকনিক করিতে অথবা জগদানন্দের যে দু'একজন বন্ধু-পরিবারের সঙ্গে মোহনের বাড়ীর সকলেরও পরিচয় হইয়াছে, তাদের বাড়ীতে।

জগদানন্দের স্ত্রী উর্মিলা সুন্দর গান জানে।

গলাটি মিষ্টি। মানুষটা রোগা, গলাটি সরু কিন্তু গলার আওয়াজ তীক্ষ্ণ নয়, ঝঙ্কারে সার্থক ও মধুর। তার গান শুনিয়া মোহন মুগ্ধ হইয়া যায়।

গানের স্বরে তার স্বামীকে এভাবে মুগ্ধ করার জন্য লাবণ্য তাকে একটু হিংসা করে।

অন্যপক্ষে, লাবণ্যের রূপ দেখিয়া মাঝে মাঝে জগদানন্দের চোখে দু'একটা পলক পড়ে না। রূপের জন্য লাবণ্যকে উর্মিলা একটু হিংসা করে।

চিন্ময় বড় ব্যস্ত। দু'চারজন বন্ধুর সঙ্গে মোহনের পরিচয় করাইয়া দিয়াই হঠাৎ সে দুর্লভ হইয়া উঠিয়াছে, সামাজিক জীবনে সময় দিতে পারে না। অফিসে কি যেন হাঙ্গামা বাধিয়াছে. পিতাপুত্রের এক মুহূর্ত্ত অবসর নাই। যতটুকু সময় বাড়ীতে থাকে দু'জনে এক সঙ্গে বসিয়া কাগজপত্র ঘাঁটে আর পরামর্শ করে।

কি হইয়াছে কেউ জানে না, তবে দু'জনের ভাবসাব দেখিয়া বাড়ীর লোকেরাও একটু হকচকাইয়া গিয়াছে।

ঝরণা বলে, 'মেজাজ যা হয়েছে দু'জনের, কি বলব আপনাকে। আমরা কেউ কাছে ঘেঁষি না।—নগেন আসে না যে? বেশ লাগে আপনার ভাইকে। এমন ছেলেমানুষ!'

নগেন ছেলেমানুষ বৈকি।

ছেলেমানুষকে ছেলেমানুষ বলার মানে মোহন বুঝিতে পারে না।

'সে রকম ছেলেমানুষ বলছি না, কলেজে পড়ে তবু খুব সরল। মিনু সিগারেট খায়, আমি সেদিন নগেনকে জিজ্ঞেস করলাম, তুমি খাও না? বললে কি জানেন? না, খাই না, দাদা বারণ করেছে! আপনাকে খুব ভয় করে। শাসন করেন বুঝি খুব?'

'শাসন? শাসন করার দরকার হয় না। আমায় খুব ভালবাসে। আমি যা পছন্দ করব না ভাবে, কখনো তা করে না।'

ঝরণা গম্ভীর মুখে বলে, 'তারই নাম শাসন করা। আর কি শাসন করবেন, বেত লাগাবেন? বড় ভাই সেজে থেকে ওর মনটা আপনি দমিয়ে রাখেন। ভাবলে এমন আশ্চর্য্য হয়ে যাই, আপনারা সব বোঝেন না যে, চেপে রাখলে এই বয়সে কারো মনের স্বাধীন বিকাশ হতে পারে না?'

ঝরণার কথার ঝাঁঝ মোহনের মনে গিয়া লাগে। কিছু সে বলিতে পারে না।

ঝরণা শুধু তাকে দোষ দেয় নাই। সব বড় ভাইদের—গুরুজনদের বিরুদ্ধে

তার নালিশ! মৃন্ময়ের জন্য হয়তো ঝরণার মনে গভীর দুঃখ আছে। মানুষের চোখে চোখে তাকানোর ভয়ে ভাইটি ঝরণার সব সময় আড়াল খোঁজে। ঝরণা কি সেজন্য দোষী করে চিন্ময়কে? বড় ভাই সাজিয়া থাকিয়া চিন্ময় তার ভাই-এর বিকাশোন্মুখ মনকে কোঁকড়াইয়া দিয়াছে?

মোহন বিশ্বাস করিতে পারে না।

'মিনু কি এইজন্য এত নার্ভাস হয়েছে?'

ঝরণার মুখ লাল হইয়া গেল। বুঝা গেল, ভাই-এর জন্য মনে মনে তার লজ্জা আছে।

'মিনু? ওর কথা আলাদা। ছেলেবেলা থেকেই মিনু ওরকম, গ্ল্যাণ্ডের দোষ আছে। চিকিৎসা হচ্ছে, সেরে যাবে। ওকে নিয়ে আপনার মাথা ঘামাতে হবে না।'

সেদিন সন্ধ্যাবেলা মোহন জগদানন্দের কাছে তার ছোট ভাই-এর ইতিহাস শুনিল। তারা তিন ভাই। ছোটজনেব নাম নয়নানন্দ। এখনো সে বাঁচিয়া আছে—শুধু বাঁচিয়া আছে।

গঙ্গার ধারে একটি বাড়ীতে বিছানায় শুইয়া তার দিন কাটে। অর্দ্ধেক অঙ্গ অবশ হইয়া গিয়াছে, উঠিতে পারে না। নার্স তার সেবা করে, বৌ অনেকদিন আগেই বিষ খাইয়া মরিয়াছে। ভোঁতা মস্তিষ্কে বাহিরের জগৎ অতি ক্ষীণ সাড়া তোলে, সময় সময় মনে হয় সেটুকু বাহ্যজ্ঞানও বুঝি নাই। জগদানন্দ যদি কখনো যায়, যদি জিজ্ঞাসা করে, কেমন আছিস? অর্থহীন অভ্যস্ত হাসির একটু আভাস হয়তো কখনো ঠোঁটের কোণে ফুটিয়া ওঠে, কখনো মুখের দিকে চোখ মেলিয়া চাহিয়া থাকে, পলক পড়ার বদলে চোখের পাতা শুধু কাঁপিয়া কাঁপিয়া ওঠে।

'কদাচিৎ দেখতে যাই। সহ্য হয় না।'

তবু জগদানন্দ চায় না সে সুস্থ হইয়া উঠুক!

কোন রকমে বিছানা ছাড়িয়া উঠিবার ক্ষমতা হইতেই আবার আত্মঘাতী তাণ্ডব শুরু করিয়া দিবে, ভাল করিয়া সারিয়া উঠিবার জন্যও অপেক্ষা করিবে না।

আরেকবার তিন মাস ভুগিয়াছিল, জগদানন্দ কাছে আনিয়া রাখিয়াছিল।

ডাক্তার আশা করিতেছে দু'চার দিনের মধ্যে সলিড ফুড দেওয়া চলিবে, হঠাৎ দেখা গেল সে বাড়ী নাই। সেই অবস্থায়, উঠিয়া দাঁড়াইলে যখন টলিয়া পড়ার উপক্রম করে, কোন সুযোগে ঊর্ম্মিলার বাক্স খুলিয়া গয়না নিয়া সরিয়া পড়িয়াছে। দু'দিন পরে খবর আসিল অজ্ঞান অবস্থায় সে হাসপাতালে পড়িয়া আছে।

'ধ্যানধারণা ধর্ম্মালোচনা ছাড়া দাদা থাকতে পারতেন না, নোংরামি ছাড়া নয়ন থাকতে পারে না। দাদা তবু শরীর একটু ভার বোধ করলেই সব বন্ধ করে দিতেন, সন্ধ্যাহ্নিক পর্য্যন্ত করতেন না। নয়নের সাধনা আরও জোরালো, মরতে মরতেও প্রাণপণে নিজের তপস্যা চালিয়ে যায়। আমার কি মনে হয় জানো মোহন? দাদা যদি অতবড় মহাপুরুষ না হতেন, নয়নের বিকারটা এমন চরমে দাঁড়াত না।'

মোহন চুপ করিয়া রহিল।

প্রথম অপরাধ করেছিল সতের আঠার বছর বয়সে। অনেক বাড়ীতে অনেক ছেলেই ওরকম অপরাধ করে। কোন বাড়ীতে একটু শাসন করা হয়, কোন বাড়ীতে শুধু উপদেশ দেওয়া হয়, ব্যাপারটা চাপা পড়ে যায়। ছেলেটা কিছু দিন মুখ দেখাতে লজ্জা পায়, তারপর ধীরে ধীরে সামলে ওঠে। কিন্তু আমাদের বাড়ীতে ছিলেন দাদা, আধ লাখ স্ত্রী পুরুষ যাকে দেবতার মত পূজা করে। দাদার দোষ দিই না। তিনি কিছুই করেননি। তিনি শুধু ছিলেন, আর কিছু নয়। বাড়ীর সকলে নয়নের ছেলেমানুষীর কথা ভুলে গেল, কিন্তু সে যেন কেমন হয়ে গেল। তখন বুঝতে পারিনি, এখন বুঝতে পারি তার মধ্যে কি প্রতিক্রিয়া চলছিল। নিজে কি করেছে না করেছে তার চেয়ে তার কাছে বড় হয়ে উঠেছিল, এমন দাদার ভাই হয়ে সে অপরাধটা করেছে।'

'ওরকম হয়।'

'হ্যাঁ, একজনের মন যখন অন্য একজনের বশে থাকে, তখন সে নিজের কাজের গুরুত্ব যাচাই করে অন্য একজনের মাপ কাঠিতে। দাদা একটি মেয়েকে ভালবাসার চিঠি লিখে কেলেঙ্কারি করলে সেটা যেমন সৃষ্টিছাড়া ভয়ঙ্কর ব্যাপার হত; নিজের কাণ্ডটা নয়নের কাছে ঠিক ততখানি গুরুতর হয়ে উঠেছিল। সঙ্গদোষ ঠিক এইভাবে কাজ করে।'

ঝরণার অভিযোগটা সে তেমন আমল দেয় নাই। কথাটা সত্য সন্দেহ

নাই, বড়গাছের ছায়ায় চারাগাছ বাড়িতে পায় না, কিন্তু দুর্ভাবনার কি আছে? নগেনকে সে নিজের ছায়ায় ঢাকা দেয় নাই।

সংসারে সাধারণত বড় ভাই-এর কাছে ছোট ভাই যতটা প্রশ্রয় পায়, যতখানি স্বাধীনতা ভোগ করে, তার অনেক বেশীই সে বরাবর নগেনকে দিয়া আসিয়াছে। গোপনে সিগারেট খাওয়া ধরিয়াছে জানিয়া উদারভাবে সে তাকে সামনে সিগারেট খাওয়ার অনুমতি পর্য্যন্ত দিয়াছিল। কোনরকমে ছোট ভাইকে দাবাইয়া রাখিবার, দমাইয়া দিবার অভিযোগ তার বিরুদ্ধে কেউ দাঁড় করাইতে পারিবে না।

নগেন কিন্তু সিগারেট খাওয়া সম্পর্কে তার উদারতার মানে বুঝিয়াছিল উল্টা, ভাবিয়াছিল সে তিরস্কার করিতেছে।

আরও অনেক প্রশ্রয় দেওয়া, স্বাধীনতা দেওয়ার ব্যাপারেও কি নগেন এইরকম উল্টা বুঝিয়াছে?

জগদানন্দের বেদনাবোধ নিজের মধ্যে সঞ্চারিত হওয়ায় এখন তার ভয় করিতে থাকে। নয়নানন্দের দৃষ্টান্তটা অসাধারণ। সে পরমানন্দের মত মহাপুরুষ নয়, নয়নানন্দের মত নিজেকে ধ্বংস করার প্রতিভাও নগেনের নাই। অমন সর্ব্বগ্রাসী বিকারও নগেনের কোনদিন জন্মিবে না। কিন্তু তার আওতায় সাধারণ মানুষের ভাই হিসাবে সাধারণ ভাবেই নগেন যদি বিগড়াইয়া যায়?

সে ক্ষতিও তো সহজ নয়।

মোহন তাড়াতাড়ি বাড়ী ফিরিয়া যায়।

নগেন কি করিতেছে দেখিতে হইবে। নগেনের সঙ্গে সাধারণভাবে কথা বলিয়া বুঝিবার চেষ্টা করিতে হইবে মনটা তার কি অবস্থায় আছে।

মোহন বুঝিতে পারে এটা তার দুর্ব্বলতা, এসব ব্যাপারে এমনভাবে অধীর হইতে নাই। কিন্তু চরম উদাহরণের মত নয়নানন্দের কাহিনী বড় ও ছোটর সম্পর্কের একটা দিক তার কাছে স্পষ্ট করিয়া তুলিয়াছে। তার কেবলি মনে হইতে থাকে, এতকাল এ বিষয়ে উদাসীন থাকা তার উচিত হয় নাই।

নগেনের মত ভাই বয়স্ক পুত্রের মত। বাপ বাঁচিয়া থাকিলে আলাদা কথা ছিল। গ্রামে হোক, সহরে হোক, ভাইকে মানুষ করিবার দায় এড়াইয়া গেলে ওই ভাইটার জন্যই তার নিজের জীবনেও অবাঞ্ছিত বিপর্য্যয় দেখা দিবে।

এমনি ব্যাকুলভাবে সে বাড়ীতে পৌঁছায়, একতলা হইতেই শুনিতে পায় নগেনের উচ্ছ্বসিত হাসির শব্দ!

মোহন জোরে একটা নিশ্বাস ফেলে।

নিজে কলেজে পড়ার সময় বালক নগেনের অসুখের খবর পাইয়া একবার সে ব্যাকুল হইয়া বাড়ী গিয়াছিল, সমস্ত পথ ভাবিয়াছিল, নগেন বাঁচিয়া আছে দেখিতে পাইবে তো?

বাড়ীর সামনে নগেনকে চাদর গায়ে দাঁড়াইয়া থাকিতে দেখিয়া সেদিনও তার এমনি স্বস্তির নিশ্বাস পড়িয়াছিল।

মোহন একটু লজ্জাবোধ করিতে থাকে। মাঝে মাঝে কি যেন তার হয়, সামান্য ব্যাপারে একেবারে অস্থির হইয়া পড়ে। কল্পনায় কোন খুঁত হয় তো আছে, মাঝে মাঝে সাধারণ বিচারবুদ্ধির বাধা ভাঙ্গিয়া উদ্দাম উল্লাসে খেলা শুরু করিয়া তাকে উদ্‌ভ্রান্ত করিয়া তোলে।

ঝরণা সকলকে হাসাইতেছিল আর বিস্মিত দৃষ্টিতে নগেনকে দেখিতেছিল। এত সহজে যে কোন কিশোরকে এভাবে হাসানো যায় সে বোধ হয় বিশ্বাস করিয়া উঠিতে পারিতেছিল না।

ছেলেমানুষ? এমন পাকা আর চালাক ছেলেমানুষ?

মোহনকে দেখিয়া সকলের হাসি থামিয়া গেল।

লাবণ্য খসা আঁচলটি খোঁপায় আটকাইয়া দিল। হাসির শব্দ বন্ধ হইলেও অন্য সকলের মুখে হাসি লাগিয়া ছিল, নগেনের মুখে শুধু হাসির চিহ্ন নাই। এক মুহূর্তে এতক্ষণের আত্মভোলা ছেলেটা সচেতন ও সংযত হইয়া গিয়াছে।

দেখিয়া হঠাৎ মোহনের মাথাটা যেন খারাপ হইয়া যায়।

সে কারও গুরুজন? ভারিক্কি গম্ভীর মানুষ সে?

সে আসিয়া দাঁড়ানো মাত্র সকলের উচ্ছ্বসিত হাসি থামিয়া যায়, হাসি বন্ধ করিয়া তার ভাই চোরের মত চাহিয়া থাকে?

মিথ্যা কথা! অতি ফাজিল, অতি হাল্কা মানুষ সে, এতটুকু তার গাম্ভীর্য্য বা আত্মমর্য্যাদাবোধ নাই।

থিয়েটারের কমিক অভিনেতার মত হাস্যকর অঙ্গভঙ্গির সঙ্গে পা টেপা' টেপা' দৌড় দিয়া গিয়া সে একটা চেয়ারে বসিয়া পড়ে, বেখাপ্পা উল্লাসের সঙ্গে ব্যগ্রভাবে বলে, 'কি কি—কি ব্যাপার? শুনি, আমিও একটু শুনি!'

স্তব্ধ বিস্ময়ে সকলে ভীত দৃষ্টিতে চাহিয়া থাকে।

মোহনের মাথা ঘুরিতে থাকে, সর্ব্বাঙ্গ শিথিল হইয়া আসিতে থাকে। সে জানে এখন থামিবার উপায় নাই। অস্বাভাবিক কিছু করিয়াছে স্বীকার করিলে চলিবেনা।

'কখন এলে ঝরণা?'

ঝরণা উঠিয়া দাঁড়ায়, মুচকি হাসিয়া বলে, 'ও, এই ব্যাপার! এক কাজ করো বৌদি, দু'টো তিনটে লেবু কেটে সরবৎ করে খাইয়ে দাও। এত ভড়কে যাচ্ছ কেন? একেবারে অভ্যাস নেই, কার সঙ্গে ভদ্রতা রাখতে দু'এক পেগ খেয়েছেন—মাথা ঘুরে গেছে। এতে ভাবনার কি আছে?'

## পাঁচ

মোহন একদিন সন্ধ্যার সঙ্গে দেখা করিতে গেল।

নিজের গাড়ীতে স্টেশনে আসিয়া মোহন ট্রেণ ধরিল। অত দামী গাড়ী নিয়া সন্ধ্যার বাড়ী যাইতে তার যেন কেমন লজ্জা হইতেছিল। কলেজে পড়ার সময় মোহনের বড় টানাটানি চলিত। বেশী টাকা হাতে পাইলে ছেলে বিগড়াইয়া যাইবে ভয়ে বাবা তাকে টাকা পাঠাইত হিসাব করিয়া।

সন্ধ্যা হয়তো জানে তার অবস্থা বিশেষ ভাল নয়। হঠাৎ অত দামী একটা গাড়ী নিয়া হাজির হইলে সে হয়তো ভাবিয়া বসিবে, গাড়ীটা দেখাইতে সে গিয়াছে, নিজের বড়লোকত্ব ঘোষণা করা তার উদ্দেশ্য। মনে মনে সন্ধ্যা হয়তো একটু হাসিবে। তার চেয়ে আগে যেমন ট্রেণে বাসে ওদের বাড়ী যাইত, আজও তেমনি ভাবেই যাওয়া ভাল।

কলিকাতা আসিয়াই একদিন সন্ধ্যার বাড়ী যাইবে ভাবিয়াছিল। বিবাহের পর সন্ধ্যাকে দেখে নাই, দেখিতে খুব ইচ্ছা হইতেছিল। তবু এতদিন যাই যাই করিয়া শুধু দিন পিছাইয়া দিয়াছে।

চিন্ময়কে না জানাইয়া সন্ধ্যার কাছে যাওয়া যায়। সে অধিকার তার আছে। চিন্ময়ের সঙ্গে সন্ধ্যার সম্পর্ক গড়িয়া উঠিবার আগে সে তাদের বারাকপুরের বাড়ীতে অনেকবার গিয়াছে, সন্ধ্যার সঙ্গে তাদের প্রকাণ্ড বাগানে হাঁটিয়া বসিয়া গল্প করিয়াছে, ট্রাঙ্ক রোড ধরিয়া দু'জনে গল্প করিতে করিতে আগাইয়া গিয়াছে অনেক দূর।

চিন্ময়ের স্ত্রীর সঙ্গে নয়, সন্ধ্যার সঙ্গে সে যখন খুশী গিয়া দেখা করিয়া আসিতে পারে। কিন্তু ফিরিয়া আসিয়া চিন্ময়কে বলিতে হইবে। একথা বন্ধুর কাছে গোপন করা চলে না। একেবারে উল্লেখ না করার মত তুচ্ছ নয় কথাটা।

সন্ধ্যা তাকে ত্যাগ করিয়া গিয়াছে কয়েক বছরের মতো। দুজনের মধ্যে চিঠি লেখা পর্য্যন্ত বন্ধ। এ অবস্থায় সন্ধ্যার সঙ্গে দেখা করিতে গেলে চিন্ময়ের কাছে তা গোপন করা যায় না।

এই জন্য কি এতদিন সে যাই যাই করিয়াও সন্ধ্যার কাছে যায় নাই? চিন্ময়কে পরে বলিতে হইবে, এই ভয়ে? হয়তো ঠিক ভয়ে নয়, কথাটা আজ তার খেয়াল হইয়াছে প্রথম। তবে মনান্তরের ফলে দু'জনে তারা ভিন্ন হইয়া গিয়াছে বলিয়াই সে যে একজনের সহিত মাখামাখি করিতে করিতে আরেকজনের সঙ্গে সাক্ষাৎ করিতে ইতস্তত করিয়াছে তাতে সন্দেহ নাই। কলিকাতা আসিয়া প্রথমে সন্ধ্যার সঙ্গে দেখা হইলে চিন্ময়ের কাছে যাইতে সে হয়তো ঠিক এমনি অস্বস্তি বোধ করিত।

কি ভাবিবে চিন্ময়, কি বলিবে? যদি সে ভাবিয়া বসে যে মোহন তাদের মিলন ঘটানোর উদ্দেশ্যে মধ্যস্থতা করিতে গিয়াছিল? একথা ভাবিয়া যদি সে রাগ করে? যদি হঠাৎ চিন্ময়ের দুরন্ত আশা জাগে যে মোহনের কথা শুনিয়া সন্ধ্যা নিজের ভুল বুঝিতে পারিয়াছে, এবার সে ফিরিয়া আসিবে?

ট্রেণ চলিতে থাকে আর মোহন এমনি সব জল্পনা কল্পনা করিতে থাকে! সন্ধ্যার সঙ্গে তার কি কথা হইয়াছে শুনিবার জন্য চিন্ময় হয়তো আগ্রহে ফাটিয়া পড়িবে কিন্তু আপনা হইতে মুখ ফুটিয়া কিছু জিজ্ঞাসা করিতে পারিবে না। যাচিয়া তাদের সাক্ষাতের বিস্তারিত বিবরণ শুনাইতে সেও লজ্জা বোধ করিবে। চিন্ময় হয়তো জিজ্ঞাসা করিবে, কেমন আছে? সে জবাব দিবে যে ভালই আছে—এবং তার পর হয়তো চিন্ময় জোর করিয়া অন্য প্রসঙ্গ টানিয়া আনিবে।

•

বাগানের গাছে গাছে তখন শেষরাত্রির বৃষ্টির জল রোদের তেজে শুকাইয়া যাইতেছে, ঘুমের বিছানা ছাড়িয়া সন্ধ্যা চোখ বুজিয়া শুইয়া ছিল বাথরুমে চীনা মাটির পুকুরে স্নানের বিছানায়।

রুক্মিণীর কাছে খবর শুনিয়া বলে, 'মোহন এসেছে, মোহন! চুলে সাবান দেব ভাবছিলাম, মোহন এসেছে! জানতাম আসবে।'

বাহিরের ঘরে মোহন ভাবে : এতক্ষণ আমায় বসিয়ে রেখেছে সন্ধ্যা ? আর কেউ কি বাড়ীতে নেই ? সকালে কেউ কি বাইরে আসে না ?

আরও খানিক পরে সন্ধ্যা আসিয়া বলিল, 'এই যে আমার মোহন। আমার অসময়ের মোহন।'

সামনে আসিয়া ডান হাতটি তুলিয়া দু'হাতে মুঠা করিয়া ধরিল। ভিজা ভিজা ঠাণ্ডা হাত দুটি সন্ধ্যার, গায়ে সাবানের সুবাস। প্রসাধন না করিয়াই আসিয়াছে।

'এসেছো তা' হলে ?'

সন্ধ্যা খুশী হইয়াছে।

সহজ হাসি, কথা আর দুর্লভ অন্তরঙ্গতা দিয়া সন্ধ্যা তাকে অভ্যর্থনা করিয়াছে। এর মধ্যে ফাঁকি কিছু নাই, সবটাই আন্তরিক।

তবু মোহন যেন আশাভঙ্গের আঘাতে একেবারে নিভিয়া গেল।

সন্ধ্যা আশ্চর্য্য হইয়া গেল না, এতটুকু তার উত্তেজনা জাগিল না, কি বলিয়া কথা আরম্ভ করিবে ভাবিয়া বিব্রত হইয়া পড়িল না, এমনভাবে তাকে গ্রহণ করিল যেন বহুকাল পরে জীবনে অনেক গুরুত্বপূর্ণ পরিবর্ত্তন ঘটিবার পরে তাদের দেখা হয় নাই, যেন কালও সে আসিয়াসিল ! সন্ধ্যা তার সঙ্গে শুধু ভদ্রতা করিবে, শুধু জিজ্ঞাসা করিবে, কেমন আছে, কোথায় আছে, কি করিতেছে—এসব ভাবিয়া আসিলে বিনা ভূমিকায় তাকে এভাবে কাছে টানিয়া নেওয়ার জন্য হয়তো সে কৃতার্থ হইয়া যাইত। অনেক বিচিত্র নাটকীয় ব্যবহার কল্পনা করিয়া আসিয়া এমন আবেগহীন সহজ অভ্যর্থনা কি ভাল লাগে ?

'কেমন আছ সন্ধ্যা ?'

সন্ধ্যা হাসিয়া ফেলিল—'ওসব নয় মোহন। ভাল লাগে না। দেখতে পাচ্ছো না কেমন আছি ?'

তবু যেন মোহন হার মানিবে না, দীর্ঘ অদর্শনের ব্যবধানকে গায়ের জোরে খাড়া করিয়া রাখিয়া ধীরে ধীরে সে ব্যবধান অতিক্রম করার বৈচিত্র্য উপভোগ করিবে।

'রোগা হয়ে গেছ।'

তখন সন্ধ্যার বোধ হয় মনে পড়িয়া যায় যে ঠিক এই রকম একগুঁয়েমি করিয়া আগেও মোহন তাকে মাঝে মাঝে পাগল করিয়া তুলিত, আব্‌দেরে ছোট-

ছেলেকে চকোলেট দেওয়ার মত কিছু ভাবপ্রবণতার ব্যথা মোহনের মধ্যে তাকে সৃষ্টি করিয়া দিতে হইত।

ব্যথা বোধ হয় আজ সে চায় না। একটু উচ্ছ্বাস চায়, বিস্ময় আর আনন্দের! সেই সঙ্গে এতদিন অবহেলা করার জন্য কিছু কিছু অভিমান মিশাইয়া দিলে মোহন আরও খুশী হইবে।

. কিন্তু কেন?

কেন সকলে তার কাছে এসব চায়, তার যা নাই, সে যা ভালবাসে না? সমস্ত জগৎ যেন ধরিয়া রাখিয়াছে মেয়ে বলিয়াই সে রক্তমাংসের জীবন্ত কবিতা —পুরুষের মনের মত কবিতা।

কিন্তু মোহন তাকে বড় খাতির করিত, ভাল ছেলে মোহন। বাঁচার আনন্দে ভাঁটার সময় শুধু এই মোহনকে তার ভাল লাগিত। যখন মনে হইত জীবনে আর কিছু নাই, শুধু শ্রান্তি আর বিরক্তি,—কিছুক্ষণের জন্য যখন একেবারে লোপ পাওয়ার সাধ জাগিত, পোষা কুকুরটা ছাড়া কারো সঙ্গ সহ্য হইত না, মোহনের সঙ্গে তখন কথা বলিতে পারিত,—যে কোন বিষয়ে কথা হোক। কুকুরটা কবে মরিয়া গিয়াছে। মোহন এখনও আছে, দুধ ভাত আর সুখ শান্তিতে পরিপুষ্ট দিব্যকান্তি মোহন। ভাল ছেলে মোহন, ধৈর্য্যময় মোহন, সহনশীল নিয়মতান্ত্রিক একগুঁয়ে মোহন।

ওকে কিছু ভাবালুতার খোরাক তার দেওয়া উচিত।

সন্ধ্যা বসিল, গা এলাইয়া দিল—'মানুষ কেন রোগা হয় তুমি কি বুঝবে? মনটা ভাল নেই মোহন।'

মোহন প্রায় আধ মিনিট চুপ করিয়া রহিল। কোনদিন বোঝে নাই, আজ কি আর সে বুঝিবে এই নীরব সহানুভূতি কত অসহ্য সন্ধ্যার কাছে?

'তোমার সুখী হওয়া কঠিন, সন্ধ্যা! যা জিদ্ তোমার!'

'ইস? তার মানে?—ও, জিদ! যাকগে, সুখদুঃখের কথায় কাজ নেই। বৌকে সঙ্গে আনলে না কেন, আলাপ করতাম? আচ্ছা, আমিই তোমার বাড়ী গিয়ে আলাপ করে আসব একদিন।'

মোহন বিস্মিত হইয়া বলিল, 'তুমি জানলে কি করে আমি বাড়ী নিয়েছি?'

'ওর কাছে শুনলাম।'

'সত্যি ? চিন্ময় তবে এসেছিল ? তবু ভাল, আমি ভাবছিলাম, তোমাদের বুঝি কথাও বন্ধ।'

'বন্ধু তোমার আসেনি, তবে আমাদের কথা বন্ধ নয়। দরকার হলে আমরা ফোনে কথা বলি।'

মোহন ধীরে ধীরে বলিল, 'দরকার হলে ফোনে কথা বলো। কি রকম দরকার হলে ?'

সন্ধ্যা একটু হাসিল।

'যেমন ধরো আমার কিছু বাড়তি টাকা চাই। আমি ফোন করে টাকার কথা বলি, ও লোক দিয়ে টাকা পাঠিয়ে দেয়।'

'শুধু টাকার কথা বলো ? আর কোন কথা হয় না ?'

'হয় বৈকি।'

সন্ধ্যার মুখের হাসি নিভিয়া যায়। তীক্ষ্ণদৃষ্টিতে সে মোহনের মুখের ভাব লক্ষ্য করে, ভুরু কুঁচকাইয়া বলে, 'খারাপ লাগছে শুনতে ? আমাকে ভোগ করতে দিই না, তবু টাকা চেয়ে নিই, এটা খুব খাপছাড়া মনে হচ্ছে ? তাতো মনে হবেই, তোমরা পুরুষ মানুষ যে ! বিয়ে করবার আগে তোমরা বড় বড় কথা বলতে পার, বিয়ের পর সে সব কথা মনে রাখলে দোষ হয় আমাদের। সবাই নাকি জানে ওসব বড় বড় প্রতিজ্ঞা ভালবাসার প্রলাপ ! সবাই জানে জানুক, আমি জানি না। জানতে চাই না। বিয়ে করবার জন্য পায়ে ধরে তো সাধিনি আমি ? স্পষ্ট বলেছিলাম, টাকার জন্য তোমায় বিয়ে করছি, যা খুশী করব, যেখানে খুশী থাকব, কিছু বলতে পাবে না। ভাল না লাগে একসঙ্গে থাকব না, কিন্তু যতকাল বাঁচি আমায় টাকা দিয়ে যেতে হবে। মাসে মাসে আমার মিনিমাম কত টাকা চাই তাও বলেছিলাম। ও যদি মনে করে থাকে আমার সে সব ছলনা, আমি দুষ্টামি করে আবোল তাবোল বকছি, ওর সঙ্গে খেলা করছি, তার জন্য কি আমি দায়ী ? তোমরা যে কি দিয়ে গড়া বুঝতে পারি না, এখনো ওর ভুল ভাঙ্গলো না। এখনো বিশ্বাস করে আমি ওকে ভালবাসি, আমার একটা পাগলামির পিরিয়ড চলছে, এটা কেটে গেলেই সব ঠিক হয়ে যাবে।'

'ভালবাসায় তুমি বিশ্বাস কর না ?'

'না।'

'তুমি কখনও ফিরে যাবে না ?'

'না।'

মোহন যে জিদের কথা বলিয়া অনুযোগ দিয়াছিল তারই স্পষ্ট প্রমাণের মত স্পষ্ট জবাব দিলে আর কি বলা যায় ?

ভালবাসায় বিশ্বাস করে না। বাস্তব জীবনে যে সব চলতি এবং সর্ব্বজন স্বীকৃত ফাঁকি আছে সেগুলিকে ফাঁকি বলিয়া মানিতে চায় না। সব ফাঁকি নয়—যেগুলি না মানিলে তার নিজের সুবিধা হয়, কেবল সেইগুলি। যেমন বিবাহের আগে প্রেমের উন্মাদনায় চিন্ময় যে সব আবোল তাবোল কথা বলিয়াছিল। প্রতিজ্ঞার মত, চুক্তির মত ওই কথাগুলি চিন্ময়কে সারা জীবন মানিয়া চলিতেই হইবে !

এ বিষয়ে আর আলোচনা হইল না। ভবিষ্যতে হইবার আর কোন সম্ভাবনাও রহিল না।

মোহনের একবার ইচ্ছা হইল সন্ধ্যাকে জিজ্ঞাসা করে, চিন্ময় টাকা দিতে অস্বীকার করিলে সে কি করিবে ? কিন্তু ইচ্ছাটা সে চাপিয়া গেল।

কারণ তাব মনে পড়িয়া গেল, সোজাসুজি ওদের ঝগড়া হয় নাই। এভাবে চিরকাল চলিতে পারে না, ঝগড়া একদিন ওদের হইবেই। সন্ধ্যার পক্ষেও আজ বলা সম্ভব নয় যে হয় আপোষ করা অথবা সব রকম সম্পর্ক ছিন্ন করার ওই বাস্তব সমস্যা দেখা দিলে সে কি করিবে !

মোহনকে সন্ধ্যা তখন ছাড়িয়া দিল না। এ বেলা তাকে এখানে খাইতে হইবে। খাওয়া দাওয়ার পর দুজনে একসঙ্গে বাহির হইবে।

আজ শনিবার, কলিকাতায় রেস আছে। মনসুন কাপে একটা ঘোড়ায় সন্ধ্যা অনেকগুলি টাকা রিস্ক করিবে ঠিক করিয়াছে।

ঘোড়াটা জিতিবে,—জিতিবেই। এখন ফেভারিট না হইয়া যায় ঘোড়াটা, তা হইলে বেশী টাকা পাওয়া যাইবে না !

'রেসে কখনো জিতেছ সন্ধ্যা ?'

'উহুঁ। রেসে কেউ জেতে ?'

'তবে খেল কেন ? জিততে পারবে না জেনেও টাকা নষ্ট কর কেন ?'

'খেলে মজা পাই তাই খেলি।'

ট্রেণে যাওয়া ছাড়া উপায় নাই, গাড়ীটাকে অসুখ সারাইতে হাসপাতালে দেওয়া হইয়াছে। সন্ধ্যার এমন বিশ্রী লাগে ট্রেণে যাইতে!

ফোন করিয়া দিলে সহর হইতে গাড়ী নিয়া আসার বন্ধু অবশ্য আছে কয়েকজন, কিন্তু আজ যখন মোহন আসিয়াছে, দু'চার ছ'মাসেব মধ্যে সে যখন আর আসিবে না, আজ আর কাউকে ডাকিয়া কাজ নাই।

সন্ধ্যা হাসে।

ভাবপ্রবণতা নাই বলে, তবু যে সন্ধ্যা এমনভাবে কি কবিয়া হাসে মোহন বুঝিতে পারে না।

'আমি একটা গাড়ী কিনেছি সন্ধ্যা।'

'কিনেছো? বলো কি! বাড়ীতে ফোন করে দাও না, ড্রাইভার গাড়ীটা নিয়ে আসুক?'

এগারটার সময় মুষলধারে বৃষ্টি নামিল। বেলা একটার সময় তারা যখন বাহির হইল, তখনও বৃষ্টি পড়িতেছে।

'তবু রেস খেলতে যাওয়া চাই?'

সন্ধ্যা আগের বারের মতই ভাবের উদ্দীপনার রসালো হাসি হাসে।

'বৃষ্টি থেমে যাবে।'

সহরের মধ্যে পথে নানা স্থানে জল জমিয়াছে, এক জায়গায় এত জল জমিয়াছে যে ট্রামবাস সব দাঁড়াইয়া আছে।

দেখিয়া গ্রামের বন্যার কথা মোহনের মনে পড়ে।

পথের বন্যা কয়েকঘণ্টা পরে সরিয়া যাইবে, গ্রামের বন্যা দিনের পর দিন পথঘাট গৃহাঙ্গন জুড়িয়া থাকে, ঘরও ভাসিয়া যায় অনেক। গ্রামের মানুষ চুপচাপ সহ্য করিয়া যায়, এখানে এই সাময়িক অসুবিধার জন্যও মানুষ কি ভাবে গজর গজর করে, খবরের কাগজে কড়া কড়া মন্তব্য বাহির হয়! সহরের মানুষের কি প্রাণশক্তি বেশী? নিজেদের ন্যায়সঙ্গত অধিকার কি তারা বেশী বোঝে? অথবা হয়তো গ্রামের মানুষের জীবন দুর্ব্বহ করেন স্বয়ং প্রকৃতিরূপী ভগবান, যার বিরুদ্ধে নালিশ করা চলে না। সহরের সুবিধা অসুবিধার ব্যবস্থা মানুষের হাতে, সহরবাসী তাই সুবিধার একটু অভাব হইলেই অসন্তোষ জানায়!

সকলে জানায় কি? সহরে উজ্জ্বল আলোর গাঢ় ছায়ান্ধকারে সহরের সব রকম সুবিধা হইতে বঞ্চিত যারা বাস করে?

ওদের সম্পর্কে মোহনের জ্ঞান ভাসা ভাসা। সে শুধু আবর্জ্জনাময় নোংরা গলি দেখিয়াছে, দিনের বেলায় বাতি জ্বালিতে হয় এমন ঘর দেখিয়াছে, বস্তি দেখিয়াছে, বাজার দেখিয়াছে, রাস্তার কলে জলের জন্য মারামারি করিতে দেখিয়াছে !

ওসব স্থান ও ঘরের সকলে নালিশ জানায় কি ?

অন্যপথে গাড়ী রেস কোর্সে গেল।

এই বৃষ্টিতেও মানুষ দলে দলে রেস খেলিতে চলিয়াছে। তাদের ব্যস্ত-সমস্ত ভাব দেখিলে মনে হয়, প্রত্যেকেই তারা অনেক টাকা বাজি জিতিবে, সবুর সহিতেছে না।

সস্তা এনক্লোজারের সামনে লম্বা লম্বা অনেকগুলি সারি, দেখিলেই চেনা যায় এরা সেই শ্রেণীর লোক. ট্রেণেও যারা থার্ড ক্লাসে চাপে, নিয়ন্ত্রণ করা দারিদ্র্য যাদের জীবন-ধর্ম্ম।

এদিকে মোটর গাড়ীর গাদা জমিয়া গিয়াছে, মোহনের গাড়ীটার চেয়েও কত দামী সব গাড়ী। এই সব গাড়ীর মালিকদের জিজ্ঞাসা করিলে মৃদু হাসিয়া বলিবে, 'টাকা? টাকা কে কেয়ার করে! এখানে আসা স্পোর্টসের আনন্দের জন্য।' সন্ধ্যাও যা বলিয়াছে—রেস খেলিতে মজা লাগে তাই সে রেস খেলে, টাকা জিতিবার জন্য নয়।

'আনন্দ চাই, আনন্দ! যার আরেক নাম মজা!'

যদি জিজ্ঞাসা করা যায়, এই জলকাদায় এত কষ্ট করিয়াও সে আনন্দ চাই? --এরা কি জবাব দিবে সে জানে।

ঘুরাইয়া ফিরাইয়া সেই একই কথা সকলে বলিবে—কষ্ট করা ছাড়া, অ্যাড্‌ভেঞ্চার ছাড়া কি আনন্দ পাওয়া যায়?

আবার যদি জিজ্ঞাসা করা যায় যে জলে ভিজিয়া রোদে পুড়িয়া কষ্ট করিলে, খাটিয়া এবং বেকারি করিয়া হাড়মাস কালো করিবার কষ্ট করিলে, রোগ আর দুর্ভিক্ষ ঘাড়ে বহিবার কষ্ট করিলে, আনন্দ মেলে কি? রোমাঞ্চ মেলে কি?

এ প্রশ্নেরও এরা কি জবাব দিবে সে জানে।

বলিবে, ওটা আলাদা প্রশ্ন, ওটা কম্যুনিষ্টদের প্রশ্ন।

একজন বন্ধুর সঙ্গে অনেকদিন আগে একবার মাত্র মোহন রেস দেখিতে

আসিয়াছিল, থার্ড এনক্লোজারে। ঘোড়ার দৌড়নোর চেয়ে বেশী আগ্রহের সঙ্গে দেখিয়াছিল মানুষগুলিকে।

রেসকোর্সের বাহিরের জগৎ সকলের কাছে লুপ্ত হইয়া গিয়াছে। ঘোড়া, জকি, ট্রেণার, পজিসন, রেকর্ড এসব ছাড়া জীবনে ও চেতনায় আর কোন কিছুর স্থান নাই।

ভিড়ের মধ্যে পরস্পরের গায়ে ক্রমাগত ধাক্কা লাগিতেছে, তবু প্রত্যেকে তারা একা। যে যার নিজের হিসাবে মশগুল, কারো দিকে তাকানোর অবসর নাই।

ঘোড়া দৌড়াইবার সময় যতই ঘনাইয়া আসে তত উত্তেজনা বাড়ে, আনন্দের নেশা চরমে উঠিতে থাকে। কোন ঘোড়ার উপর টাকা লাগানো যায়, সামান্য সম্বলের কয়েকটি টাকা? অনেক হিসাব করিয়া বন্ধু দু'নম্বর ঘোড়াটি বাছিয়া টিকিট কিনিতে পা বাড়াইয়াছে, পাশ দিয়া কে যেন সঙ্গীকে বলিতে বলিতে চলিয়া গেল, পাঁচ নম্বর সিউর, ও ঘোড়াকে মারবে কে? বন্ধু অমনি পাঁচ নম্বরের টিকিট কিনিতে ছুটিল। যে বাসে তারা আসিয়াছিল তার নম্বর ছিল ২২২, বন্ধু তাই নিঃসন্দেহ হইয়া গিয়াছিল সেদিন দু' নম্বরের ঘোড়া জিতিবে।

পর পর দু'টি রেসে হারিয়া সে বিশ্বাস ভাঙ্গিয়া গিয়াছিল।

ঘোড়া ছুটিতে আরম্ভ করিলে চীৎকার শুরু হয়, ঘোড়াগুলি যখন সামনে আসে, মনে হয় এতগুলি মানুষের ফুসফুস যেন ফাটিয়া যাইবে। কিছু লোক শব্দ করে না, দাঁত দিয়া জোরে ঠোঁট কামড়াইয়া থাকে, কেউ চোখ বুজিয়া বিড়বিড় করিয়া দেবতাকে দোহাই জানায়।

সেদিন মোহনের সব চেয়ে বিস্ময়কর মনে হইয়াছিল, সকলের দুর্ভাগ্যকে স্বীকার করিয়া নেওয়ার প্রক্রিয়া। বাজীর ফলাফল টাঙ্গাইয়া দেওয়ামাত্র একটু-ক্ষণের জন্য হয়তো মুখে প্রত্যাশার জ্যোতি নিভিয়া যায়, তারপর রেস-বুকের পাতা উল্টাইয়া পরের বাজীতে মন দেয়। এত আশা, এত উত্তেজনা যে বাজীটিকে কেন্দ্র করিয়া গড়িয়া উঠিয়াছিল তার গুরুত্ব এখন মিথ্যা, ফলাফল অর্থহীন: কোন ঘোড়া জিতিয়াছে কোন ঘোড়া জেতে নাই কি তাতে আসিয়া যায়? এবার যে বাজী আছে তাই নিয়া এখন মাথা ঘামাও।

জীবন যুদ্ধেও কি মানুষ অতীতের হারজিত তুচ্ছ করিয়া ভবিষ্যতে মশগুল হইয়া থাকে না? বন্ধুর সঙ্গে রেস দেখিতে আসিয়া সেদিনও মোহন এই কথা

ভাবিয়াছিল। রেসে আধ ঘণ্টা পরে পরে বাজী, কয়েক মুহূর্ত্তের জন্য মুখ বিবর্ণ হওয়ার বেশী আপসোসের সময় থাকে না, জীবনে বড় রকম পরাজয় ঘটিলে মানুষ কিছু দিন আপসোস করার সময় পায়।

এক সময় রেস শেষ হইয়া গেল সেদিনকার মত।

প্রায় সাড়ে সাতশ' টাকা জিতিয়া সন্ধ্যা গর্ব্বে আনন্দে উচ্ছ্বসিত হইয়া উঠিয়াছিল। রেসে বাজী জেতার এ উচ্ছ্বাসের সঙ্গে হয়তো ভাবপ্রবণতার সম্পর্ক নাই। ভাবপ্রবণতা শুধু হৃদয়ের কারবারে থাকে!

গাড়ীতে উঠিয়া বসিয়া শ্রান্ত মোহন জলে ভেজা কাদামাখা মানুষের স্রোতের দিকে চাহিয়া থাকে, পাশে বসিয়া সন্ধ্যা অজস্র কথা বলিয়া যায়! কিছুক্ষণ আগে বৃষ্টি থামিয়া গিয়াছে। ইতিমধ্যে কিছু কিছু পরিষ্কার করা হইয়াছে তবু কাদামাখা মানুষগুলির চেয়ে নিজের গাড়ীর জন্য মোহনের বেশী মমতা হইতেছিল।

'বাড়ী ফিরবে তো?'

'এখন? বেশ চলো।'

'আমি আর যাব না, বাড়ীতে কাজ আছে।'

সন্ধ্যা জিদ করে, মোহন কিন্তু রাজী হয় না। চিন্ময়ের কথা তার মনে পড়িতেছিল। সারাদিন সন্ধ্যার সঙ্গে কাটিয়াছে, এখন আবার তার সঙ্গে ব্যারাকপুরে ফিরিয়া গিয়া রাত না হোক সন্ধ্যাটা কাটানো উচিত হইবে না।

শেষে সন্ধ্যা প্রায় কাতরভাবে বলে, 'তুমি না গেলে বাড়ী ফিরে একা একা কি করব? সময় কাটবে কি করে? অন্তত কোন একটা সিনেমায় যাই চলো, তারপর বাড়ী ফিরো?'

এমন করুণ শোনায় সন্ধ্যার আবেদন, এমন কাতর মনে হয় তাকে সময়ের পীড়নে! সময় না কাটার যথেষ্ট অভিজ্ঞতা না থাকিলে তো এভাবে সময়কে কেউ ভয় করিতে পারে না?

একা একা সময় তবে কি কাটে না সন্ধ্যার!

'আমার ওখানে যাবে?'

'আজ থাক।'

যাওয়ার অনেক বাড়ী আছে সন্ধ্যার, বন্ধুর তার অভাব নাই। দু'তিনটা

হোটেলের যে কোন একটাতে গেলেই বন্ধু আর বান্ধবীদের সাথে হৈ চৈ করিয়া রাত চারটা বাজাইয়া দেওয়া যাইতে পারে।

আজ সে কোথাও যাইতে চায় না, অন্য কারো সঙ্গ কামনা করে না। কারণ মোহন যে আজ সঙ্গে আছে, অনেকদিন পরে সঙ্গে আছে।

তাই তো মানে সন্ধ্যার কথার ?

শেষ বেলার সঙ্গে সন্ধ্যার ম্লান রূপের সামঞ্জস্য স্পষ্ট হইয়াছে। শাড়ীর রঙটাও কি বদলাইয়া যাইতেছে সন্ধ্যার ?

আকাশে দিনান্তের সন্ধ্যা নামার সঙ্গে সঙ্গে ?

এই অদ্ভুত রকম আধুনিক শাড়ী কিনিতে সন্ধ্যা না জানি কত টাকা আদায় করিয়াছে চিন্ময়ের কাছে।

দিনে সূর্য্যের আলোয় শাড়ীটা এক রকম দেখায়, সূর্য্যাস্তের পর সন্ধ্যার অন্ধকারকে ঠেকাইবার জন্য বানানো আলো উজ্জ্বল হওয়ার সঙ্গে সঙ্গে বদলাইয়া যায় শাড়ীটার রঙের বৈচিত্র্য !

সন্ধ্যা তাকে একটা সাধারণ বিলাতী হোটেলে নিয়া যায়। দেশী মালিকের বিলাতী হোটেল, বিলাতী হোটেলের মত সহজ জাঁকজমক নাই কিন্তু ঠাট আছে। রেস খেলায় থার্ড এনক্লোজারে যারা আজ জিতিয়াছে তারা এই হোটেলে ভিড় করিবে। আসল বিলাতী হোটেলে যাইতে তারা অবশ্য কিছুমাত্র ভয় পায় না—রেসে একদিন দাঁও মারিতে পারিলে টাকাগুলি পকেটে নিয়া ওই বিলাতী হোটেলেই তারা যায়—ময়লা ধুতি পাঞ্জাবী পরিয়া সগর্ব্বে সগৌরবে বয়কে হুকুম দিয়া পেগ আনাইয়া পান করে। সায়েবের চেয়েও কড়া গলায় বয়কে ধমক দিয়া আত্মপ্রসাদ লাভ করে। বয়ও জানে মানুষটা আজ দরাজ হাতে বকশিস দিবে।

সন্ধ্যা মিষ্টি হাসি হাসে।

'বুঝতে পারছি তোমার ভাল লাগছে না। একেবারে ভুলেই গেছিলাম তুমি গাঁ থেকে আসছ, মেয়ে বন্ধু নিয়ে রেস খেলা হোটেলে পেগ খাওয়া তোমার পছন্দ নয়।'

'গাঁ থেকে এসেছি বলেই কি—'

'রাগলে ? রেগো না। এটুকু তোমার বোঝা উচিত, আমি মোটেই ওভাবে কথা বলছি না, তোমায় খোঁচা দিচ্ছি না। আমি কি বলছি জানো ? এতদিন

সহর থেকে দূরে ছিলে বলেই বোধ হয় তুমি আমার একমাত্র বন্ধু আছো—খাঁটি বন্ধু আছো।'

মোহন চমৎকৃত হইয়া যায়, অভিভূত হইয়া যায়। সন্ধ্যার সে একমাত্র বন্ধু —খাঁটি বন্ধু!

সন্ধ্যা ভালবাসায় বিশ্বাস করে না, কিন্তু বন্ধুত্বে বিশ্বাস করে।

সে ছাড়া সন্ধ্যার বিশ্বাসী খাঁটি বন্ধু একজনও নাই।

সন্ধ্যা নিজেই একটা প্রস্তাব করে। মোহনকে বাড়ীর সামনে নামাইয়া দিয়া সন্ধ্যা গাড়ী নিয়া ব্যারাকপুর চলিয়া যাইবে, পরদিন গাড়ী ফিরত দিতে আসিবে, লাবণ্যের সঙ্গেও দেখা করিয়া যাইবে।

'তোমার তো লাইসেন্স নেই।'

'তাতে কি? পুলিশ কি ওৎ পেতে আছে!'

চিন্ময়ের মধ্যস্থতা ছাড়াও মোহনের সামাজিক জীবনের পরিধি বাড়িতে লাগিল। চিন্ময় কয়েকজনের সঙ্গে পরিচয় করাইয়া দিয়াছিল, জগদানন্দ কয়েকজনের সঙ্গে করাইয়া দিয়াছে, সন্ধ্যা আরও কয়েকজনের সঙ্গে দিল। এই পরিচিতেরা আবার যোগাযোগ ঘটাইয়া দিল নতুন মানুষের সঙ্গে।

নিমন্ত্রণ আসিতে লাগিল হরদম, বাড়ীতেও মানুষের পদার্পণ ঘটিতে লাগিল প্রতিদিন।

একদিন মোহন মস্ত একটা উৎসবের আয়োজন করিল। সেদিন তার বাড়ীর এক গেট দিয়া একত্রিশখানা গাড়ী ঢুকিয়া আরেক গেট দিয়া বাহির হইয়া গেল, মেয়েদের দামী দামী বিচিত্র শাড়ীতে বাড়ীটা ঝলমল করিতে লাগিল।

পুরুষ ও নারীর এই ভীড়ের মধ্যে সেদিন মুখোমুখি দেখা হইয়া গেল চিন্ময় ও সন্ধ্যার।

দেখা যে হইবে দুজনেরি তা জানা ছিল—না জানাইয়া তাদের ডাকিতে মোহনের ভরসা হয় নাই। যারা দুজনের পৃথক বাস করার খবর জানিত তাদের কৌতূহলী দৃষ্টির সামনে কিছুক্ষণ কথা বলিয়া সেই যে তারা তফাতে সরিয়া গেল, পরস্পরের দিকে আর তারা চাহিয়াও দেখিল না।

মোহন শুধু বুঝিতে পারিল ওটা তাদের শুধু লোক দেখানো আলাপ নয়, পরস্পরকেও তাদের জানাইয়া দেওয়া প্রয়োজন হইয়াছিল যে বিদ্বেষ তাদের নাই।

পরস্পরের মধ্যে তারা বুঝাপড়া করিয়া দূরে সরিয়া গিয়াছে, আবার বুঝাপড়া হইলে একদিন কাছে আসিবে।

মোহনের ভয় ও ভাবনার অন্ত ছিল না। দেশে অত সমারোহের সঙ্গে বাপের বার্ষিক কাজ সম্পন্ন করিবার সময়েও তার এতখানি উদ্বেগ জাগে নাই, আজ সহরের শ'খানেক নরনারীকে বাড়ীতে আহ্বান করিয়াই সে একেবারে কাবু হইয়া পড়িয়াছিল।

দেশে কি ত্রুটিবিচ্যুতির ভয় ছিল না, নিন্দার ভয় ছিল না? দেশের আত্মীয়-স্বজন বন্ধুবান্ধব পরিচিত মানুষেরা কি ভাবিবে, কি বলিবে এ চিন্তা কি এতই তুচ্ছ ছিল তার কাছে?

তাই স্বাভাবিক। তারা ছিল নীচের স্তরের মানুষ, আজ মোহনের বাড়ীতে যারা আসিয়াছে তারা উঁচু স্তরের। এই স্তরে উঠিবার চেষ্টা মোহন করিতেছে, ওদের প্রথম বাড়ীতে ডাকিয়া ভয়ে ভাবনায় কাবু হইয়া পড়িবে বৈ কি।

উৎসবের শেষে শুধু জগদানন্দ এবং সন্ধ্যা ছাড়া সকলে হাসিমুখে বিদায় নিয়া চলিয়া গিয়াছে, একটা সিগারেট ধরাইয়া মোহন অসীম গর্ব্ব ও তৃপ্তি উপভোগ করিতেছে, জগদানন্দ বলিল, 'ত্যাগ, উদারতা, অনুভূতি, আদর্শ এসব কিচ্ছু নেই, সব কটা স্বার্থপর, ফাঁকিবাজ কুটিল। সুখ আর স্বাচ্ছন্দ্য ছাড়া কিছু বোঝে না, কোন বিষয়ে মাথা ঘামায় না। শুধু বাইরের চাকচিক্য।'

এসব শোনা কথা। ব্যর্থ নিষ্পেষিত আশাহীন দুঃখী মানুষেরা এই সব অভিযোগ করে। কিন্তু কথাগুলি স্বয়ং জগদানন্দের মুখে শুনিতে হওয়ায় মোহনের চমক লাগিয়া গেল।

সন্ধ্যা বলিল, 'সহুরে মানুষ এই রকম হয়।'

'সহুরে মানুষ? সহুরে মানুষ বলে কোন বিশেষ শ্রেণীর মানুষ আছে নাকি? ওদের প্রকৃতিই এই রকম। যেখানে থাক ওদের জীবন কাটাবার মূলনীতিটাই এই রকমই থাকবে, ধরনটা একটু ভিন্ন হতে পারে। সহরের বাইরে ওরা দেশের চারিদিকে ছড়িয়ে থাকে, অতটা চোখে পড়ে না। সহরে ওরা দল বাঁধে, নিজেদের সমাজ তৈরী করে আর নিজেদের মধ্যে পাল্লা দিয়ে দেখাবার চেষ্টা করে বাইরের পালিশটা কার কত চকচকে। লোকে ভাবে দোষটা বুঝি সহরের। সহরে বাস করে বলেই ওরা এ রকম হয়েছে। কিন্তু

একটা সহরের লোকের মধ্যে ওরা আর ক'জন! সহরের বেশীর ভাগ লোক সাধারণ, স্বাভাবিক। সহুরে বলতে শুধু ধরা চলে যারা গেঁয়ো মানুষ নয়, যারা গ্রামের বদলে বাস করে সহরে। অন্য রকম মনে করলে সহরের উপর রীতিমত অন্যায় করা হয়।'

সন্ধ্যা হাসিল।

'সহরের নিন্দে আপনার সয় না।'

'কেন সইবে? নিন্দে করার কি আছে সহরের?'

'সহরের জীবন বড় বেশী কৃত্রিম!'

কৃত্রিম? সহরের জীবন? প্রদীপের বদলে বালব্ জ্বালা, পুকুরের বদলে কলের জল খাওয়া, গরুর গাড়ীর বদলে ট্রামে বাসে চাপা, মেটে খড়ের ঘরের বদলে পাকা বাড়ীতে থাকা—এ সবের জন্য? অথবা সহরে হোটেল রেস্তোরাঁ সিনেমা থিয়েটার আছে বলে? অথবা খেলার মাঠ আলোবাতাস গাছপালার অভাবে শরীর মনের স্বাস্থ্যের হানি ঘটে—'

সন্ধ্যা বাধা দিয়া একটু বিরক্তির সঙ্গেই বলে, 'আমি তা বলিনি। ও তর্ক পচে গেছে জানি।'

'শুধু পচে যায়নি, বাতিল করে নর্দ্দমায় ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে। বেঁচে থাকার সুবিধার জন্য যা কিছু দরকার তা কখনো কৃত্রিম হয় না। কোন একটা সহর তৈরীর দোষ থাকলে সেটা সাধারণভাবে সহরের দোষ বলে ধরা উচিত নয়। সহর যদি নোংরা হয়, সেটা কি সহরের দোষ? ওদিক থেকে তর্ক তুললে আমার রাগ হত, হয়তো ঝগড়াই করে বসতাম আপনার সঙ্গে! কিন্তু সহরের জীবনের তাড়াহুড়োকে কি আপনি কৃত্রিমতা বলেছেন? অথবা পুষ্টিকর খাদ্যের অভাব তুচ্ছ করে সহরের লোকের ফর্সা জামাকাপড় পরে সিনেমা দেখতে যাওয়াকে?'

'না, আমি তাও বলছি না।'

জগদানন্দ হাসিমুখে বলে, 'একথা বললেও রাগ করতাম। পেট ভরে পুষ্টিকর খাবার মফঃস্বলেই বা কজনে খায়, খেতে পায়? গ্রামে যার নেংটি পরলে ভাল খাবার জোটে, সেও নেংটি পরে না, খাবারের বদলে ময়লা ছেঁড়া জামাকাপড় পরে। আপনার কথা বুঝেছি, নিয়মের বিকারকে আপনি কৃত্রিমতা বলছেন। আমিও তাই বলি। কিন্তু সহরের জীবনে সেটা কি গ্রামের চেয়ে বেশী আছে? তাদের সুখদুঃখ হাসিকান্না একই নিয়মে বাঁধা। নেশার আনন্দ আর প্রতিক্রিয়ার

বিষাদ তো তাদের দরকার হয় না। জীবনটা ওদের কৃত্রিম মনে হয় কেন জানেন? সহুরে জীবনের বৈচিত্র্য ওদের সহজে অবাক হবার ছেলেমানুষীটা নষ্ট করে দেয়। যন্ত্রের বিস্ময়, নানা-ধরনের মানুষ আর তাদের বিচিত্র স্বভাব, বিচিত্র মতিগতির বিস্ময়, খাপছাড়া ঘটনার বিস্ময় এ সব যায় কেটে। আর সেই সঙ্গে রূপকথার আদর্শ আর নীতিবাদের স্বাদটা একটু পান্‌সে হয়ে যায়। আলু সিদ্ধর চেয়ে তখন আলুর চপ ভাল লাগে, স্বভাব সুন্দরীর ঘামে আর তেলে ভেজা চকচকে মুখের চেয়ে কলেজ গার্লের পাউডার দেওয়া মুখের লাবণ্য বেশী পছন্দ হয়, বোকার মত আলাপ করার বদলে কথায় কিছু প্যাঁচ আর জটিলতা আনে, দাদামশায়ের ধাঁধার বদলে ক্রসওয়ার্ড পাজল্ সলভ করে আনন্দ পায়।'

তার কথাটাই নিজের পক্ষে যুক্তি হিসাবে কাজে লাগিয়ে সন্ধ্যা বলে, 'তার মানেই তো হৃদয় ওদের একটু শক্ত হয়ে যায়। মানুষের সঙ্গে মানুষের সম্পর্কে বিকার এলে জীবন কৃত্রিম হয়ে ওঠে না? সহরের লোক যে যার নিজেকে নিয়ে থাকে, কেউ কারো দিকে ফিরেও তাকায় না। পাশাপাশি বাড়ী, এক বাড়ীর লোক জানেও না আরেক বাড়ীর লোকেরা কি করে বেঁচে আছে, কেয়ারও করে না। মড়াকান্না শুনলেও একবার উঁকি মেরে দেখতে যায় না কে মরল। কেবল তাই নয়, বছরের পর বছর ধরে যাদের মধ্যে মেলামেশা ঘনিষ্ঠতা চলেছে তাদের মধ্যেও শুধু থাকে একটা বাইরের সম্পর্ক, বন্ধুত্ব হয় না, হৃদয়ের যোগাযোগ হয় না।'

'সেটাই তো স্বাভাবিক।'

'স্বাভাবিক? হৃদয়হীন স্বার্থপর মানুষ স্বাভাবিক?'

'হৃদয়হীন স্বার্থপর মানুষ নয়। ব্যক্তিগতভাবে একটা মানুষ কজনের সঙ্গে হৃদয়ের যোগাযোগ বজায় রাখতে পারে বলুন তো? সহরে যারা থাকে বছরের পর বছর ধরে কত লোকের সঙ্গে তাদের মেলামেশা করতে হয় ভাবুন তো? সকলের সঙ্গে অন্তরঙ্গতা করতে হলে হৃদয়ের অবস্থা একটু কাহিল হয়ে পড়বে না? বিশ্বপ্রেমিক সমষ্টিগতভাবে পৃথিবীর সব মানুষকে ভালবাসতে পারে, কিন্তু ব্যক্তিগতভাবে কজনের জন্য নিজের মনকে কাঁদাবার ক্ষমতা তার আছে? একশ' লোকের সঙ্গে যারা শুধু ভদ্রতার সম্পর্ক রেখে চলে, একটু খোঁজ নিলেই দেখবেন ওই একশ'জন ছাড়া আরও পাঁচ সাতজন আছে, যারা তার বন্ধু। পাশের বাড়ীতে মড়াকান্না শুনলে যে উঁকি মারতে যায় না, কারো সর্দি

হয়েছে শুনলে সেই হয়তো ব্যস্ত হয়ে সহরের আরেক প্রান্তে ছুটে দেখতে যায়! গ্রামের লোকের আরেক পাড়ার বাড়ীর সঙ্গে পাশের বাড়ীর সম্পর্ক রাখা চলে, কারণ সত্যই হয় তো দুটো বাড়ীর মধ্যে আর একটিও বাড়ী নেই। সহরে পাশের বাড়ীর সঙ্গেও সে সম্পর্ক রাখা চলে না। সহরের পক্ষে সেটাই নিয়ম। মানুষের সময়, ধৈর্য্য, সহানুভূতি কিছুই তো অসীম নয়।'

সন্ধ্যা দমিয়া গিয়াছিল। পরাজয় স্বীকার করার মতই আলগোছে সে বলিল, 'যাই হোক, সহরে পাপ বেশী।'

'কোন হিসাবে পাপ বেশী? সহরে লোকসংখ্যা আর পাপের পরিমাণ হিসাব করে দেখেছেন?'

'না তা দেখিনি।'

সন্ধ্যা হাসিয়া ফেলিল।

জগদানন্দ হাসিল না, গভীর আপসোসের সঙ্গে বলিল, 'সহর সম্বন্ধে আপনাদের কত রকমের যে ভুল ধারণা, ভাবলেও দুঃখ হয়।'

নড়িয়া চড়িয়া জগদানন্দ সোজা হইয়া বসে। সহর সম্পর্কে আলোচনায় তার আগ্রহ এবং উৎসাহের আতিশয্য মোহনের বিস্ময়কর মনে হয়। কেবল তর্ক করিয়া নিজের মতামত প্রতিষ্ঠা করা নয়, সহরকে যেন মানুষটা প্রাণ দিয়া ভালবাসে। সহরকে সমর্থন করিয়া ধীরে ধীরে সে নিজের বক্তব্য বলিয়া যায়, রাত্রি যেন গভীর হইয়া আসে নাই, সারাদিনের হাঙ্গামা ও উত্তেজনায় কেউ যেন এতটুকু শ্রান্ত নয়! লিখিত বক্তৃতার মত তার গুছানো কথাগুলি শুনিলেই বুঝিতে পারা যায় এ বিষয়ে সে কত চিন্তা করিয়াছে।

শুনিতে শুনিতে নিজেকে সত্যই একটু বিপন্ন মনে হয় মোহনের। কতগুলি বিশ্বাস ও ধারণায় তার সুনিশ্চিত নির্ভর ছিল, খেলনা-বেলুনের মত সেগুলিকে এখন মনে হয় ফাঁপা।

লাবণ্যও মন দিয়া শুনিতেছিল। চোখ দু'টি তার ঘুমে ঢুলু ঢুলু। সেই চোখের দিকে চোখ পড়ায় জগদানন্দ হঠাৎ থামিয়া গেল।

'ইস্, আপনাদের ঘুম পেয়েছে!'

'আপনার পায়নি?' লাবণ্য আশ্চর্য্য হইয়া জিজ্ঞাসা করিল।

প্রশ্নটা ছেলেমানুষী। দশ বছরের মেয়ের মুখে মানাইত। প্রশ্ন করার ভঙ্গিতে

অপরিমাণ শ্রদ্ধার অভিব্যক্তিটা অন্য যে কোন মানুষ সম্পর্কে হয় কৃত্রিম নয় বিসদৃশ মনে হইত।

তবে জগদানন্দ এ পরিবারের গুরুদেবের ভাই, এ বাড়ীতে পদার্পণ ঘটিলেই মোহনের মা তাকে প্রণাম করেন। লাবণ্যকে মন্ত্র দেওয়ার জন্য অনুরোধও তিনি জানাইয়া রাখিয়াছেন। জগদানন্দ স্বীকার করে নাই। তবু সে এই পরিবারের গুরুবংশের প্রাপ্য শ্রদ্ধা ভক্তির বর্ত্তমান উত্তরাধিকারী। তাকে যত খুশী শ্রদ্ধা করা চলে, ছেলেমানুষের মত ছ্যাবলামি করার মত সেটা প্রকাশ করিয়া দেখানোও চলে।

তাই একমাত্র মোহন ছাড়া তার ছেলেমানুষীতে কেহ বিরক্ত হয় না। তার সরলতা সন্ধ্যার ভালই লাগে।

আজ রাতটা সন্ধ্যা এখানেই থাকিবে।

আগে কিছুই ঠিক ছিল না, সকলের বিদায় নেওয়ার আগে। মোহন জানিত সন্ধ্যা গাড়ীতে আসিয়াছে, গাড়ীতেই বাড়ী ফিরিয়া যাইবে। বিদায় নেওয়ার সময় আসিলে সন্ধ্যা বলিয়াছিল, 'বেশী খাওয়া হয়ে গেছে মোহন।'

'খারাপ লাগছে?'

'ভারি খারাপ লাগছে।'

'তাই তো।'

'গাড়ীর ঝাঁকুনিতে যদি—?'

'তাই তো।'

'থাক, আজ রাতে আর যাব না। গাড়ী ফিরে যাক। সকালে বরং ট্রেণেই ফিরে যাব। সকাল ছ'টা পর্য্যন্ত বাবা আমাকে গাড়ী ধার দিয়েছে, ফিরতে দেরী হলে চটবে।'

'আমার গাড়ীতে পৌঁছে দিয়ে আস'খন।'

সন্ধ্যা হাসে।

'মুখ ফুটে একটু বলো এসব কথা নিজে থেকে! রাতে এখানে থাকবার কথাটা তো যেচে বলতে হল আমাকে। তোমার মুখে খালি শুনলাম, তাইতো! তাইতো! যেচে যেচে তোমার কাছে সব আদায় করতে হবে নাকি?'

ড্রাইভারকে ডাকিতে পাঠাইয়া সন্ধ্যা বলিয়াছিল, 'মুখের ভাব হঠাৎ বদলে গেল যে তোমার? কি হল? অসুবিধে হয় যদি তো খোলাখুলি সেটা বলো ওর

কাছেই নয় আজ রাতটা কাটাই গিয়ে। বাড়ী কাছেই আছে, এটুকু যেতে গাড়ীর ঝাঁকুনিতে বমি আসবে না।'

'যেচে যাবে?'

সন্ধ্যা স্নখের হাসি হাসিয়াছিল।

'যেচে? যাবার সময় অত করে সঙ্গে যেতে বলছিল, ছেলেমানুষের মত সাধাসাধি করছিল, চেয়ে ছ্যাখোনি?'

মোহন চাহিয়া দেখিয়াছিল এবং দৃশ্যটা ভুলিতে পারিতেছিল না। সন্ধ্যাকে সঙ্গে নেওয়ার জন্যই তবে এতখানি ব্যগ্রভাবে কথা বলিতে দেখা গিয়াছিল চিন্ময়ের? মাঝে মাঝে চিন্ময়কে আজ সে অনেকক্ষণ ধরিয়া সন্ধ্যার দিকে চাহিয়া থাকিতে দেখিয়াছে, সঙ্গে যাইতে বলা হয় তো সেই দেখারই পরিণতি। না বলিয়া থাকিতে পারে নাই।

'গেলে না কেন!'

'কেন যাব? আমায় দেখতে দেখতে একজনের মোহ জাগবে, আর সে ডাকা মাত্র লক্ষ্মী মেয়ের মত তার সঙ্গে চলে যাব? আমি মানুষ নই?'

সন্ধ্যা গলা নামাইয়া প্রায় ফিস ফিস করিয়া বলিয়াছিল, 'তাছাড়া আজ এখানে থাকব। তোমার বাড়ীতে রাত কাটানোর স্নযোগ তো রোজ মেলে না।'

তারপর জোরে ঢোঁক গিলিয়া বলিয়াছিল, 'আমার কিন্তু কিছু ভাল লাগছে না মোহন।'

'তা হলে আর দেরী না করে শুয়ে পড়। একা ঘরে ভয় করবে না তো? তা হলে মেয়েরা কেউ বরং—'

সন্ধ্যা ক্লিষ্ট মুখে একটু হাসিয়া বলিয়াছিল, 'ভয় করবে? একটা ঘরে রোজ একলা শুই জান না?'

'সেটা তোমার নিজের বাড়ী।'

'এটা বুঝি পরের বাড়ী? আমি বুঝি পরের বাড়ীতে রাত কাটাই? তুমি অবশ্য আমাকে পর ভাব—'

সন্ধ্যা চেষ্টা করিয়া আবার একটু হাসিয়াছিল।

মোহন তখন ব্যাপার বুঝিয়া নিজেই কথার পর্ব্ব শেষ করিয়া দিল। ঘুমে কাতর লাবণ্যের উপর সন্ধ্যাকে শোয়ানোর ব্যবস্থা করার ভার ছাড়িয়া দিয়া বসিবার ঘরে চলিয়া গেল।

ঘুমে লাবণ্যের চোখ মেলিয়া রাখিতে কষ্ট হইতেছিল। কোন রকমে সন্ধ্যাকে তার ঘরটা দেখাইয়া দিয়া সে শুধু বলিল, 'দরকার হলেই আমাদের ডাকবেন। আমরা পাশের ঘরেই আছি।'

তারপর কোন রকমে শাশুড়ী শুইয়াছেন কিনা খবরটা নিয়াই নিজের ঘরে গিয়া বিছানায় গা এলাইয়া সঙ্গে সঙ্গে ঘুমাইয়া পড়িল।

ঘরে ঘরে আলো নিভিয়া তারপর একসময় সারা বাড়ীটা হইয়া গেল নীরব ও অন্ধকার, আলো শুধু দেখা গেল উপরে মোহনের নিজস্ব বসিবার ঘরে ও নীচে গ্যারেজে শ্রীপতির ঘরে।

একজনের গৃহে এবং আরেকজনের বাহিরে সঞ্চয় করা শ্রান্তিতে ঘুম টুটিয়া গিয়াছে।

শ্রীপতির ঘুম আসিতে আরও আধঘণ্টা সময় লাগিল। মোহনের তখনও ঘুম আসিল না।

তার শুধু শ্রান্তি নয়। তার বাড়ীতে তার আয়ত্তের মধ্যে আসিয়া যাচিয়া সন্ধ্যা এই সুযোগ সৃষ্টি করিয়াছে, কয়েক পা হাঁটিয়া ভেজানো দরজাটি ঠেলিয়া তার কাছে যাওয়ার সুযোগ! একথা ভাবিতে মোহনের বুক ঢিপ্ ঢিপ্ করিতেছে, এও যে জগতে সম্ভব হয় বিশ্বাস করিতে নিজের অতীত ভবিষ্যৎ জীবনটা হইয়া যাইতেছে বিস্বাদ।

না, ও ঘরে যাওয়ার ক্ষমতা তার নাই।

এই অক্ষমতাকে স্বীকার না করিলে আজ এত রাত্রের বর্তমান জীবনের কোন অর্থ হয় না।

ফাঁকা ঘরে একা শুইয়া সন্ধ্যার ঘুম আসিয়াছে কিনা কে জানে। সন্ধ্যা যে বলিয়াছিল তার কিছুই ভাল লাগিতেছে না সেটা কিন্তু ছলনা নয়। কথার পর্ব্ব শেষ করিয়া সন্ধ্যাকে বিছানায় আশ্রয় নিতে দেওয়ার প্রয়োজনটা খেয়াল হওয়া মাত্র মোহন সেটা টের পাইয়াছিল।

বেশী খাওয়ার জন্যই হোক আর অন্য যে কারণেই হোক, সন্ধ্যার খুবই খারাপ লাগিতেছিল—দেহ এবং মন। কিন্তু শেষ পর্য্যন্ত স্মার্ট থাকিতেই হইবে সন্ধ্যাকে —কথায় হারিয়া যাওয়া তার স্বভাব নয়।

জগদানন্দের সঙ্গে তর্কে সে হার মানে নাই, এমনভাবে হঠাৎ হাসিয়া ফেলিয়া

তর্ক শেষ করিয়াছিল যেন তার মোট কথাটা জগদানন্দ মানিয়া নিয়াছে, খুঁটিনাটি নিয়া আর তর্ক করিয়া লাভ নাই।

সন্ধ্যার স্বাস্থ্য সত্যই ভাল নয়। সত্যই তার গা বমি বমি করিতেছিল, মাথা ঘুরিতেছিল, কিছুই ভাল লাগিতেছিল না।

তবু যে আজ সে অভিসারিকার ভূমিকা অভিনয় করিতেছে তার মধ্যেও এতটুকু ফাঁকি দেয় নাই। তার উপায় নাই ফাঁকি দেওয়ার।

মোহনকে জয় না করিতে পারিলে নিজে সে মিথ্যা হইয়া যাইবে।

চিন্ময়ের কাছে হার মানিবে।

সন্ধ্যার বদলে সে নিজে যদি এই সুযোগটা সৃষ্টি করিত! কত পৃথক হইয়া যাইত ঘুমন্ত জগতে চুপি চুপি তার সন্ধ্যার কাছে যাওয়া। একদিন সত্যই সে এমনি অভিসারের আয়োজন করিত। সন্ধ্যার বাড়ীতে, ঘোড়দৌড়ের মাঠে আর হোটেলে যে দিনটা সন্ধ্যার সঙ্গে কাটিয়াছে, সেই দিনই সে জানাইয়াছিল সহরে বাস করিতে আসিয়া এই একটি অনিবার্য সম্ভাবনা সে জীবনে টানিয়া আনিয়াছে।

নিজের সঙ্গে লড়াই করিতে করিতে একদিন হার মানার কল্পনায় তাঁর ফাঁকি ছিল না। এটুকু জানা না থাকিলে সন্ধ্যার ধৈর্য্যের অভাবটা হয়তো তার এত খারাপ লাগিত না।

এটা সন্ধ্যার উচিত হয় নাই।

জীবন সস্তা হইয়া যাওয়ার দুঃখে অভিভূত মোহন হয়তো আরও দু'এক ঘণ্টা তার নিজস্ব সেই বসিবার ঘরেই কাটাইয়া দিত। হঠাৎ আরও ভয়ঙ্কর একটা ভাবনা মনে আসিয়া তাকে ঝাঁকি দিয়া সক্রিয় করিয়া তুলিল।

প্রতীক্ষা করিতে করিতে সন্ধ্যা যদি ধৈর্য্য হারায়? নিজে যদি সে এ ঘরে তার কাছে চলিয়া আসে?

তাড়াতাড়ি মোহন টেবিল ল্যাম্পের সুইচটা টিপিয়া দেয়। দুইটি ঘরের রুদ্ধ দুয়ার পার হইয়া সন্ধ্যার ঘরের দরজায় হাত রাখিয়া সে দাঁড়াইয়া থাকে। সন্ধ্যার দুয়ার ভেজানো নয়। ভিতর হইতে সে দরজাটি বন্ধ করিয়াছে! সেখানে দাঁড়াইয়া থাকিতে থাকিতেই গভীর আরামে চোখে জল আসার মত তাড়াতাড়ি মোহনের চেখে ঘুম আসে।

## ছয়

সকালে সকলে দেরী করিয়া ওঠে।

সবচেয়ে বেলা হয় লাবণ্য, সন্ধ্যা আর নগেনের। আধ ঘণ্টার মধ্যেই লাবণ্য আবার ফিরিয়া যায় বিছানায়। তার বিবর্ণ মুখ দেখিয়াই বুঝা যায় আজ এবং হয়তো কালও সে বিছানা ছাড়িবে না।

মোহনকে ডাকিয়া সে করুণ স্বরে বলে, 'বড় ডাক্তার ডাকবে বলেছিলে যে? ডাকো না?'

'তিনজনকে তো দেখালে। আর কতবড় ডাক্তার দেখাবে?'

'আরও বড় ডাক্তার—সবচেয়ে বড়। মরে গেলে তো আর দেখাতে হবে না।'

'আচ্ছা ওবেলা ডাকব।'

'ওবেলা নয়, এখুনি।'

'সন্ধ্যাকে পৌঁছে দিয়ে আসি? ডাক্তার এসেই তো তোমার কষ্ট কমিয়ে দিতে পারবে না।'

'পারবে। সন্ধ্যাকে ড্রাইভার পৌঁছে দিয়ে আসুক। তুমি আমার কাছে থাকো।'

'বারটা একটার মধ্যে ফিরে আসব লাবু।'

'না না, তুমি যেওনা। তুমি কাছে না থাকলে সইতে না পেরে আমি হয়তো গলায় ফাঁস লাগিয়ে মরে যাব।'

লাবণ্য অনেক খাপছাড়া কথা বলে, আজকের কথাটা অদ্ভুত রকমের মৌলিক। তবে তার কথার মানে খুব পরিষ্কার। অন্ততঃ তাই মনে হয় মোহনের।

'সন্ধ্যাকে আমি নিজে পৌঁছে দিতে না গেলেই তোমার অসুখ কমে যাবে বলছ তো লাবু?'

লাবণ্য অবাক হইয়া মোহনের দিকে তাকায়। তার সেই খাঁটি বিস্ময়ের মধ্যে নিজের সূক্ষ্ম বিশ্লেষণের ফাঁকিটা মোহন যেন স্পষ্ট দেখিতে পায়।

সন্ধ্যার কথা লাবণ্যের মনেও আসে নাই। যন্ত্রণা তার সত্যই অসহ্য হইয়া উঠিয়াছে, জগতে তার একমাত্র আপনার জনটিকে তাই সে কাছে রাখিতে চায়। সন্ধ্যাকে পৌঁছাইয়া দিয়া আসিবার বদলে তাকে কাছে থাকিতে বলার আর কোন কারণ নাই।

নিজের একটা অনির্দ্দিষ্ট ব্যক্তিত্বের বিরুদ্ধে রাগে মোহনের মন জ্বালা করিতে থাকে।

আরেকটি ভেজানো দরজা খুলিতে গিয়া সে যেন বাধা পাইয়াছে। লাবণ্যের কষ্ট দেখিয়া তার মায়া হইত নিশ্চয়, এখন আর কারও জন্য মায়া মমতা কিছুই মাথা তুলিতে পারে না। লাবণ্যকে একটা বড়ি খাইতে দিয়া নিজে সে নীচে চলিয়া যায়, পাঠাইয়া দেয় নলিনীকে।

সকালে ঝরণা আসে।

কাল রাত্রে দাদার ভাবভঙ্গি দেখিয়া সেও বুঝি কিছু টের পাইয়াছিল, সকালে উঠিয়াই সে সন্ধ্যার বাড়ীতে ফোন করিয়াছিল। সকালে সন্ধ্যা এখন কোথায় আছে তার বাড়ীর লোক বলিতে পারে নাই, শুধু জানাইয়াছে যে সে কাল সন্ধ্যায় মোহনের বাড়ী নিমন্ত্রণ রাখিতে বাহির হইয়াছিল।

ঝরণারও নিমন্ত্রণ ছিল। সে অভিমান করিয়া আসে নাই।

অভিমানের কারণ, মোহন নিমন্ত্রণ করিতে গেলে তাকে সে নগেনকে পাঠাইয়া দিতে বলিয়াছিল। কিন্তু নগেন যায় নাই।

কিন্তু দাদার সমস্যা অভিমানের চেয়ে বড়।

সন্ধ্যা এখানে আছে অনুমান করিয়া সে ছুটিয়া আসিয়াছে।

মোহন যখন কাছে আসিল, বৌদির সঙ্গে ঝরণার বুঝাপড়াটা সমাপ্তির দিকে চলিয়াছে, রাগে দুঃখে অভিমানে ঝরণা কাঁদ কাঁদ এবং মুখখানা তার লাল।

'না এলে তুমি, না এলে। তুমি যা খুশী করবে, আমরা চিরকাল সয়ে যাব ভেবেছ? দু'মাসের মধ্যে দাদার যদি না আবার আমি বিয়ে দিই—'

'আমি বেঁচে থাকতে? মরে যাওয়ার পরেও পারবে না ভাই, বড্ড বেশী রকম খাঁটি তোমার দাদার ভালবাসা।'

'মরাই ভাল তোমার। তুমি মর।'

মোহনকে ঝরণা দেখিতে পায় নাই, দৃষ্টিটা সন্ধ্যার ম্লান মুখেই আটকানো ছিল। দাঁতে দাঁত ঘষার মত একটা মুখভঙ্গি করিয়া সে ভিন্ন সুরে বলিতে থাকে, 'দাদার আমি বিয়ে দেব, দেখো তুমি। এমনি না পারি, আমার বন্ধুকে দিয়ে দাদাকে নষ্ট করাবো। তখন তো বিয়ে না করে পারবে না।'

এবার ঝরণার চোখ দিয়া জল বাহির হইয়া আসে। দৃষ্টি ঝাপসা হওয়ার সঙ্গে তেজও বোধ হয় তার ঝিমাইয়া যায়, ধপ করিয়া সে বসিয়া পড়ে একটা চেয়ারে।

সন্ধ্যা বাহির হইয়া গেলে মোহনও কলের মত তার সঙ্গে যায়। সন্ধ্যাকে গাড়ীতে বসাইয়া সে কিন্তু বাড়ীর মধ্যে ফিরিয়া আসে।

কাঁদিতে দেখিয়াও ঝরণার সঙ্গে সে একটি কথা বলে নাই, নিজের এই নিষ্ঠুরতা সহ্য করা তার অসম্ভব মনে হয়। ঘরে ঢুকিয়া সে দেখিতে পায় ঝরণার কান্না থামিয়াছে এবং ইতিমধ্যে কোথা হইতে নগেন আসিয়া তার কাছে কাঠের পুতুলের মত বসিয়া আছে।

নগেনের মুখ সজল মেঘের মত গম্ভীর।

ঝরণাই আগে কথা বলে।

'বৌদির জন্য দেখলেন?' মুখ তুলিয়া সে লজ্জার হাসি হাসে, 'আমিও যেমন, গায়ে পড়ে পায়ে ধরে বৌদিকে সাধতে আসি। এই নিয়ে এগারো বারো বার সাধাসাধি করলাম।'

'সময়ে সব ঠিক হয়ে যাবে ঝরণা।'

ঝরণা সজোরে মাথা নাড়ে।—'আপনি জানেন না। ওর মত নিষ্ঠুর মেয়ে জগতে নেই।'

'নিষ্ঠুর নয়, খেয়ালী বলতে পার।'

'নিষ্ঠুর আর খামখেয়ালী, দুই-ই। মেয়েমানুষ খামখেয়ালী হলেই এক দম বিগ্‌ড়ে যায়।'

সহুরে মেয়ের মুখে এমন কথা? কলেজ ডিঙ্গানো এই বয়সের মেয়ের মুখে, স্বাধীন মেয়ের মুখে?

মোহন কিন্তু বুঝিতে পারে। এসব চিন্ময়ের গ্রামকে অস্বাভাবিক রকম ভালবাসার সকর্মক প্রভাবের পরিচয়।

নগেনের জন্য মোহন অস্বস্তি বোধ করিতেছিল। এসব কথার ভাঙ্গাচোরা দু'চারটি টুকরাও ওর কানে যাওয়া উচিত নয়, বয়স্ক মানুষের জীবনে এসব জটিল সমস্যার অস্তিত্বই ওর অজানা থাকা উচিত। বড় জোর দু'টি একটি সিগারেট খাওয়ার অনুমতি ওকে দেওয়া যায়, এসব অভিজ্ঞতার ছোঁয়াচ লাগার বয়স এখনও ওর হয় নাই।

কে জানে কি বলিতে ঝরণা কি বলিয়া ফেলিবে, মোহন তাড়াতাড়ি ঘর ছাড়িয়া পালাইয়া গেল।

গাড়ীতে মোহন বলিল, 'ফিরে যাও না সন্ধ্যা?'

'না আমার সহ্য হয় না।'

সুন্দর সুদীর্ঘ পথ সামনে হইতে পিছনে সরিয়া যায়, মোহনের মনে হইতে

থাকে হঠাৎ পা পিছলাইয়া সে যেন আছাড় খাইবে। গাড়ীর চাকা নয়, পা। পা টিপিয়া হাঁটার মত পেশীতে টান ধরিয়া শরীরটা যেমন শক্ত হয়, মনটা যেমন থ বনিয়া থাকে, ঠিক সেই রকম অনুভূতি।

'চিন্ময় তোমায় ভালবাসে মনে হয়।'

'তুমিও তো আমায় ভালবাসো?'

'না, তোমার জন্য আমার একটা মোহ আছে সত্যি, কিন্তু আমি জানি সেটা ভালবাসা নয়। দশজনকে সমাজকে না মেনে ভালবাসা হতেই পারে না। জীবনের আর সব তুচ্ছ করে দু'চারদিনের পাগল হওয়ার ঝোঁকটা কি ভালবাসা? জগৎ সংসার ভুলে গেলাম, সব মানুষের ভালবাসার অধিকার আছে ভুলে গেলাম, সারাটা জীবনের কথা ভুলে গেলাম। জীবন্ত মেয়ে পুরুষের মধ্যেই ভালবাসা হওয়া সম্ভব—জীবনেব হিসাব ছাড়া কি ভালবাসা হয়? কাল রাত্রে তোমার ঘরের দরজায় গিয়েছিলাম জানো? দরজা ঠেলেছিলাম?'

'জানি বৈকি। দরজার কাছে এসে দাঁড়িয়েছিলাম। তুমি টোকা দিলেই ছিটকিনি খুলে দিতাম।'

'তুমি জানো আমি তোমায় ভালবাসি না। তাই ছিটকিনিটা খুলে রাখতে ভরসা পাওনি। গাঁ থেকে সহরে এসেছে মানুষটা, যদি না বুঝতে পারে ছিটকিনি খোলা রাখার মানে? ভালবাসার খেলা মিটে যাওয়ার পরেও যদি একনিষ্ঠতা দেখিয়ে আরও দাবী করে মুস্কিলে ফেলে?'

সন্ধ্যা খানিক চুপ করিয়া থাকে।

'উপদেশ দিচ্ছ? স্নেহ কর বলে?'

'না। আমার মনে হয় চিন্ময় তোমাকে ভালবাসে।'

'না পেলে ভালবাসে। ফিরে গেলে কি হবে জানো? পনের দিন একমাস আমাকে নিয়ে পাগল হয়ে থাকবে চব্বিশ ঘণ্টা। তারপর ঘণ্টাখানেক আমায় পেলেই যথেষ্ট। রাত এগারোটায় ঘরে আসবে, একটা সিগারেট ধরিয়ে এক দৃষ্টিতে আমায় দেখবে, সিগারেটটা শেষ করে বুনো জানোয়ারের শিকার ধরার মত ঝাঁপিয়ে পড়বে বিছানায়। বারোটার সময় নাক ডাকিয়ে ঘুমোবে।—'

'সন্ধ্যা মাথা নাড়ে—'ভুল বললাম। ঘুমোবার সময় নাক ওর ডাকে না।'

'এইজন্য যাও না? আমি ভাবছিলাম, ছেলেমেয়ের ব্যাপার নিয়ে তোমাদের গণ্ডগোল চলছে।'

'ছেলেমেয়ের ব্যাপার? মাথা খারাপ নাকি তোমার?'

সন্ধ্যা পথের দিকে মুখ ফিরাইয়াছিল। মোহনের অজ্ঞাতেই গাড়ীর গতি বাড়িয়া গিয়াছে। হঠাৎ সন্ধ্যার অস্ফুট কাতরোক্তি তার কানে গেল, 'আস্তে চালাও না একটু! মাগো, একটু আস্তে চালাও। সবাই কি সমান তোমরা?'

গাড়ীর গতি শ্লথ হইয়া আসিলে সে যেন আরাম বোধ করিল, ভাল করিয়া হেলান দিয়া বসিয়া দু'আঙ্গুলে আলগোছে মোহনের বাহুমূল চাপিয়া ধরিল।—'মেয়েদের মেয়ে বন্ধু থাকে, আমার বন্ধু পুরুষ,—তুমি। আমাকে তোমার খাপাছাড়া মনে হত, ঠিক ঠিক বুঝে উঠতে পারতে না—এখনো খাপছাড়া লাগে। তার কারণ, তোমার সঙ্গে আমি ঠিক বন্ধুর মত ব্যবহার করতাম। তুমি না থাকায় ক'বছর বড় কষ্ট পেয়েছি মোহন। এমন একলা মনে হ'ত নিজেকে কি বলব।'

মোহন মুখ খুলিবার সঙ্গে সঙ্গে সে বলে, 'না না, তুমি চুপ করে থাকো। আমায় কথা বলতে দাও।'

তবু মোহন বলে, 'তোমায় একখানা চিঠি লিখেছিলাম!'

'মনে আছে, জবাব দিইনি। চিঠি! মনের বোঝা কমাতে রোজ যার সঙ্গে কথা বলা দরকার, তার সঙ্গে চিঠি লেখালেখি করে কি হত?—জানো মোহন, আসলে আমি চিরদিন খুব ভীরু আর শান্ত ছিলাম। তুমি ভাবতে সন্ধ্যা বুঝি খুব তেজী একগুঁয়ে স্মার্ট মেয়ে, কিন্তু ভেতরে সত্যি আমি খুব ঠাণ্ডা ছিলাম। আর দশটি মেয়ের সঙ্গে তাদের মত চলতাম, শুধু নকল করতাম! কোনদিন কোন বিষয়ে কাউকে ছাড়িয়ে যাইনি। জানো, তুমি ছাড়া কোন ছেলে আমাকে কোনদিন একলা বেড়াতে পর্য্যন্ত নিয়ে যেতে পারেনি? দু'চার জন মেয়ে কাছে থাকলে বুক ফুলিয়ে ছেলেদের সঙ্গে ইয়ার্কি দিতাম, এমন ভাব দেখাতাম যেন আমার অসাধ্য কাজ নেই। কেউ না থাকলেই আমার বুক দুর্ দুর্ করত। এখন আমি যার-তার সঙ্গে রাত বারোটা পর্য্যন্ত বাইরে কাটিয়ে দিই, হোটেলে বসে ককটেল খাই। কেন জানো? ওঁর ভীষণ ভালবাসা সইতে পারি না বলে। তবে—'

ভীষণ ভালবাসা! চিন্ময়ের মতিগতি ভাল করিয়া জানা না থাকিলে মোহনও হয় তো ভীষণ ভালবাসার মানে বুঝিয়া নিত কড়া ভালবাসা, দুর্দ্দান্ত ভালবাসা। সন্ধ্যা কি অর্থে 'ভীষণ' বিশেষণটি ব্যবহার করিয়াছে মোহন বুঝিতে পারে।

চিন্ময়ের ভালবাসা শুধু কড়া বা দুর্দ্দান্ত নয়—কোমলও বটে, এদিকে আবার বড় বেশী গভীর, বড় বেশী সজাগ।

সন্ধ্যার জন্য নিজের প্রেম সম্পর্কে সে যেন চব্বিশ ঘণ্টা সচেতন হইয়া থাকে, সন্ধ্যাকে এক মূহূর্ত্তের জন্য ভুলিবার সুযোগ দেয় না যে সে তাকে প্রাণ দিয়া ভালবাসে!

সন্ধ্যাও তাই বলে। বলে, 'একেই তো মানুষটা সব বিষয়ে সিরিয়াস্—ভালবাসা পর্য্যন্ত অত সিরিয়াস হলে মানুষের সয়? তবে—।'

'তবে?'

'তুমি থাকলে এরকম হত না। আমি ঠাণ্ডাই থাকতাম। আমার কেউ ছিল না মোহন।'

'তুমি বেশ ঠাণ্ডা লক্ষ্মী মেয়েই আছ সন্ধ্যা।'

বেলা দেড়টার সময় বাড়ী ফিরিয়া জগদানন্দকে লাবণ্যের ঘরে বসিয়া থাকিতে দেখিয়া মোহন আশ্চর্য্য হইয়া গেল।

কলিকাতার সব চেয়ে ভাল, সব চেয়ে বড়, সব চেয়ে নামকরা ডাক্তারকে আনার জন্য নগেনকে লাবণ্য জগদানন্দের কাছে পাঠাইয়া দিয়াছিল।

জগদানন্দ নিজেই ডাক্তারকে সঙ্গে আনিয়াছে। চিকিৎসার ব্যবস্থা করিয়া এইমাত্র ডাক্তার বিদায় হইয়া গেলেন।

ইতিমধ্যেই লাবণ্য একটু ভাল বোধ করিতেছে।

'তুমি তো চলে গেলে আমায় ফেলে, আমার এমন ভয় করতে লাগল, যদি মরে যাই? উনি বলছেন সেরে যাব।'

'কে, ডাক্তারবাবু?'

'না, উনি।'

মোহন অস্বস্তি বোধ করিতে থাকে, বিরক্তও হয়। লাবণ্যের কাণ্ডজ্ঞান নাই, লজ্জাসরম নাই। একি তার জ্বর হইয়াছে যে বাহিরের লোককে ঘরে বসাইয়া অসুখের কথা আলোচনা করিতেছে? মেয়েলি অসুখের অশ্লীল বিজ্ঞাপন রচনার পরামর্শ-সভা যেন বসিয়াছে তার অন্দরে তার স্ত্রীকে কেন্দ্র করিয়া। দু'কান মোহনের ঝাঁ ঝাঁ করিতে থাকে।

গুরুদেবের ভাই বলিয়া জগদানন্দ যে তার মায়েরও প্রণম্য, লাবণ্যের সঙ্গে তার যে পিতার মত সম্পর্ক, এটা মোহনের খেয়াল থাকে না।

জগদানন্দ বলে, ডক্টর উপেন সাকে এনেছিলাম। আমার বাড়ীতেও উনি চিকিৎসা করেন।

জগদানন্দ উঠিয়া দাঁড়াইল।

'আমি তবে যাই এবার ?'

লাবণ্য বলিল, 'হ্যাঁ, আসুন। অনেক কষ্ট দিলাম আপনাকে, আপনার বোধ হয় খাওয়াও হয়নি।'

খাওয়া মোহনেরও হয় নাই।

কিন্তু লাবণ্য যে তার খাওয়ার কথা উল্লেখ করে নাই, সেটা অন্যায় নয়। সন্ধ্যাকে পৌছিয়া দিয়া আসিতে গিয়া সে বাড়ী ফিরিয়াছে বেলা দেড়টায়—তারা কি করিয়া ভাবিবে যে সন্ধ্যা তাকে খাইতে না দিয়া বিদায় করিয়াছে ?

লাবণ্যের সকাতর আবদার উপেক্ষা করিয়া সে সন্ধ্যাকে বাড়ী পৌছাইয়া দিতে গিয়াছিল। সন্ধ্যা স্নানাহার না করিয়া তাকে আসিতে দেয় নাই বলিয়াই তো ফিরিতে তার এত বেলা হইয়াছে।

এসব মোহন বোঝে। খিদেয় তার পেট জ্বলিয়া যাওয়ার জন্য সন্ধ্যা যে দায়ী নয়, এরা তা কেমন করিয়া জানিবে।

সন্ধ্যাকে বাড়ী পৌছাইয়া দিবার খানিক পরেই সে বিদায় নিয়াছিল।

এতক্ষণ শুধু সহরের রাস্তায় রাস্তায় পাক দিয়া বেড়াইয়াছে।

কেনা কাটা সারিয়া তার বাপের যেমন একটা ঝোঁক চাপিয়াছিল পায়ে হাঁটিয়া সহরের পথে ঘুরিয়া বেড়ানোর—বিষণ্ণ হাসি বিনিময় করিয়া সন্ধ্যার কাছে বিদায় নিবার পর তারও তেমনি একটা অদম্য ঝোঁক চাপিয়াছিল গাড়ী চালাইয়া সহরটা চষিয়া বেড়ানোর।

সহরের পথে হাঁটিবার ঝোঁকে তার বাবা মরিয়াছিল দুর্ঘটনায়।

কয়েকটা সম্ভাব্য দুর্ঘটনা হইতে সে অল্পের জন্য বাঁচিয়া গিয়াছে।

বিলাতী দোতালা বাসের রোগা কালো মাঝবয়সী বাঙালী ড্রাইভার কী ভাবে ব্রেক করিয়া অ্যাক্‌সিডেণ্ট ঠেকাইয়াছিল! শুধু আধ হাত— অতবড় দোতালা বাসটার গতি রুখিতে আর আধ হাত বেশী আগাইতে হইলে মোহনও হয় তো আজ পিতার পন্থা অনুসরণ করিয়া স্বর্গে যাইত।

ঘণ্টা তিনেক সে অকারণে চক্র দিয়াছে, তেল ফুরাইয়া যাওয়ায় এবং পকেটে

টাকা না থাকায় দামী হাত ঘড়িটা জমা দিয়া তেল কিনিয়া বাড়ী ফিরিয়াছে। এসব বাড়ীর লোকের জানিবার কথা নয়।

তবু মোহনের বুকে অভিমান উথলাইয়া উঠে।

একবার কি জিজ্ঞাসা করিতে নাই: তুমি খাইয়া আসিয়াছ কি?

দেশে থাকিতে সকালে আত্মীয়ের বাড়ী গিয়া বেলা তিনটায় ফিরিলেও তো লাবণ্য এবং মা ছাড়াও বাড়ীর তিনচার জন মানুষ জিজ্ঞাসা করিত, খেয়ে এসেছো?

তার খাওয়া দাওয়া সম্পর্কে বাড়ীর মানুষ উদাসীন হইয়া গিয়াছে।

লাবণ্য এবং মা পর্য্যন্ত জিজ্ঞাসা করিয়া জানিয়া নিশ্চিন্ত হইতে চায় না যে সত্যই সে খাইয়া আসিয়াছে।

জগদানন্দ বিদায় নেওয়া মাত্র মোহন বাড়ীর মানুষের সঙ্গে একটা খণ্ডযুদ্ধ বাধাইয়া দেয়।

স্নানের ব্যবস্থায় সামান্য ত্রুটির জন্য জ্যোতিকে ধমকায়, মাছ না থাকায় শুধু ডাল তরকারী এবং তাড়াতাড়ি মোড়ের দোকান হইতে কিনিয়া আনা দই মিষ্টি দিয়া মধ্যাহ্নভোজন শেষ করিতে হওয়ায় গর্জন করিয়া ওঠে।

মা গিয়াছিলেন দামী গরদের শাড়ী পরিয়া সহরের পাড়া বেড়াইতে। আরও ঘণ্টাখানেক পাড়া বেড়াইয়া বাড়ী ফিরিয়া গরদের কাপড় ছাড়িয়া থান ধুতি পরিয়া তিনি একটু শুইতেন।

মোহনের পরিত্যক্ত ধুতি পরা আশ্রিতা মঙ্গলা তাঁকে ডাকিয়া আনিল। জানাইল, মোহন বাড়ী ফিরিয়া পাগলের মত করিতেছে, লাথি মারিয়া সকলকে দূর করিয়া দিবার কথা বলিতেছে।

গরদের শাড়ী ছাড়িয়া থান ধুতি পরিতে পরিতে মা মোহনের গর্জ্জন আর ধমকানি শুনিলেন। তারপর ছেলের সামনে গিয়া শান্ত সুমিষ্ট স্বরে বলিলেন, 'তুই নিজেই একটা হুকুম দিবি, বাড়ীর লোক তোর হুকুম মত কাজ করলে নিজেই আবার রাগারাগি করবি? এ কোন দেশী বুদ্ধি বিবেচনা মেজাজ হয়েছে তোর?'

'কি হুকুম দিয়েছিলাম?'

'তোর মনে থাকে না বলেই তো মুস্কিল। এই সেদিন বেলা দুপুর করে বাড়ী ফিরলি, তোর জন্য উনান জ্বলছে, মাছটাছ সব রাঁধা হয়েছে দেখে যেন ক্ষেপে গেলি একেবারে। মনে নেই? সবাইকে ডেকে ঢালাও হুকুম দিলি, বারটার মধ্যে উনান নেবাতে হবে, খাওয়া দাওয়া সারতে হবে?

বারটার পর তোর জন্য কিছু রাখতে হবে না, তুই বাইরে থেকে খেয়ে আসবি।

মিষ্টতা পরিহার করিয়া হঠাৎ যেন রাগিয়া টং হইয়া যান মা।

'বাইরে খেয়ে খেয়ে কী চেহারাই করেছিস। দেখলে মনে হয় যেন বাড়ীতে মা বৌ ভাইবোন মাসীপিসী নেই, খেতে দেবার যত্ন করার কেউ নেই। সহরে এসে এমনভাবে তুই অধঃপাতে যাবি—'

কথা শেষ না করিয়াই মা তাড়াতাড়ি চলিয়া গেলেন। এ যে তাঁর রাগ নয়, এতবড় ছেলেকে ধমক দেওয়া নয়, এ শুধু মায়ের অভিমানের তিরস্কার—ও ছেলে কি আর তা বুঝিবে!

মোহন খাওয়া ফেলিয়া উঠিয়া যাইবার কথা ভাবিতেছিল। মা চলিয়া যাওয়ায় সে আবার খাইতে আরম্ভ করিল।

সত্যিই তার মনে ছিল না কবে ঝোঁকের মাথায় অপচয় কমাইবার জন্য সে হুকুম দিয়াছিল—তার জন্যও বেলা বারটার পর উনান জ্বলিবে না, বাড়ী না থাকিলে তার জন্য বিশেষ পদ কটা রাঁধাও হইবে না।

মাঝে মাঝে চেনা লোকের বাড়ীতে এবং প্রায়ই সে হোটেলে খাইয়া আসে।

স্নানাহারের পর বিছানায় চিৎ হইয়া মেজাজ ঠাণ্ডা হইয়া তার ঘুম পাইতেছে, মা ঘরে আসিলেন।

'কত খরচ হল রে কাল?'

'জানি না।'

'জানি না বললে কি চলে মনু? একটু হিসেব করে খরচ করিস বাবা। শুধু খরচ করে যাওয়ার মত টাকা কি আছে আমাদের?'

'আচ্ছা আচ্ছা, সে হবে।'

'ব্যাঙ্কে আর টাকা নেই?'

'আছে।'

'কাগজ ভাঙ্গালি কেন তবে হাজার টাকার?'

মোহন বিছানায় উঠিয়া বসিল।—'তোমার এত টাকার চিন্তা কেন বলত মা?'

মাও বসিলেন।

তাঁর মুখ শুধু ম্লান নয়, গম্ভীরও বটে। বেশ বুঝা যায় ছেলের রাগ ও বিরক্তিকে অগ্রাহ্য করিবার জন্য তিনি প্রস্তুত হইয়াই আসিয়াছেন।

'তুই ওনার মত একটু হিসেবী হলে চিন্তা হত না মনু।'

'হিসেব আমার আছে। প্রথমটা খরচ একটু বেশী হয়, কত জিনিসপত্র কিনলাম—'

'অত দামী সব জিনিস কেনার কি দরকার ছিল তোর? বেশ, কেনাকাটায় যা যাবার নয় গেল, এমনি যে টাকা যাচ্ছে জলের মত? মাস মাস তিনশ' টাকা বাড়ী ভাড়া! আমি কি জানি এত ভাড়া এ বাড়ীর, দু'রাত ঘুম হয়নি শুনে। তারপর দুটো চাকর, একটা ঝি, ঠাকুর, ড্রাইভার—'

'কি হয়েছে তাতে?'

'অমন চোখ পাকিয়ে কথা বলিস নে মনু। উনি যেতে না যেতে আমার সঙ্গে এমন ব্যবহার শুরু করেছিস তুই—'

না, মার চোখে জল আসে নাই, স্বরটা কান্নার নয়। এও তার একটা নালিশ। একটা জোরালো প্রতিবাদ।

মা যে তার এমন শক্ত মানুষ, এমন সতেজে তার সঙ্গে কথা বলিতে পারেন, মোহনের সে ধারণা ছিল না। জোর করিয়া সহরে টানিয়া আনায় মার রাগ হইয়াছিল, সে রাগ আর কিছুতেই কমিল না।

মোহন বিশ্বাস করে, মার আসল জ্বালা সেইখানে, টাকা খরচ হওয়াটা বড় কথা নয়। অন্যভাবে সে যদি আরও বেশী অপব্যয় করিত, দেশে থাকিয়া ধর্মেকর্মে, আশ্রিত-পোষণে, দেশের আত্মীয় বন্ধুর সঙ্গে আনন্দ উৎসবে—মা খুশী হইতেন।

বহুদিন হইতে মার মনে বোধ হয় এই সাধটা লুকানো ছিল। কৃপণ স্বামীর মৃত্যুর পর বোধ হয় আশা করিয়াছিলেন, ছেলে এবার তাঁর সাধটা মিটাইবে। বিলাস ও বাহুল্য আসিল, দশজনকে লইয়া আনন্দ ও উৎসব শুরু হইল—কিন্তু শুরু হইল ভিন্ন একটা জগতে। নিজের জগৎ হইতে ছেলে তাঁকে এখানে ছিনাইয়া আনিয়াছে! এখানে তাঁর ভাল লাগে না মোটেই, এখানে কিছুই তাঁর মনের মত নয়।

তাঁর মন পড়িয়া আছে দেশে।

এ সব মোহন মোটামুটি বুঝিতে পারে। কেবল বুঝিতে পারে না মার চোখের জলের অভাবটা।

মার শুধু সমালোচনা, তর্ক আর নালিশ, সারাদিন গজর-গজর করা। কোমর

বাঁধিয়া ছেলের সঙ্গে শুধু স্নেহহীন লড়াই। মনের জ্বালায় মাঝে মাঝে মোহনের চোখে জল আসিয়া পড়িবার উপক্রম হয়, মার মুখের কঠোর ভাবটা এক মুহূর্তের জন্যও নরম হয় না।

'আমি তোমার সঙ্গে খারাপ ব্যবহার শুরু করেছি? গায়ে পড়ে করে তোমার সঙ্গে ঝগড়া করেছি শুনি? বাবা মারা যাওয়ার পর তুমিই বরং যা-তা আরম্ভ করে দিয়েছ আমার সঙ্গে!'

'আমি জানি, সব দোষ আমার। তুমি টাকা উড়োবে, বলতে গেলে দোষ হবে আমার।'

'কি দরকার তোমার বলার? হাজারবার তোমায় বলেছি, খরচ যেমন বেড়েছে, আয়ও তেমনি বাড়বে।'

'কিসে আয় বাড়বে? ব্যবসা করে? তুই করবি ব্যবসা! ব্যবসা করার মানুষ আলাদা। তারা আগে আয় বাড়িয়ে তারপর খরচ বাড়ায়—তা-ও তোর মত বাড়ায় না। ব্যবসায় লোকসান নেই?'

'লোকসান যায়, আমার টাকা যাবে।'

'টাকা বুঝি তোর একার? একা তোকে উনি সর্বস্ব দিয়ে গেছেন, তুই যা খুশী তাই করবি বলে?'

ভীত চোখে তারা পরস্পরের দিকে চাহিয়া রহিল—দুজনেই। তারপর মা তাড়াতাড়ি ঘর ছাড়িয়া চলিয়া গেলেন—একেবারে যাকে বলে পলায়ন করা।

এমন স্পষ্ট ভাবে নগ্নভাবে মা ও ছেলের মধ্যে লড়াই হইল এই প্রথম। কে জানে এ লড়াই কোথায় গিয়া ঠেকিবে, কি পরিণাম দাঁড়াইবে?

লড়াইটা স্থগিত রহিল প্রায় পনের দিন।

তার মধ্যে আর একটা উৎসব হইয়া গেল বাড়ীতে, নগেনের জন্মদিন উপলক্ষে। আগের বারের পার্টির চেয়েও অনেক বেশী টাকা খরচ হইয়া গেল। টাকার বিষয়ে মা কর্তালি করিতে চাওয়ায় মোহনের যেন আরও বেশী খরচ করার গোঁ চাপিয়াছে।

জন্মদিনে এত লোক ডাকিয়া এত ঘটা করিয়া উৎসব করিতে হয়, এ বাড়ীতে কারো তা জানা ছিল না। বাড়ীতে এত লোক থাকিতে নগেনের জন্মদিনেই বা কেন?

বাহিরের অনেকের কাছেও ব্যাপারটা একটু দুর্ব্বোধ্য ঠেকিতে লাগিল। সাত দিন পরেই ভাই-এর জন্মদিনে সকলকে নিমন্ত্রণ করার ইচ্ছা যদি মোহনের ছিল, সেদিন অকারণে সকলকে ডাকার কি প্রয়োজন ছিল তার?

তাড়াতাড়ি সকলের সঙ্গে ভাব জমাইয়া ফেলিবার জন্য মোহন যে কী ব্যাকুল হইয়া পড়িয়াছে, জানা থাকিলে হাসিই সকলের পাইত

সেদিন পার্টি দিয়া মোহন টের পাইয়াছিল, মানুষের সঙ্গে তাড়াতাড়ি ঘনিষ্ঠতা জমানোর এই উপায়টি সর্ব্বশ্রেষ্ঠ—সকলকে বাড়ীতে আনিয়া উৎসব করা। একটু বাড়াবাড়ি যদি হয় তো হোক। আরম্ভ করিতেই তার দেরী হইয়া গিয়াছে অনেক, তাড়াতাড়ি না করিলে চলিবে কেন? ধীরে সুস্থে সহরের সামাজিক জীবন গড়িয়া তুলিবার সময় তার নাই, তাকে অন্যদিকে মন দিতে হইবে। সেদিকটাও কম গুরুত্বপূর্ণ নয়—এবং গুরুত্ব দিন দিন বাড়িয়াই চলিবে।

খরচ সম্পর্কে মার অনাবশ্যক কর্ত্তালি পছন্দ না করিলেও টাকার ব্যাপারে উদাসীন থাকিবার উপায় নাই। দুশ্চিন্তা না হোক, টাকার চিন্তা করিতে হয় বৈকি। টাকা যে তাকে আনিতে হইবে, সে তা জানে—প্রথম হইতেই জানিত। গ্রামে বাস করিবার সময় সহরের জীবনের কল্পনায় আয় বাড়ানোর জন্য নিজের কর্ম্ম ব্যস্ততাও সে কি কল্পনা করে নাই?

সে সব কল্পনার অনেক কিছুই বদল হইয়াছে সত্য কিন্তু মূল কথাগুলি বদল হয় নাই। কেবল সহরের সামাজিক জীবন গড়িয়া তোলা নয়, আয় বাড়াইবার ব্যবস্থাও তাকে করিয়া নিতে হইবে।

তবে খরচ যে এত বেশী হইবে, কাজে নামার আগে এদিকের জীবনটা গড়িয়া তুলিবার সময় সংক্ষিপ্ত করিয়া ফেলিতে হইবে—এ ধারণা তার ছিল না।

তা হোক, সময় যা আছে, তাই যথেষ্ট। দশজনের মধ্যে নিজের স্থানটি দখল করার জন্য তাকে শুধু উঠিয়া পড়িয়া লাগিতে হইবে।

নগেনের জন্মদিনের উপলক্ষ না থাকিলেও মোহন কোন কারণ ছাড়া এমনিই সকলকে বাড়ীতে নিমন্ত্রণ করিত। মানুষকে বাড়ীতে ডাকিয়া আনন্দ করা তো দোষের নয়।

এবারও অনেক টাকা খরচ হইয়া গেল—আগের বারের চেয়ে বেশী। কিন্তু মা এবার কিছুই বলিলেন না।

রাগের মাথায় সেদিন যে কথা বলিয়া ফেলিয়া ছেলের সম্মুখ হইতে তিনি

পলাইয়া গিয়াছিলেন, আরও স্পষ্ট করিয়া সেই কথা বলিয়া ফেলিবার ভয়ে একেবারে চুপ করিয়া রহিলেন।

মোহন বুঝিল অন্যরকম। সে ভাবিল, নগেনের জন্মদিনের উৎসব কিনা, এটা তাই মার কাছে অপব্যয় নয়।

নগেনকে সে উপহার দিল একটি মোটর সাইকেল।

ঝরণাকে উপহারটি দেখাইতে গ্যারেজে গিয়া দু'জনে বহুক্ষণ না ফিরিয়া আসায় মোহন নিজেকে বিপন্ন বোধ করিতে লাগিল। শ'খানেক মানুষকে ঘরে ডাকিয়া আনায়, দায় দায়িত্ব এড়াইয়া সে গেল খবর নিতে। গ্যারেজে গিয়া শুনিল ঝরণা নগেনকে বলিতেছে, 'না না, এতেই হবে, সাইড-কার দরকার নেই। ক্যারিয়ারে বসে খুব যেতে পারব আমি।'

'কোথায় যাবে তোমরা ?'

'বজ্‌বজ্‌।'

মোটরবাইকে দু'জনে বজ্‌বজ্‌ বেড়াইতে যাইবে কিনা, তাই বাড়ীর ভিতরে মানুষের ভিড় এড়াইয়া গ্যারেজে মোটরবাইকটার কাছে দাঁড়াইয়া পরামর্শ করিতে আসিয়াছে।

পীতাম্বর রোয়াকে বসিয়া আছে, তবু এখানে পরামর্শ করাই সুবিধা, কেউ বাধা দিবার নাই। আসিয়াছে তারা অনেকক্ষণ, এক ঘণ্টার কম নয়। এত দেরী না করিলে মোহন তাদের খোঁজ নেওয়া দরকার মনে করিত না।

আর কিছু নয়, সত্যসত্যই দু'জনে গ্যারেজে বসিয়া গল্প করিতেছে কি না জানিবার জন্য মোহনের বড়ই কৌতূহল হইয়াছিল।

কুড়ি বছরের বালকের সঙ্গে পঁচিশ বছরের নারীর বন্ধুত্ব অদ্ভুত, খাপছাড়া ব্যাপার। নগেনের এই বয়সে ঝরণার সঙ্গে চার পাঁচ বছর বয়সের তফাৎটা দু'জনের মধ্যে চাঁদ আর পৃথিবীর ব্যবধান হইয়া থাকিবে। ড্রয়িংরুমে, বারান্দায়, নগেনের পড়ার ঘরে, নির্জন গ্যারেজে ঘণ্টার পর ঘণ্টা দু'জনের গল্প করাটা সত্যই যুক্তিহীন অসঙ্গত ঘটনা।

'তোমায় ডাকছে ঝরণা।'

'কে ?'

'লীলা ডাকছে।'

'লীলা ? লীলা তো এসেই চলে গেছে কখন—ফিরে এসেছে নাকি আবার ?'

'কি বলছি, লীলা নয়। লাবু তোমার খোঁজ করছিল।'

প্রত্যেক মানুষকে জীবনে মাঝে মাঝে নিজের মৃত্যু কামনা করিতে হয়। ঝরণার মুখ লাল দেখায় মোহনের প্রতিফলিত অপমৃত্যুর মত।

'বলুন গে' যাচ্ছি।'

ঝরণা নীরবে চলিয়া গেলে মোহনকে মনে মনে মরিয়াই থাকিতে হইত, মড়ার উপর খাঁড়ার ঘা দেওয়ার অতি মন্দ আর বিপজ্জনক কর্ত্তব্য করার গৌরবে আহত সৈন্যের মত মোহন জীবন্ত হইয়া উঠিল।

এত যখন তেজ ঝরণার, ওকে আরও অপমান করা চলে। আরও অপমান করাই কর্ত্তব্য।

'একটু দেখা শোনা করবি যা নগেন? তোর সত্যি কাণ্ডজ্ঞান নেই। একা কতদিক সামলাব?'

'যাই।'

'যাই নয়, যাও।'

দু'জনেই গেল, আগে নগেন, তার পিছু পিছু ঝরণা। একটা সিগারেট বাহির করিয়া মুখে গুঁজিতে গিয়া মোহন দেখিল, আঙ্গুলগুলি তার থরথর করিয়া কাঁপিতেছে।

'কাঠিটা দাও তো বাবা, নিভিও না।'

'আপনার দেশলাই নেই? বাক্সটা তবে রেখে দিন।'

পীতাম্বর বিড়ি ধরাইয়া বলিল, 'দেশলাই আছে। তুমি কাঠিটা ধরালে তাই চেয়ে নিলাম।'

দিয়াশলাই-এর একটা কাঠিও অপচয় করে না, মানুষটা হিসাবী বটে। মোহনের বাবারও এই রকম হিসাব ছিল, উনানে জ্বলন্ত কয়লা থাকিতে দেশলাই জ্বালিয়া টিকা ধরাইয়া তামাক দিলে আর রক্ষা থাকিত না।

হিসাবের আঁটঘাঁট বাঁধা তাঁর দীর্ঘজীবন এক মুহূর্ত্তের অসতর্কতায় বাসের নীচে সমাপ্তি পাইয়াছে। মনে মনে পয়সার হিসাব কষিতে কষিতেই হয়তো তিনি অন্যমনস্ক হইয়া গিয়াছিলেন, হয়তো ভাবিতেছিলেন, হাঁটিবেন অথবা বাসে উঠিয়া কটা পয়সা খরচ করিবেন।

কলিকাতা আসিয়াছিলেন তিনি বাজার করিতে, জিনিস কিনিয়াছিলেন কয়েকশ' টাকার। তার মধ্যে তাঁর নিজের জন্য ছিল একটি চটি, দু'জোড়া কাপড়

আর এক সের তামাক। বাকী সব কিছু তাদের জন্য। লাবণ্যের জন্য একটি সেলাই-এর কলও ছিল।

ছেলে মেয়ে, ছেলের বৌ, নাতি নাতনীর জন্য সেই তাঁর প্রথম আর শেষ বাজার করা নয়। কার কি বাজার চাই জানিয়া কোন চাওয়া বাতিল আর কোন চাওয়া মঞ্জুর করিতেন, তারপর লম্বা ফর্দ্দ নিয়া বছরে তিন চারবার আসিতেন কলিকাতা। বাঁচিয়া থাকিতে বাপের বিরুদ্ধে মোহনের অনেক অভিযোগ ছিল, এখন সে কেবল দুঃখ বোধ করে। আজীবন এক সঙ্গে থাকিয়াও সে তাঁর জীবনযাপনে সামঞ্জস্যহীন হিসাবের মর্ম্ম বুঝিতে পারে নাই, এখনো পারে না।

জীবনে তাঁর সবচেয়ে বড় কথা ছিল হিসাব এবং সে হিসাব ছিল লক্ষ্যহীন জড়ধর্ম্মী বিকার।

বাপের অসার্থক, অসম্পূর্ণ, বঞ্চিত জীবনের কথা ভাবিয়া মোহন আজও গভীর বিষাদ অনুভব করে।

পীতাম্বর বলে, 'দেশ থেকে কোন চিঠিপত্তর পেয়েছ বাবা?'

'ঘনশ্যামের চিঠি পেয়েছি।'

'কিছু লিখেছে নাকি, আমার বাড়ীর খবর?'

'না।'

'চিঠি আসে না; কদিন থেকে ভাবছি কি হল। কি লিখেছে ঘনশ্যাম? ফসল কেমন হল জানিয়েছে কিছু? তেমাথায় টিউবওয়েল বসিয়েছে নাকি? বসাবে বসাবে করে দু'বছর ঘুরে গেল, চোত মাসটা ফের শীলপুর থেকে জল এনে খেতে হবে।'

আলো ঝলমল বাড়ীর দিকে চাহিয়া নিমন্ত্রিতদের হাসি ও কথার মিশ্র কলরব শুনিতে শুনিতে পীতাম্বর ভাবিতেছে দেশে তার আপনজনের কথা, ফসলের কথা তেমাথার টিউবওয়েল বসানোর কথা! কি হইতেছে বাড়ীর ভিতরে দেখিয়া আসিবার কৌতূহলও হয় না মানুষটার?

'খেয়ে এসেছেন?'

'এইবার যাব, এক ফাঁকে গিয়ে খেয়ে আসব।'

বাড়ীর ভিতরে গিয়া ঝরণাকে দেখিয়া মোহন স্বস্তি বোধ করিল। এতক্ষণ

এইটুকুই সে আশা করিতেছিল। ঝরণা রাগ করিয়া চলিয়া গিয়া থাকিলে এক বিষয়ে মোহনকে হতাশ হইয়া যাইতে হইত।

এখনো তার আশা আছে যে নগেন আসল কথা কিছু বুঝিতে পারে নাই, ছেলেমানুষ তো নগেন। ঝরণা যে অপমান পাইয়া রাগ করিয়াছে তাও হয়তো সে জানে না।

ঝরণা রাগ করিয়া না খাইয়া চলিয়া গেলে নগেনের কিছুই বুঝিতে বাকী থাকিত না।

ঝরণার সংযমে মোহন রীতিমত কৃতজ্ঞতা বোধ করে, হঠাৎ অসভ্যতা করিয়া ফেলার জন্য তার লজ্জা ও অনুতাপ বাড়িয়া যায়।

নিজের অসঙ্গত ব্যবহারের একটা অজুহাত সে ইতিমধ্যে আবিষ্কার করিয়া ফেলিয়াছে। এ তার দীর্ঘকাল গ্রামে বাস করার ফল, যেখানে নির্জ্জনে কোন ছেলের সঙ্গে একটি মেয়েকে, বিশেষত ঝরণার মত রূপসী মেয়েকে কথা বলিতে দেখিলেই মানুষ যা তা ভাবিয়া বসে।

নিজের ব্যবহারের জন্য নিজের অতীত জীবনকে দায়ী করিয়া—ঝরণাকে সহজভাবে চলাফেরা করিতে ও কথা বলিতে দেখিয়া ক্রমাগত বেশী বেশী দায়ী করিয়া—মোহনের আরও খারাপ লাগে। তার মত অমার্জ্জিত সঙ্কীর্ণ গেঁয়ো মানুষের পক্ষে ওরকম অসভ্যতা করাই স্বাভাবিক ভাবিয়া যদি ঝরণা তাকে উদারভাবে ক্ষমা করিয়া থাকে, তার চেয়ে ব্যাপারটা আরও কুৎসিত দাঁড়ানো ঢের ভাল ছিল।

অতি কষ্টে, অনেক চেষ্টায়, সহজভাবে এক সময় মোহন ঝরণাকে বলে, 'তুমি খাবে না ঝরণা ?'

'একটু পরে খাব।'

'চিন্ময় তাড়াতাড়ি চলে যাবে বলছে। ও চলে যাক, তোমায় পৌঁছে দেবার ব্যবস্থা করব। আমিই না হয় দিয়ে আসব। কেমন ?

'আচ্ছা।'

ঝরণার এই আরও বেশী উদারতায় মোহনের স্বস্তি যেমন বাড়ে, তেমনি নিজেকে আরও বেশী বেশী গেঁয়ো মনে হয় !

যাওয়ার সময় ঝরণা কিন্তু তাকে কিছু না বলিয়াই চলিয়া গেল !

সঙ্গে গেল নগেন।

বিদায়গামী একটি পরিবারের সঙ্গে মোহন গাড়ী-বারান্দায় আসিয়া দাঁড়াইয়াছিল, গল্প করিতে করিতে সামনে দিয়া দুজনে চলিয়া গেল, একবার মুখ ফিরাইয়া তাকাইয়া দেখিল না!

বুঝা গেল নগেনকে সাথী করিয়া ঝরণা হাঁটিয়াই বাড়ী যাইতেছে!

পরদিন সকালে ঝরণাকে নূতন মোটর সাইকেলের ক্যারিয়ারে বসাইয়া বজবজ বেড়াইয়া আনিতে বাহির হইয়া একশ' গজ পথ যাইতে না যাইতেই নগেন একটা অ্যাক্সিডেন্ট ঘটাইয়া দিল।

গাড়ী আস্তেই চলিতেছিল, এখানে ওখানে কাটা ছেঁড়া আর ঝরণার বাঁ হাতটা একটু মচকাইয়া যাওয়া ছাড়া দুজনের কিছু হইল না।

মোহন বুঝিতে পারিল না এই দুর্ঘটনায় মনে মনে সে কেন খুশী হইয়াছে। ভয়ানক কিছু অনায়াসেই ঘটিতে পারিত কিন্তু ঘটে নাই বলিয়া?

দূরে গিয়া জোরে গাড়ী চলার সময় দুর্ঘটনা ঘটিয়া দুজনের মারাত্মক রকম আহত হওয়া, এমন কি মরিয়া যাওয়াও অসম্ভব ছিল না।

সেটা ঘটে নাই বলিয়া সে খুশী হইয়াছে?

অথবা ওদের দুজনের বজবজ গিয়া সারাটা দিন কাটাইয়া আসা সম্ভব হইল না বলিয়া?

এই দুর্ঘটনা উপলক্ষে ছেলের উপর মা আরেক চোট গায়ের ঝাল ঝাড়িলেন।

বাড়ীর শ'খানেক গজ দূরে অ্যাকসিডেন্ট করিয়া দু'জনে ফিরিয়া আসিলে নগেনের এখানে ওখানে সামান্য ছড়িয়া যাওয়া কাটিয়া যাওয়ার সামান্য রক্তপাত দেখিয়াই একেবারে যেন আর্তনাদ করিয়া উঠিয়া মোহনকে বলিলেন, 'কেন তুই এসব কিনে দিস ওকে? ভাইটাকে মারতে চাস?'

দুর্ঘটনায় নগেন ব্যথার চেয়ে লজ্জা পাইয়াছিল বেশী।

সে তাড়াতাড়ি বলে, 'আমার কিছু হয়নি মা। একটু শুধু কেটে ছড়ে গেছে।'

মোহন গম্ভীর মুখে কঠোর স্বরে বলে, 'তুমি অনেকদিন থেকে মোটর-বাইকের জন্য আবদার করছিলে—জন্মদিনে তাই ওটা প্রেজেন্ট দিয়েছিলাম। তোমায় মারবার জন্য দিই নি। ওটা আমি ফিরিয়ে নিলাম।'

মচকানো হাতের ব্যথায় ঝরণা কাতরাইতেছিল - তার কাতরানি পর্য্যন্ত বন্ধ হইয়া যায়।

মোহন আরো কঠোর স্বরে বলে, 'এবার থেকে কোন আবদার জানিয়ে

আমাকে জ্বালাতন কোরো না। তোমার যা দরকার হবে মার কাছে চাইবে। মা বললে কিনে দেব।

সকলে মুখ কালো করিয়া থাকে।

সত্যই তো।

সকলেই জানে নগেনের একটি মোটর সাইকেলের সাধ অনেকদিনের। বাপের কাছে অনেকবার চাহিয়া পায় নাই। বাপের মৃত্যুর পর মোহন ভাই-এর জন্মদিনে উৎসব করিয়াছে এবং সেই উপলক্ষে ভাই-এর পুরাণো সাধটা মিটাইয়াছে।

সে কি তুর্ঘটনার জন্য দায়ী? মার কি উচিত হইয়াছে ও রকম বিশ্রী মন্তব্য করা যে ভাইকে মারিয়া নিষ্কণ্টক হওয়ার জন্যই সে তাকে মোটর সাইকেলটা উপহার দিয়াছে?

ছেলের কাছে মা আরেকবার হারিয়া গেলেন!

ডাক্তার এবং ডাক্তারখানা বাড়ীর প্রায় পাশেই বলা যায়। ডাক্তার আসিয়া ঝরণার মচকানো হাতে ওযুধের প্রলেপ দিয়া ব্যাণ্ডেজ বাঁধিয়া এবং তু'জনের কাটা ছড়ায় ওষুধ লাগাইয়া বলিয়া গেলেন, 'খুব অল্পের উপরেই গেছে। আর কিছু করতে হবে না।'

ঝরণাকে বলিলেন, 'তু'একদিন খুব ব্যথা হবে, বাস্।'

ডাক্তার চলিয়া যাওয়ার পর ঝরণা আবার কাতরাইতে আরম্ভ করিলে মোহন বলে, 'তোমার নিজেরই দোষ। ছেলেমানুষ নতুন গাড়ীটা পেয়েছে, তোমায় ক্যারিয়ারে চাপিয়ে চালাতে পারে? স্পিডে চলার সময় অ্যাকসিডেণ্ট হলে কি হত বল তো? নগেনের হয়তো আজ প্রাণ যেত!'

বলিয়াই মোহন টের পায় এটা তার কঠোরতা নয়, নিষ্ঠুরতা নয়, স্রেফ গ্রাম্যতা। সামান্য আহত নগেনকে দেখিয়াই মা যেমন আর্ত্তনাদ করিয়া তার উপর গায়ের ঝাল ঝাড়িতে চাহিয়াছিলেন, ঝরণা ক্যারিয়ারে চাপিয়াছিল বলিয়াই অ্যাকসিডেণ্ট ঘটিয়াছে ঘোষণা করিয়া সেও ঠিক এইরকম গায়ের ঝাল ঝাড়িতেছে!

ঝরণা উঠিয়া দাঁড়ায়।

বলে, 'যাই, বাড়ী গিয়ে শুয়ে থাকি।'

কী কাতরতা ফুটিয়াছে নগেনের মুখে। লজ্জায় তুঃখে মরিতে চাওয়ার মত।

মাথা হেঁট করিতে চায়, নিজের হাত পা কামড়াইতে চায়। সকলের সামনে সেটা তো করা যায় না। নীরবে ঝরণার মুখের দিকে কাতর চোখে চাহিয়া থাকে।

নিজের মনে একটা লড়াই করিতে করিতে জয় পরাজয় তুচ্ছ করিয়া মোহন বলে, 'তোমার তো বেশী লাগেনি নগেন। ঝরণাকে পৌঁছে দিয়ে এসো না? একটা রিক্‌সা ডেকে দিচ্ছি।'

রাত্রে মোহনের বক্ষলগ্ন হইয়া লাবণ্য যেন নালিশের স্বরে বলে, 'ধন্যি তুমি। কী ভাবে সকলকে খেলালে?'

'খেলালাম?'

বক্ষলগ্ন হয়ে থাকার সময় লাবণ্যের অসীম সাহস দেখা যায়, মোহনের পক্ষে চরম অপমানজনক কথাও সে অনায়াসে যেন খেলার ছলেই বলিয়া যাইতে পারে।

'কি ভাবে মাকে জব্দ করলে! কিভাবে ঝরণা হারামজাদিকে বুঝিয়ে দিলে তোমার ছেলেমানুষ ভাইটির সঙ্গে ইয়ার্কি চলবে না। আবার কি ভাবে ভাইটিকে দিয়েই এক রিক্‌সায় ঝরণাকে—'

মোহন উঠিয়া গিয়া আলো জ্বালে, সোফায় বসিয়া মোটা একটা বই তুলিয়া নিয়া পাতা উল্টাইতে উল্টাইতে বলে, 'তুমি ঘুমোও। আমি কয়েকটা হিসাব নিকাশের কাজ সেরে শোব।'

লাবণ্যের কান্নার শব্দ শুনিয়া বিলাতে ছাপানো ইংরাজী বইটা ছুঁড়িয়া ফেলিয়া দিয়া খাটের কাছে গিয়া বলে, 'কেঁদো না। কাঁদলে মারব—তোমার এই ছিঁচকেমি কান্না বন্ধ করে অন্য কান্না কাঁদাব।'

পাশ ফিরিয়া শুইয়া কান্না থামাইয়া মড়ার মত কাঠ হইয়া পড়িয়া থাকে লাবণ্য। ভাবে, কি তার লাভ হল সহরে বাস করতে এসে?

## সাত

শীতের কুয়াশায় সহরে ধোঁয়া মিশিয়া আলোগুলিকে ম্লান করিয়া দেয়। অপরাহ্নে বাতাস যেন একেবারে মরিয়া যায়, ভাসিয়া যাওয়ার বদলে ধোঁয়া অতি ধীরে ধীরে চারিদিকে ছড়াইয়া পড়ে, কখনো কুণ্ডলী পাকাইয়া সোজা উপরের দিকে উঠিতে থাকে।

চোখ জ্বালা করে, মনে বিষাদ জাগে।

এর চেয়ে অন্ধকার যেন ভাল লাগে। ভোঁতা বিষণ্ণ তার চেয়ে যেমন ভাল লাগে অচেতন মন।

শ্রীপতির মনের বিষাদ কিন্তু কমিয়া গিয়াছে।

একবার সে দেশের গ্রাম ঘুরিয়া আসিয়াছে।

দু'দিনের বেশী কদম তাকে তিন দিন থাকিতে দেয় নাই, তাড়া দিয়া ফেরত পাঠাইয়া দিয়াছে কলিকাতায়!

ক'মাস দুটি পয়সা রোজগার করিয়াই রোজগারের সাধ মিটিয়া গেল নাকি শ্রীপতির? আর ভাল লাগে না? বৌ আর ছেলেমেয়ের পেটে দুটি অন্ন যাইতেছে, অমনি বুঝি শনি ভর করিল কাঁধে?

না, আরামে আলস্যে ঘরে বসিয়া দিন কাটানো চলিবে না শ্রীপতির, ঢিল দিলে চলিবে না। পয়সা রোজগারের যে সুযোগ পাওয়া গিয়াছে পুরোমাত্রায় তার সদ্ব্যবহার করিতে হইবে।

কদম নিজেও তো মরিয়া যাইতেছে না, ফুরাইয়া যাইতেছে না! শ্রীপতির হইয়াই সে দেশের ঘরে কষ্ট করিয়া দিন কাটাইবে—সুখের দিনের জন্য।

জোরের সঙ্গে তেজের সঙ্গে কদম এই একটা বিষয়ে বার বার তাকে আশ্বাস দিয়াছে—শ্রীপতির কোন ভয় নাই, কদম তারই আছে এবং চিরদিন তারই থাকিবে। কোন পুরুষের সাধ্য নাই কোন প্রলোভনে তাকে ভুলায়। স্বামী বিদেশে পয়সা কামাইতে গেলে তার মান কি করিয়া বজায় রাখিতে হয় কদম তা ভাল করিয়াই জানে।

বলিয়াছে, 'টের পাই না ভেবেছ নাকি? তুমি খালি ডরাচ্ছ—একলা পেয়ে কদমকে কে বিগড়ে দেবে। কদমকে চেনো না তুমি? এতকাল এত কষ্ট সয়ে এলাম না? আজ কদমের জন্য তুমি গেছ পয়সা কামাতে, কদম বিগড়ে যাবে! কেন, কদম মরতে জানে না বুঝি?'

গলা জড়াইয়া ধরিয়া বলিয়াছে, 'আমি বিশ্বাস করি না তোমাকে? সহরে কত ডাইনী থাকে জানি না বুঝি?'

কদম বিদায় করিয়া দিলেও শ্রীপতির মনে কিন্তু দুঃখ হয় নাই। দুদিন কদম তাকে খুব যত্ন করিয়াছে, চুলে তেল দিয়া খোঁপা পর্য্যন্ত বাঁধিয়াছে তার জন্য। শ্রীপতি সব চেয়ে আরাম বোধ করিয়াছে কদমের জন্য তার ভয় আর সন্দেহ কাটিয়া যাওয়ায়।

মন যেন হাল্কা হইয়া গিয়াছে তার।

বিকালে স্টেশনে নামিয়াছিল, তখন কিন্তু শ্রীপতি বাড়ী যায় নাই। একটু রাত হইলে চুপি চুপি চোরের মত উঠানে গিয়া দাঁড়াইয়াছিল। শুধু সন্দেহই কি সে অন্ধকার দেখিতেছিল জগৎ! তারপর ঝনঝনে আওয়াজে প্রশ্ন আসিয়াছিল, 'ক্যারে?'

কদমের নয়, পাড়ার নিতু পিসীর গলা। বয়স চল্লিশের বেশী, কালো মহিষের মত চেহারা। এ পাড়ায় গলা খুলিলে আরেক পাড়ায় শোনা যায়।

হ্যাঁ; শ্রীপতির বাড়ী না থাকার সুযোগে কদমের সঙ্গে একটু ভাব জমানোর চেষ্টা করিয়াছিল গাঁয়ের দু'একটা মুখপোড়া বাঁদর। কদম নিজেই অবশ্য মুখে তাদের নুড়ো জ্বালিয়া দিতে পারত, তবু ভাবিয়া চিন্তিয়া নিতু পিসীকে সে ডাকিয়া আনিয়াছে।

প্রতিদিন সন্ধ্যার সময় নিতু পিসী তাকে পাহারা দিতে আসে।

এমনি নয়। আট গণ্ডা পয়সা নেবে মাসে।

না, কদম তেমন নয়। যা-খুশী করবার সুবর্ণ সুযোগ সে কাজে লাগায় না, নিজেই নিজের পাহারা বসায়।

শ্রীপতির বুকে জোর আসে, কাজে আনন্দ হয়, কদমের জন্য আরও বেশী, আরও অনেক বেশী রোজগার করিবার কল্পনা চব্বিশ ঘণ্টা মনের মধ্যে পাক খাইয়া বেড়ায়।

এবার সহরে ফিরিবার আগে হইতেই সে ভাবিতে আরম্ভ করিয়াছে, কদমকেও সহরে লইয়া আসিবে!

এখনই অবশ্য সেটা সম্ভব নয়। একটা ঘর ভাড়া করিয়া কদমকে কাছে আনিয়া রাখার খরচ সে কোথায় পাইবে? মোহনের বাড়ীতে থাকে আর খায় বলিয়া নিজের তার একরকম কোন খরচ নাই, কদমকে তাই টাকা পাঠাইতে পারে। ঘর ভাড়া করিয়া নিজের পয়সায় খাইতে হইলে কদমের জন্য কটি পয়সা তার বাঁচিত?

আরো টাকা চাই, অন্ততঃ এখনকার দুগুণ টাকা চাই। রোজগার না বাড়িলে কদমকে সে আনিতে পারিবে না। দিন রাত্রিগুলি তার একা কাটাইতে হইবে। একেবারে একা।

পীতাম্বর আছে, জ্যোতি আছে, মদন আছে, কারখানার কয়েকটি সহকর্মীর

সঙ্গেও তার বেশ খানিকটা খাতির জমিয়াছে। কিন্তু কদম কাছে না থাকিলে কে আছে শ্রীপতির? কদম না থাকিলে কি মানে হয় বন্ধু থাকার! কদম থাকিলে কত ভাল লাগিত সহরে নতুন মানুষের সঙ্গে বন্ধুত্বের সম্পর্ক গড়িয়া তোলা।

সহর আর তেমন বিস্ময় জাগায় না, হাঁ করিয়া কারখানার যন্ত্রপাতি দেখা আর নতুন কাজ শেখা আর তেমন ভাবে আনমনা করিতে পারে না।

চাঁপার ঘরে নেশার ধাঁধা, আর প্রচণ্ড স্ফূর্তির আকর্ষণ ভোঁতা হইয়া গিয়াছে। জ্যোতি সঙ্গে নিতে চাহিলে বুকটা ধড়াস করিয়া ওঠে। সে বাড়ী না থাকায় কদম ওদিকে বাড়ীতে নিজের পাহারা বসায়। এখানে চাঁপার ঘরে গিয়া সে মজা করিবে? এত কষ্টের পয়সা নষ্ট করিবে?

'না ভাই ভাল লাগে না।'

'ধেৎ! ভাল লাগবে। চ'।'

'নাঃ, পয়সা নেই।'

জ্যোতির সঙ্গে না যাক, একা একদিন চাঁপার কাছে না গিয়া সে কিন্তু থাকিতে পারে না।

কদমের জন্যই যাইতে হয়। দীর্ঘ বিরহের পর কদমের সঙ্গে দুদিনের মিলন এবার তাকে যেন কি করিয়া দিয়াছে, প্রথম যৌবনে বৌকে প্রথম ঘরে আনার প্রথম দিকের রোমাঞ্চকর তেজ, ধৈর্য্যহীন অফুরন্ত আগ্রহ যেন আবার মাথা চাড়া দিয়া উঠিয়াছে, ভবিষ্যতের হিসাব নিকাশের কোন জবরদস্তি যেন মানিতে চায় না।

কদমের জন্যই নূতন যৌবনের জোয়ারের মত এই উন্মাদনা।

কিন্তু কদম অনেক দূরে।

আজ নয়, কাল নয়, আগামী মাসে নয়, কে জানে কবে কদমকে কাছে আনা চলিবে!

চাঁপা কাছেই থাকে, যাইবে কি যাইবে না ভাবিতে ভাবিতেও চাঁপার ঘরে গিয়া পৌছানো যায়।

চাঁপা খুশী হইয়া আদর করিয়া বসায়, হাসিমুখে জিজ্ঞাসা করে, 'একলা কেন গো? সাঙ্গাৎ কই?'

শ্রীপতি ঢোক গিলিয়া আমতা আমতা করিয়া বলে, 'আজকে আমিই এলাম চাঁপা।'

'বটে? সে বুঝি আসবে না?'

চোখের পলকে চাঁপা যেন বদলাইয়া যায়! কোথায় যায় তার এলোমেলো দোলন দোলন নড়াচড়ার ভঙ্গি, কোথায় যায় তার অমায়িক হাসি।

মুখ বাঁকাইয়া ঝাঁঝের সঙ্গে বলে, 'একলা এলাম চাঁপা! সাঙ্গাৎ সাথে এনে চেনা করিয়ে দিল, আজকে আমি একলা এলাম চাঁপা! বেরিয়ে যা ঘর থেকে মুখপোড়া বজ্জাত কোথাকার!'

গাল দিতে দিতে জ্যোতির বিশ্বাসঘাতক বন্ধুকে সে দূর করিয়া দেয়।

জ্যোতির সে যেন বিয়ে করা সতীলক্ষ্মী বৌ, শ্রীপতি বাড়ী না থাকিলে গাঁয়ের কেউ ইয়াকি দিতে আসিলে কদম যেমন করে তেমনি করার অধিকার যেন তারও পুরামাত্রায় আছে।

দেহ বেচা যার ব্যবসা তার এটা কোনদেশী নীতিজ্ঞান? কি মানে চাঁপার এই অদ্ভুত ব্যবহারের?

দু'দিন পরে জ্যোতি তার পেটে আঙ্গুলের খোঁচা দিয়া বলে, 'বেশ, দাদা বেশ, ডুবে ডুবে জল খেতে শিখেছো?'

লজ্জায় শ্রীপতি মাথা তুলিতে পারে না।

জ্যোতির কিন্তু রাগ হয় নাই, সে শুধু আমোদ পাইয়াছে। সেই দিন সন্ধ্যার পরে সে জোর করিয়া শ্রীপতিকে ধরিয়া নিয়া যায়, আলাপ করিয়া দেয় চাঁপার প্রতিবেশিনী দুর্গার সঙ্গে।

চাঁপাও আজ হাসিমুখে তার সঙ্গে কথা বলে, সেদিন তার একলা আসার ব্যাপার নিয়া তামাসা পর্য্যন্ত করে!

জ্যোতি জানিত, চাঁপাও বুঝিতে পারিয়াছে যে বন্ধুর সঙ্গে সে বিশ্বাসঘাতকতা করে নাই—তার ধারণাই ছিল না যে ওভাবে চাঁপার কাছে আসিলে কোন দোষ হয়।

দুর্গা মোটাসোটা শান্ত ভাল মানুষ, চাঁপার মত চপল নয়। বেশভূষা তার দ্বিতীয় বয়সী গৃহস্থ ঘরের বৌ-এর মত, সীঁথিতে সিঁদুর পর্য্যন্ত আছে। তার চেহারায় তার কথায় কাজে আর চালচলনে যেন একটা তেজ আর আত্মমর্য্যাদা-বোধ ধরা পড়ে। ভাঙ্গাচোরা খোলার ঘরে সামান্য উপকরণ নিয়া নোংরা জীবন যাপন করিতে হওয়ায় সে যেন জগৎ-সংসারের উপর রাগ করিয়া গুম খাইয়া আছে।

প্রথম প্রথম শ্রীপতির রীতিমত ভয় করিতে থাকে। কথা না বলিয়া সে কাঠ হইয়া বসিয়া থাকে।

লণ্ঠনের বাতি একটু বাড়াইয়া দিয়া দুর্গা জিজ্ঞাসা করে, 'নতুন এয়েছো সহরে, না?'

'না, নতুন কেন। অনেকদিন এয়েছি।'

'কারখানায় কাজ কর না?'

'হাঁ! মস্ত কারখানা।'

'বৌ আছে না?'

'আছে। দেশে।'

দুর্গার মুখে এবার একটু হাসি ফোটে। খুঁটিয়া খুঁটিয়া সে শ্রীপতির সব খবর জানিয়া নেয়—সে কত রোজগার করে এই খবৎটা পর্য্যন্ত!

শ্রীপতি বুঝিতে পারে দুর্গা তাকে সরল হৃদয় বোকাসোকা গেঁয়ো লোক বলিয়া ধরিয়া নিয়াই এত কথা জিজ্ঞাসা করিতেছে—মনে মনে তার একটু রাগও হয়। কিন্তু দুর্গাও এমন সহজ সরল ভাবে প্রশ্ন করে যে প্রতিটি প্রশ্নের জবাব না দিয়া সে পারে না।

সত্য কথাই যে সব বলে তা নয়। রোজগারের অঙ্কটা বাড়াইয়া প্রায় দ্বিগুণ করিয়া বলে। দুর্গা একটু হাসে।

সন্ধ্যা বলিয়াছিল সহরে পাপ বেশী। তর্কের খাতিরে বলিয়াছিল। জগদানন্দ স্বীকার করে নাই। আরেকদিন ওই প্রসঙ্গে জগদানন্দ মোহনকে বলে, 'সহরের বিরুদ্ধে বড় একটা অভিযোগ, সেখানে দুর্নীতি বেশী। খারাপ স্ত্রীলোকের সংখ্যা ধরে হিসেব করলে তাই মনে হয়। কত বড় স্কেলে কলকাতায় দেহ বেচার ব্যবসা চলে শুনলে আপনি চমকে যাবেন। মনে হবে সহরের একটি লোকেরও বুঝি চরিত্র ঠিক নেই। কিন্তু এই দুর্নীতির প্রথম আর প্রধান কারণ কি জানেন? দারিদ্র্য। সপরিবারে যারা সহরে বাস করতে পারে না তাদের জন্যেই এই কুৎসিত ব্যবসাটা এত বাড়তে পেরেছে। শুধু পেটে খেয়ে তো মানুষ বাঁচে না।

মোহনের নবপরিচিত প্রতিবেশী অসীম বলে, 'কোয়াইট রাইট্'।

জগদানন্দ বলে, 'সহুরে যারা থাকে, কুলি মজুর থেকে ভদ্রলোক পর্য্যন্ত, আজ যদি তাদের সপরিবারে সহরে বাস করবার ক্ষমতা হয়, অর্দ্ধেকের বেশী খারাপ স্ত্রীলোক কাল সহর ছেড়ে চলে যাবে।'

অসীম বলে, 'আপনার কথাটা একটু জড়িয়ে যাচ্ছে।'

একটু থামিয়া সে জোর দিয়া বলে, 'একটু ভুল বললেন। ও রকম হলে সহরের অর্দ্ধেক খারাপ স্ত্রীলোক সহর ছেড়ে চলে যাবে—একথাটা ভুলও বটে বলা অন্যায় বটে। মানেটা দাঁড়ায় যে সহরের দুর্নীতির জন্য ওরাই যেন দায়ী! ভাত কাপড়ের উপায় থাকলে ওরাও কি নিজেদের দুর্নীতির শিকার হতে দিত? সহরের সব মানুষের সপরিবারে সচ্ছলভাবে সহরে বাস করার ক্ষমতা হওয়া মানেই তো এখনকার অবস্থাটা একেবারে বদলে যাওয়া। ওরকম অবস্থায় মেয়েদেরও দেহ বিক্রি করার দরকার থাকবে না।'

জগদানন্দ খুশী হইয়া সায় দেয়, বলে, 'খারাপ স্ত্রীলোক আমি ঠিক ওই অর্থে বলিনি। বাধ্য হয়ে খারাপ পেশা নিতে হয়েছে, এই অর্থেই বলেছি। এরকম পেশা নিয়ে সহরের পয়সায় ভাগ বসাবার দরকার হবে না—সহরের একদিন সেরকম অবস্থা আসবে বৈ কি। সহরের নিন্দে করে অনেকেই, তলিয়ে কোন কথাই কেউ তো ভেবে ছ্যাখে না।'

'আপনি সহরকে খুব ভালবাসেন মনে হচ্ছে।'

'তা বাসি। সহর আমার কাছে উন্নতি, প্রগতি, শ্রীবৃদ্ধির প্রতীক। কারো সখে সহর গড়ে ওঠে না, কেবল আরামে থাকা আর মজা লুটবার জন্য সহর নয়। শিল্প, বাণিজ্য, জ্ঞান-বিজ্ঞান, সাহিত্য, রাজনীতি সব কিছুর হেড কোয়ার্টার হল সহর। সহর দেখে দেশকে চেনা যায়, দেশের অবস্থা বুঝতে পারা যায়।'

অসীম তার শেষ কথাটা স্বীকার করে না।

'অন্য দেশে স্বাধীন দেশে তা হতে পারে, আমাদের এদেশে বোধ হয় সহর দেখে দেশ সম্বন্ধে উল্টো ধারণাই জন্মে। আপনি কি বলতে চান, কলকাতার রাজপ্রাসাদের মত বাড়ী, পিচঢালা রাস্তা, দামী মোটরগাড়ীর স্রোত, এসব দেখে কেউ কল্পনা করতে পারবে এদেশের লোক কি অবস্থায় দিন কাটায়? কলকাতা দেখে কেউ ভাবতে পারবে কত গরীব এদেশের মানুষ, খেতে পরতে পায় না, লেখাপড়া জানে না, অসুখে ভুগে মরে?'

জগদানন্দ জোর দিয়া বলে, 'নিশ্চয় পারবে। যে কোন দেশ হোক, সহর দেখে দেশের অবস্থা বোঝা যাবেই। জাহাজ থেকে নেমে গ্র্যাণ্ড হোটেলে উঠে মার্কেটে একটা চক্র দিয়ে কেউ যদি ভাবে এই কলকাতা সহর, সে অবশ্য পারবে না। সমস্ত সহরটা যে দেখবে তাকে আর বলে দিতে হবে না কিসের মানে কি—

একেবারে যদি অন্ধ আর মূর্খ না হয়। এত বড় সহরের কোন আর কতটুকু অঞ্চল ঝকঝকে, রাজপ্রাসাদ আর চওড়া সুন্দর পরিস্কার রাস্তাগুলি কোথায়, দুদিকের দোকানপাটগুলি কি ধাঁচের, সারি সারি দামী গাড়ী কোথায় পার্ক করছে, দেখলেই আসল ব্যাপারটা স্পষ্ট হয়ে উঠবে। ব্যবসা বাণিজ্যের সায়েবী অঞ্চলে পাক দিয়ে দেখতে যাবে আরেকটা অঞ্চল—আমাদের বড়বাজার। মাছ তরকারীর বাজারগুলি দেখবে। যারা মোটর চাপে তাদের পাড়া, যারা ট্রামেবাসে চাপে তাদের পাড়া, আর যারা পায়ে হাঁটে তাদের বস্তি ঘুরে ঘুরে দেখবে। কত লোক মোটর চাপে, কতলোক ট্রামেবাসে চাপে, কতলোক পায়ে হাঁটে অনুমান করবে। রাস্তা দিয়ে যারা হাঁটে, তাদের কতজনের খালি গা, কতজনের গায়ে ছেঁড়া নোংরা জামা লক্ষ্য করবে। সুস্থ শরীরে মনের আনন্দে দৃঢ় পদক্ষেপে হাঁটছে না ম্লান মুখে দুর্ব্বল শরীরটা কোনরকমে বয়ে নিয়ে চলেছে, দেখবে। সহরে কটা হাসপাতাল আছে, খুঁজে বার করবে। আর দেখবে সেখানে চিকিৎসার ব্যবস্থা কি রকম। সহরতলীগুলিতে একবার চোখ বুলিয়ে আসবে। কত লোকের মাথা গুঁজবার ঠাঁই নেই—ফুটপাতে শুয়ে কত লোক রাত কাটায় দেখে সেটা অনুমান করবে। তারপরেও সে যদি না বুঝতে পারে আমাদের অবস্থা কি রকম—'

'আপনার সঙ্গে তর্ক করা কঠিন।'

মোহন বলে, 'নিন, চা খান, চা জুড়িয়ে গেল।'

অনেক রাত্রে শ্রীপতি গেট খুলিয়া ভিতরে আসিল।

নিজের অপরাধে মনটা তার ভারাক্রান্ত হইয়া আছে। অনুতাপ নয়, সংস্কার। নিষিদ্ধ কাজ করার অস্বস্তি বোধ।

দুর্গা চাপা হইলে তার এত খারাপ লাগিত না। তিনমাস আগেও দুর্গা স্বামীর সংসারে ঘর কন্না করিতেছিল। বছর দুই আগে সে স্বামীর সঙ্গে কলিকাতা আসিয়াছিল।

দেশে স্বামীটা তাকে বেশ ভালবাসিত, আদরযত্ন করিত। সহরে আসিয়া দিন দিন যেন কেমন হইয়া যাইতে লাগিল। মদ খায়, জুয়া খেলে, দুর্গাকে মারধোর করে। ঘর ভাড়া বাকী পড়ে, আজ খাওয়া জোটে তো কাল জোটে না। শেষে একদিন দুর্গার গয়না গাঁটি যা কিছু ছিল সব নিয়া কোথায় যে গেল

মানুষটা। স্বামীর একটা বন্ধু ছিল,—অঘোর। সে আসিয়া দুর্গাকে রাখিল এখানে। মাস দুই পরে সেও ভাগিয়াছে।'

'কপালের দোষ তাই মুটিয়ে গেলাম, ছেলেপিলে হল না। ছেলেপিলে হলে তেনার স্বভাব কি বিগড়াত? এরকম মুটকি না হলে কি আরেকজন দু'মাসে মায়া কাটিয়ে ফেলে পালাত?'

দুর্গাকে দেখিয়াই শ্রীপতির ভয় আর সঙ্কোচ জাগিয়াছিল। তার এই গল্প শোনার পর গা যেন তার ছম ছম করিতে লাগিল। এখন দুর্গা অপবিত্র হইয়া গিয়াছে, তাকে স্পর্শ করিলে আর দোষ হয় না, এই অকাট্য যুক্তিটা সে অবশ্য এখনো মনে মনে আঁকড়াইয়া ধরিয়া আছে। তবু তার কেবলি মনে হইতেছে সে যেন একটা মহাপাপ করিয়া ফেলিয়াছে। কেবল তার জন্যই আজ একটি পরস্ত্রী অসতী হইয়া গেল।

পীতাম্বর ডাকিয়া বলিল, 'কোথায় যাস ছিপতি এত রাতে?'

'আজ্ঞে একটু কাজ ছিল।'

আলো জ্বালিয়া এখনো পীতাম্বর দু'আনা দামের একটি খাতায় হিসাব লিখিতেছে। অনেক রাত করিয়াই বোধ হয় সে ফিরিয়াছে, আজকাল প্রায়ই তার ফিরিয়া আসিতে দশটা এগারটা বাজিয়া যায়।

পীতাম্বরের চালচলন আজকাল রীতিমত রহস্যময় হইয়া উঠিয়াছে। মানুষটাও সে বদলাইয়া গিয়াছে অনেকখানি। আগে মুখ দেখিলেই মনে হইত সর্ব্বদা সে যেন কি একটা ধাপ্পাবাজির মতলব আঁটিতেছে, প্রার্থনা জানাইয়া ভিক্ষা করিয়া ভাঁওতা দিয়া কারো কাছে কিছু আদায়ের চেষ্টার মত কোন প্যাঁচালো মতলব আঁটিতেছে। আগে তার নিরীহ ভাবটা ছিল তাদের মত, পরের দয়ায় যারা বাঁচিয়া থাকে, এতটুকু অপরাধ করিয়া ফেলার ভয়ে সর্বদা যারা সচকিত।

এখন তার মুখে কোন চিন্তারই ছায়া দেখা যায় না, প্রশান্ত মুখে স্থির দৃষ্টিতে সে জগতের দিকে তাকায়। তার যেন কোন দুঃখ নাই, নালিশ নাই, অভাব নাই। আপনজনদের ফেলিয়া আসিয়া মোহনের এই গ্যারেজের ঘরটিতে আশ্রয় পাইয়া সকাল হইতে রাত দশটা পর্য্যন্ত বাহিরে ঘুরিয়া বেড়াইয়া তার যেন সন্তোষের সীমা নাই। অসহায় নম্রতার বদলে গম্ভীর অমায়িকতার সঙ্গে সে ব্যবহার করে। কথা বলে কম, আর কেমন যেন দূরে সরিয়া থাকে। ঘনিষ্ঠতা করিবার চেষ্টা করিলে যেন আরও দূরে সরিয়া যায়।

চেহারা আর বেশভূষাও পীতাম্বর বদলাইয়া ফেলিয়াছে। রীতিমত বাবু সাজিয়া সে বাহিরে যায়।

ঘরে সে ময়লা মোটা কাপড় পরে, ফতুয়া গায় দেয়, প্রাচীন বালাপোষটি গায়ে জড়াইয়া শীত নিবারণ করে, বাহিরে যাওয়ার সময় ফর্সা ধুতির উপর চাপায় ফর্সা সার্ট, তার উপর পরে ভাল কাপড়ের ভাল ছাটের কোট, পায়ে লাগায় পালিশ করা নতুন জুতা।

ঘরে ফিরিয়া সযত্নে জামাকাপড় ভাঁজ করিয়া রাখে, ন্যাকড়া দিয়া জুতার ধুলা সাফ করে। দু'খানা ভাল কাপড়, দুটি সার্ট আর ওই কোটটি তার সম্বল, তবু কখনো তাকে ময়লা জামা কাপড় পরিয়া বাহিরে যাইতে দেখা যায় না। একটি কাপড় আর সার্ট যখন ব্যবহার করে অন্য কাপড় আর সার্টটি তখন লণ্ড্রীতে আর্জ্জেণ্ট হিসাবে ধোয়া হয়।

চেহারায় গ্রাম্যতার ছাপও সে ছাঁটিয়া ফেলিয়াছে। আগাগোড়া সমান করিয়া ছাঁটা ছোট চুল নিয়া সে কলিকাতায় আসিয়াছিল, এখন তার চুল বেশ বড় হইয়াছে। স্মার্ট ফ্যাশনে চুল ছাঁটিয়া রোজ সে সযত্নে চিরুণী চালাইয়া টেরি কাটে। ফাজিল ছোকরার বাঁকা টেরি নয়, সম্ভ্রান্ত বয়স্ক ভদ্রলোকের সুবিন্যস্ত ভারিক্কি টেরি।

দাড়িও সে কামায়। প্রত্যেকদিন।

নিজেই কামায়। এজন্য সে ভাল একটি ক্ষুরও কিনিয়াছে।

ব্রাহ্মণ বলিয়া তাকে শ্রীপতি আগেও সম্মান করিত কিন্তু সেটা ছিল শুধু তার ব্রাহ্মণত্বটুকুর সম্মান, মানুষটার নয়। আজকাল শ্রীপতি মানুষ হিসাবেও তাকে সম্মান করিতে শুরু করিয়াছে।

আগে দরকার হইলেই পায়ে হাত দিয়া প্রণাম করিত কিন্তু তার সামনে, কখনো কখনো তার সঙ্গেও, হাসি তামাসা খোস গল্প করিতে শ্রীপতির বাধিত না। পীতাম্বরকে অবশ্য খোসগল্পে টানা যাইত না, সে ম্লান গম্ভীর মুখে চুপ করিয়াই থাকিত—শ্রীপতি সেটা তেমন গ্রাহ্য করিত না।

আজ শ্রীপতি ঠিক গুরুজনের মতই তাকে মান্য করিয়া চলে, নম্রভাবে সবিনয়ে তার সঙ্গে কথা বলে!

মাঝে মাঝে সে বিস্ময়ভরা চোখে পীতাম্বরের দিকে চাহিয়া থাকে। অবাক হইয়া ভাবে, কি মানুষটা এই সেদিন গাঁ হইতে সহরে আসিয়াছিল, অল্প সময়ের

মধ্যে সে কি হইয়া গিয়াছে ! চোখের সামনে বদলাইয়া না গেলে হঠাৎ দেখিয়া হয়-তো সে পীতাম্বরকে চিনিতেই পারিত না !

বাড়ীর লোকেও অবাক হইয়া তাকে ত্যাখে, নানা রকম জল্পনা কল্পনা করে।

লাবণ্য বলে, 'চালাক চতুর মানুষ তো, ফন্দিফিকির করে পয়সা উপায় করছে।

মোহন বলে, 'কিছু কিছু উপায় করছে সেটা বোঝাই যায়—কি ভাবে করছে তাই ভাবছিলাম।'

পীতাম্বরকে জিজ্ঞাসা করিবে ভাবিয়াও এইজন্য মোহন সঙ্কোচ বোধ করিতেছিল।

সদুপায়ে—পাঁচজনকে অনায়াসে জানানো যায় এমন উপায়ে—পীতাম্বর ইতিমধ্যেই কলিকাতা সহরে পয়সা রোজগার করিতে আরম্ভ করিয়াছে, এটা তার বিশ্বাস হইতে চায় না।

জিজ্ঞাসা করিয়া পীতাম্বরকে শুধু বিব্রত করা হইবে—বানাইয়া বানাইয়া কতগুলি লাগসই মিথ্যা বলিতে বাধ্য করা হইবে।

একদিন মোহনের মনে হইল যে পীতাম্বর তার বাড়ীতে থাকে, পীতাম্বরের পয়সা রোজগারের উপায়টা প্রকাশ পাইয়া গেলে তাকে বিব্রত হইতে হইবে না তো ?

পরদিন সকালে পীতাম্বরের বাবু সাজিয়া বাহির হওয়ার সময় সে তাকে জিজ্ঞাসা করে, 'কাজকর্ম কিছু করছেন নাকি ?'

'হ্যাঁ, বাবা, করছি কিছু কিছু।'

'কি কাজ ?'

'এই ঘুরে ঘুরে বিক্রি করি এটা ওটা।'

মোহন আশ্চর্য্য হইয়া যায়। এটা ওটা বিক্রী করিতে হইলে আগে তো এটা ওটা কিনিতে হয়! সে টাকা পীতাম্বর পাইল কোথায় ? ওর কলিকাতায় আসিবার গাড়ী ভাড়াটা পর্য্যন্ত তাকে দিতে হইয়াছিল।

'কি বিক্রী করেন ?'

'এই সাইকেল, সেলায়ের কল, রেডিও, মোটর গাড়ী—'

'বলেন কি !'

পীতাম্বরকে খুব খুশী মনে হয়। একটু গর্ব্বের সঙ্গেই সে বলে, 'হ্যাঁ, বাবা,

কাল একটা গাড়ী বেচেছি। ধীরেনবাবু একটা গাড়ী কিনবেন শুনলাম কি না, চেনো না ধীরেনবাবুকে ? কাছেই থাকেন, একুশ নম্বর বাড়ীতে। তা খবরটা শুনে মোটরওলার দোকানে গিয়ে বললাম, একজন গাড়ী কিনবে, ঠিকানা বললে আমায় কত দেবে ? ঠিকানা নিয়ে ওরা লোক পাঠিয়ে দিলে, সে হল গিয়ে ওমাসের তেইশ তারিখ। কাল ধীরেনবাবু গাড়ীটা কিনেছেন। আমি ভাবছিলাম মোটরওলারা ঠকাবে বুঝি, তা গিয়ে চাইতেই কুড়িটা টাকা দিয়ে দিলে। কলকাতার লোকেরা বড্ড ভাল বাবা, কেউ কাউকে ঠকায় না।'

'মোটে কুড়ি টাকা দিলে ?'

'ঠিকানা বলার জন্য আর কত দেবে বাবা ? ওই ঢের দিয়েছে। গাড়ীটা বিক্রী করেছে ওদেরি লোক। নিজে যদি কারো কাছে একটা গাড়ী বেচতে পারি—'

মোহন নিজে হইতে সাগ্রহে বলিয়াছিল, 'আমার জানা শোনা কেউ কিনবে শুনলেই আপনাকে জানাব। কুড়ি টাকা নয়, ফুল কমিশন আদায় করে নেবেন কিন্তু। এক কোম্পানী দিতে না চায়, অন্য কোম্পানী দেবে।'

•

যত পারে নতুন নতুন লোকের সঙ্গে পীতাম্বর পরিচয় করে।

মোহনকে সে কোন অনুরোধ করে না, মোহনের যারা পরিচিত তাদের দিয়া চেনা লোকের সংখ্যা বাড়ায়। পরিচিত লোক মোহনের কাছে আসিলে বাড়ীতে থাকিলেও সে সামনে আসে না, অচেনা লোক আসিলে ফর্সা জামা কাপড় পরিয়া গিয়া হাজির হয়, মোহনের সঙ্গে অকারণে দু'চারটি কথা বলে, পারিলে নতুন লোকটির সঙ্গেও বলে।

বেশীক্ষণ থাকে না, মোহনকে বিরক্ত হইবার সময় দেয় না।

দু'একদিনের মধ্যে, তাকে ভুলিয়া যাওয়ার সময় পাওয়ার আগেই, সে নতুন লোকটির বাড়ীতে যায়, বলে, 'মনমোহনবাবুর বাড়ীতে আপনার সঙ্গে পরিচয় হয়েছিল। ওখানেই থাকি আমি। এক গাঁয়ে বাড়ী আমাদের, সম্পর্ক কিছুই নেই, তবে মোহন আমায় কাকা বলে ডাকে!'

তারপর আলাপ ঘনিষ্ঠ হইয়া আসিলে নিজেরই তোলা প্রসঙ্গের আলোচনা করিতে করিতে বলে, 'খাঁটি কথা, ঠিক বলেছেন! ব্যবসা ছাড়া পয়সা নেই। ওই মতলবেই এসেছি কলকাতায়, একটা কিছুতে নেমে পড়ব। তা আমরা হলাম অজ্ঞ গেঁয়ো লোক, আপনাদের বুদ্ধি পরামর্শ সাহায্য না পেলে—'

অনেকে সন্দেহ করে, প্রথমেই সতর্ক হইয়া যায়, স্পষ্টই তাকে এড়াইয়া চলিবার চেষ্টা করে। প্রথম প্রথম পীতাম্বরের মনে লাগিত, এখন আর লাগে না। প্রথম প্রথম সে কিছু কিছু মিথ্যা বলিত, বাহাদুরী করিত, চাল দিত, কত যে চেষ্টা করিত মানুষের বিশ্বাস ও প্রীতি অর্জ্জনের জন্য। এখন ওসব সস্তা চালাকি একেবারে ছাড়িয়া দিয়াছে। সে টের পাইয়াছে যে এত পাকা ধাপ্পাবাজ সহরে আছে, এত রকমের ছলনা চাতুরী ধাপ্পাবাজির সঙ্গে সহরের লোকের পরিচয় যে তার গ্রাম্য বুদ্ধি দিয়া সহরের লোককে ভাঁওতা দিবার সাধ্য তার নাই।

তাই সে নূতন নীতি গ্রহণ করিরাছে।

সহজ সরলভাবে মানুষের সঙ্গে কথা বলে, নিজের সম্বন্ধে নিজের যা ধারণা তাই প্রকাশ করে, অন্য কিছু বলিয়া প্রমাণ করিবার কোন চেষ্টা করে না যে সে একজন চালাক চতুর কাজের লোক। আর আশ্চর্য্য হইয়া লক্ষ্য করে যে মিথ্যা আর চালবাজী বাদ দেওয়ার পর কারো সন্দেহ অবিশ্বাস এবং অপমান করা এতটুকু ব্যথা দিতে পাবে না, অল্প সময়ে বিশ্বাস, সহানুভূতি ও সাহায্য পাওয়া যায় বেশী লোকের!

কেন এমন হয় পীতাম্বর অবশ্য বুঝিতে পারে না।

হিসাব করা বানানো কথা বলিতে গেলে যে শব্দের অর্থ ছাড়া আর কিছুই বলা যায় না, অপরিচিত তার সম্পর্কে অনুভব-করা পরিচয়ের সঙ্গে তার বলিয়া দেওয়া পরিচয়ের বিরোধ যে তার সম্পর্কে বিশ্বাস ও ভাল ধারণা সৃষ্টিতে ক্ষতি করে, এসব বুঝিবার মত বুদ্ধি পীতাম্বরের নাই।

শুধু অভিজ্ঞতা তাকে বলিয়া দেয় যে সহজ সরলতায় কাজ দেয় বেশী। সহজ বুদ্ধিতে আরও একটা কথা সে বুঝিতে পারে, কারো কাছে টাকা ধার চাওয়া চলিবে না, অন্যায় সুবিধা আদায়ের চেষ্টা চলিবে না।

সে দয়া চায়, অনুগ্রহ চায়, নিজের দুঃখ ও জীবন সংগ্রামের কাহিনী বলিয়া সমবেদনার উদ্রেক করিয়া কিছু আদায় করিতে চায়, এ ধারণা সৃষ্টি হইতে দিলে চলিবে না।

ওটা ভিক্ষা করারই রকম ফের। ভিক্ষায়াং নৈব চ নৈব চ কথাটা পীতাম্বরের অজানা নয়!

মানুষ জিনিস কেনে,' তার মধ্যস্থতায় মানুষ সেই জিনিসগুলি কিনিবে, শুধু এইটুকু তার দরকার। এর বেশী সামান্য কিছু চাহিতে গেলেই তার ক্ষতি হইবে।

একটু বিশ্বাস আর সহানুভূতি মানুষের মধ্যে জাগাইতে পারিলেই এই সাহায্যটুকু সে অনায়াসেই পাইবে।

পাইবে কেন, পাইতেছে।

মানুষ বড় ভাল, বড় উদার।

বাড়াবাড়ি করিলে, গায়ের উপর গিয়া পড়িলে, মানুষ বিরক্ত হয়, রাগ করে। অন্যায় দাবী নিয়া উপস্থিত হইলে মানুষ প্রত্যাখ্যান করে। কিন্তু যার যতটুকু প্রাপ্য কেউ তা ফাঁকি দেয় না। তাই যদি দিত, চাহিয়া পাওয়ার বদলে টাকা কি সে উপার্জ্জন করিতে পারিত কোনদিন? উপার্জ্জন বাড়ানোর কল্পনা করা চলিত?

একটি মোটর গাড়ী বিক্রী করিয়া স্বপ্ন দেখিতে পারিত ভবিষ্যতে মোহনের মত নিজের মোটর গাড়ী চাপার?

সারাদিন ঘুরিয়া ঘুরিয়া পা টনটন করে, অনেক দূর হইতে আশ্রয়ে ফিরিবার সময় কি যে লোভ হয় ট্রামে বা বাসে উঠিয়া বসিবার!

কিন্তু তখন পীতাম্বরের আপনজনকে মনে পড়ার সময়। সারাদিন কারো কথা তার মনে থাকে না, খাতা দেখিয়া দেখিয়া এক ঠিকানা হইতে সে শুধু আর এক ঠিকানায় যায়, কে কি কিনিবে আর কে কতটুকু লাভের ভাগ দিবে তাই শুধু সে ভাবে।

খাতাটি পকেটে ভরিয়া মোহনের বাড়ীর দিকে পা বাড়ানো মাত্র সহরের মানুষের দখল একেবারে শেষ হইয়া যায়, গ্রাম আর গ্রামের আপন জনেরা সকলে মনের মধ্যে ভিড় করিয়া আসে, মনের আড়ালে গৃহিণী আর ছেলেমেয়েরা যেন এই সুযোগের জন্য ওৎ পাতিয়া থাকে।

ট্রামে বা বাসে পীতাম্বরের তাই আর চাপা হয় না।

গ্রামে অকর্ম্মণ্য পীতাম্বরের কাছে ওদের জন্যই একটি পয়সার দাম ছিল অনেক, এখানেও তাই আছে।

মোহনের বাবার ছিল অনেক টাকা। সে পাঁচ সাত শ' টাকার সওদা করিতে সহরে আসিত। সহরের পথে হাঁটিয়া বেড়ানোটা ছিল তার সখ, ট্রাম বাসের খরচ বাঁচানোর প্রয়োজনে নয়।

ভাবিতে ভাবিতে আলোকিত সহরের পথেই পীতাম্বর হাঁটে, গাড়ী ঘোড়া

বাঁচাইয়া চলে, মনে মনে একেবারে গ্রামে চলিয়া গিয়া ভুলিয়া যায় না সে কোথায় আছে। অতটা ভাবপ্রবণতা পীতাম্বরের নাই।

মন তার কেমন করে না, চোখের জল আসে না। কেবল দেশের ওদের কথা ভাবিতে তার ভাল লাগে। দেখিতে ইচ্ছা হয়, কাছে পাইতে সাধ জাগে।

কারো সে চাকর নয়, তবু একদিনের জন্য ছুটি তার নাই, সাধ হইলেও দেশে ওদের দেখিতে গেলে তার চলিবে না, একথা মনে হইলে তার কেমন একটা দুর্বোধ্য ভয় হয়, নিজেকে ধরিবার জন্য অনেক কষ্টে অনেক যত্নে নিজেই জাল পাতিতেছে—এইরকম একটা অস্পষ্ট ধারণায় সময় সময় মনে মনে কিছুক্ষণ ছটফট করার মত কষ্ট পায়।

পয়সার লোভ কি একেবারে গ্রাস করিয়া ফেলিবে তাকে ?

তখন সে প্রাণপণ চেষ্টায় আকাশের দিকে একবার তাকাইয়া লইয়া ভাবিবার চেষ্টা করে, আহা, কেমন চাঁদ উঠিয়াছে ভাখো। মেয়েটা আসিয়া ফুটফুটে একটি ছেলে প্রসব করিয়াছিল। আয় চাঁদ আয় চাঁদ বলিয়া নাতির কপালে টিপ দিতে পারিলে মন্দ হইত না!

পীতাম্বরের কাছে শ্রীপতি পরামর্শ চাহিলে সে মাথা নাড়ে।

'না বাবু আমি কোন পরামর্শ দিতে পারবো না। আমাকে কে পরামর্শ দেয় ঠিক নেই।'

শ্রীপতি বসিয়া বসিয়া আকাশ পাতাল চিন্তা করে, পীতাম্বর তার দিকে ফিরিয়াও তাকায় না।

কারো দিকেই পীতাম্বর তাকায় না, কারো জীবনের সুখ-দুঃখ আশা নিরাশা ছোট বড় সমস্যা সম্বন্ধে তার এতটুকু আগ্রহ নাই।

নিজের কথা ছাড়া কারো কথা সে ভাবে না।

জগতে আরো যে মানুষ আছে সে ছাড়া, শুধু এইটুকু সে জানে, আর কিছু জানিতে চায় না। তারা সকলেই ভাল মানুষ তাদের কাছে সে কৃতজ্ঞ, এইটুকু তাদের সঙ্গে তার সম্পর্ক। কারো কান্না তার বুকে বাজে না, কারো হাসি তাকে খুশী করে না।

একটি মানুষের উপর এতটুকু হিংসা বা বিদ্বেষ পর্য্যন্ত তার নাই, স্বার্থপরতা তাকে এমন উদাসীন করিয়াছে।

লাবণ্য একদিন তাকে ডাকিয়া পাঠাইল। এক বাড়ীতে থাকিয়াও এক মাসের উপর লাবণ্যকে সে চোখেও ছাখে নাই। লাবণ্য নিজেই তাকে ডাকিয়া না পাঠাইলে আরও কয়েক মাসের মধ্যে হয় তো একটিবার তার মনেও পড়িত না যে এ বাড়ীতে লাবণ্য বলিয়া কেহ আছে।

লাবণ্য তাকে খাতির করিয়া বসিতে বলে। তারই জন্য যে চেয়ারটা আগেই এ ঘরে আনিয়া রাখা হইয়াছিল, সেই চেয়ারে বসিতে বলে।

এবং পীতাম্বরও দ্বিধামাত্র না করিযা ধীরে সুস্থে সেই চেয়ারে বসিয়া জিজ্ঞাসা করে, 'কেমন আছ্ মা ?'

'সহরে এসে শরীরটা টিঁকছে না।'

পীতাম্বর চুপ করিয়া থাকে।

তারপর লাবণ্য তাকে ডাকিয়া আনিয়া খাতির করিয়া ঘরে বসানোর আসল কথাটা বলে।

'আপনি তো টোটকা জানেন অনেক রকম, অনেককে সারিয়ে দিয়েছেন। আমায় দিন না একটা কিছু ?'

জোরালো চিকিৎসা আরম্ভ করার পর লাবণ্যের অসুখ বাড়িয়াছে। কদিন বিছানায় পড়িয়া থাকে সে হিসাবের বদলে এখন সে হিসাব রাখে কদিন সে উঠিয়া হাঁটিয়া বেড়ায়।

আরেকটু সে রোগা আর বিবর্ণ হইয়া গিয়াছে।

তবু তাতেই যেন লাবণ্য তার বাড়িয়া গিয়াছে। গীতিকাব্যের ছাঁকা অনুভূতির প্রলেপ যেন পড়িয়াছে তার রূপে, দেখিলে আরও মৃদু আরো মোলায়েম প্রত্যানুভূতি জাগে।

এ ধরনের নিস্প্রভ মায়াবোধ্য রূপ দেখার চোখ অর্থাৎ মানসিক প্রস্তুতি যাদের আছে তারা বিশেষভাবে লাবণ্যকে আজ কাল ছাখে, নিশ্বাসের ঘষায় লাবণ্যের নাকের আর ঠোঁটের ছাল উঠিয়া যাইবে ভাবিয়া শঙ্কিত হয় এবং এমন একটা উপভোগ্য মমতা জাগে বৌটির জন্য প্রত্যেক সহৃদয় মানুষের যার স্বাদ অনেকটা প্রেমের মত।

পীতাম্বর কিছুই অনুভব করে না, লাবণ্যের অস্তিত্ব তার কাছে হৃদয়ের স্বাদ গন্ধহীন হইয়া থাকে। মোহনের রুগ্না বৌটির জন্য সে কিছুমাত্র মমতা অনুভব করে না।

'টোটকা ওষুধ চাইছ? দেব বৌমা, তোমায় ভাল ওষুধ দেব। তা, অসুখটা কি তোমার?'

লাবণ্য চোখ বড় করিয়া তাকায়। তার অসুখের খবর রাখে না এমন মানুষও যে জগতে আছে এ কথা বিশ্বাস করিতেও তার কষ্ট হয়। আর এ লোকটা এতদিন এক বাড়ীতে আছে, বড় বড় ডাক্তার ডাকিয়া এত সমারোহ করিয়া তার চিকিৎসা হইল, আজ ও জিজ্ঞাসা করিতেছে তার কি অসুখ!

'এমনি অসুখ।'

'এমনি অসুখ? আচ্ছা, ওষুধ দেব। কিন্তু আমার ওষুধে তো ভাল ফল হয় না বৌমা?'

পীতাম্বরকে ডাকিয়া পাঠানোর আগে তারই মুখে শোনা তার নিজের টোটকার গুণ-গান লাবণ্যের মনে ভাসিয়া বেড়াইতেছিল। গ্রামের বাড়ীতে আশ্রিতা একজনের ছোট একটি ছেলেকে ওষুধ দিতে আসিয়া তার ওষুধের গুণ গাহিতে এতসব বড় বড় বিশেষণ সে উচ্চারণ করিয়াছিল যে শুনিয়া তখন লাবণ্য হাসি চাপিতে পারে নাই। আজ সেই কথাগুলি মনে করিয়া হাসি পাওয়ার বদলে আশায় সে উৎসুক হইয়া উঠিয়াছিল।

পীতাম্বরের মুখে উল্টো কথা শুনিয়া সে রাগিয়া গেল।

'যান তবে আপনি, যান।'

'পীতাম্বর চলিয়া যাওয়া মাত্র সে মোহনকে ডাকিয়া পাঠাইল।

'পীতাম্বরকে যেতে বলো এ বাড়ী থেকে।'

'কেন? কি করেছে পীতাম্বর?'

'আমি ডেকেছিলাম, টোটকা ওষুধ কিছু জানে কিনা জিজ্ঞেস করতে। মুখের ওপর এমন কাটাকাটা জবাব দিলে! ওই যেন বাড়ীর কর্ত্তা।'

'ওকে তুমি জিজ্ঞেস করতে গেলে কেন টোটকা ওষুধের কথা?'

'তুমি তার কি বুঝবে। আমার যন্ত্রণা বুঝি আমি।'

বলিয়া লাবণ্য কাঁদিতে লাগিল। কাঁদিতে লাগিল সে আত্মমমতায় স্বামীর উপর অকারণ অভিমানে, মুখে কিন্তু বলিতে লাগিল, 'অনেককাল তো আছে, এবার ওকে বলে দাও, নিজের ব্যবস্থা করে নিক। এখানে আর জায়গা হবে না। ওকে দেখলে আমার গা জ্বলে যায়।'

মোহন চিন্তিত হইয়া বলিল, 'এতো মহা মুস্কিলে ফেললে। গ্যারেজের এক

কোণে পড়ে আছে, দু'বেলা শুধু দুটি খায়, কি বলে ওকে আমি তাড়িয়ে দেব ? সেটা কি উচিত হবে ?'

লাবণ্য তা জানে না। হঠাৎ তার মনে একটা ভাসা ভাসা সন্দেহ জাগিয়াছে, ওই লোকটার জন্যই তার অসুখ বুঝি সারিতেছে না, আরও বেশী ভুগিতেছে। পীতাম্বর যে মোহনদের নির্ব্বংশ হইবার শাপ দিত, গ্রামে থাকিতে এ কথাও লাবণ্যের কানে গিয়াছিল। মোহনের এক বুড়ী পিসী তাকে এমন কথাও বলিয়াছিল যে পীতাম্বরের শাপেই তার ছেলেপুলে হইতেছে না—তাকে সন্তুষ্ট করিয়া সে যাতে অভিশাপ ফিরাইয়া নিয়া তাকে আশীর্ব্বাদ করে সে ব্যবস্থা করা উচিত।

মনে তখন জোর ছিল,—কলেজে পড়া, ইংরাজি সাহিত্য পড়া মনে। গ্রাম্য কুসংস্কার তুচ্ছ করিবার জন্য মোহনের তাগিদও ছিল কড়া। বুড়ী পিসীর কথাটাকে সে আমল দেয় নাই।

আজ মনে হয় অসম্ভব কি ? অসুখ তার মিথ্যা নয় কিন্তু পীতাম্বরের জন্যই হয় তো তার অসুখ হইয়াছে। অসুখের জন্য অসুখ নয়, তার যাতে ছেলেপিলে না হয়, মোহন যাতে নির্ব্বংশ হয়, সেই জন্যই অসুখ। মন্ত্রতন্ত্র তুকতাক্ কিসব খাটাইতেছে লোকটা কে জানে। লাবণ্য ওসব বিশ্বাস করে না, অত কুসংস্কার তার নাই, কিন্তু যদিই বা কিছু সত্য থাকে ও সমস্তের মধ্যে ? তারা বোঝে না এমন কিছু যদি থাকে ?

'গ্রামে থাকতে আমাদের খালি শাপ দিত মনে নেই তোমার ? আমাদের সর্ব্বনাশ হোক তাই শুধু ও চায়। খারাপ মতলব না থাকলে সঙ্গে এল কেন আমাদের ?—আমাদের চোখের আড়াল করবে না। গ্রামের লোকেরা বলত শোননি ওর অনেক রকম বিদ্যা জানা আছে ? আমাদের ওপর কিছু খাটাবে বলে সঙ্গে এসেছে। নইলে আমায় ওষুধ দেবে না কেন বল ? এদিকে আমাদের খারাপ করার জন্য ক্রিয়াট্রিয়া করছে, আমায় ভাল ওষুধ দিলে দুটো শক্তিতে বিরোধ বাধবে বলে তো ?'

লাবণ্যের কথা শুনিতে শুনিতে মোহন আমোদ পায় না, অবজ্ঞার সীমা থাকে না তার। অশিক্ষিতা গেঁয়ো মেয়ে হইলেও কথা ছিল, লাবণ্য বি-এ পাশ করিয়া এম-এ পড়িতেছিল, তার তিনটি ভাই বৈজ্ঞানিক, একজন প্রায় বিখ্যাত। মফস্বলের সহর হইলেও তার বাপের বাড়ী বড় সহরে—একটা ভাল কলেজ আছে,

কলকারখানা আছে। বিয়ের পর তার দেশের বাড়ীতে ক'বছর থাকার সময় কি লাবণ্য এসব ধারণা সঞ্চয় করিয়াছে?

সেখানে অবশ্য অনেক দিন এমন অনেকের সঙ্গে মেলামেশা করিয়াছে, পীতাম্বরের অলৌকিক ক্ষমতায় যারা চোখ বুজিয়া বিশ্বাস করে। পরিবেশের প্রভাবও বোধ হয় মেয়েদের উপরেই কাজ করে বেশী।

সন্ধ্যার পর হাঁটিতে হাঁটিতে সে জগদানন্দের বাড়ী গেল, হাসিতে হাসিতে জিজ্ঞাসা করিল, 'মন্ত্রতন্ত্র তুকতাক বিশ্বাস করেন? টোটকা?'

'আপনি করেন না?'

মোহন নীরবে একটু হাসিল।

'কেন করেন না? অসম্ভব মনে হয় বলে? নাকের কাছে ক্লোরোফর্ম্ম ধরলে জ্যান্ত মানুষ অজ্ঞান হয়ে যায়, গাঁজা আপিমের ধোঁয়া গিলে স্বপ্ন দেখা যায়, এমন তো লতাপাতা ওষুধপত্র থাকতে পারে যা খাওয়ালে বা পুড়িয়ে ধোঁয়া নাকে দিলে বিশেষ রকমের মোহ জাগতে পারে মানুষের? একটা বশীকরণের গল্প শুনেছিলাম। ঠিক কোন দিকে বাতাস বইছে হিসেব করে একজন মাঝরাত্রে গ্রামের ধারে ফাঁকা মাঠে আগুন জালিয়ে লতাপাতা পোড়াতে লাগল, আধ মাইল দূরের এক বাড়ী থেকে একটি বৌ ঘণ্টাখানেক পরে হাজির হল সেখানে। এটা হয়তো গল্প, কিন্তু সম্ভবপর গল্প তো? ঘটনাটা অবিশ্বাস করতে পারেন, কিন্তু বাতাসে গন্ধ উড়ে গিয়ে বৌটাকে মোহগ্রস্ত করে টেনে আনতে পারে, ঘুমের মধ্যে গন্ধটা তার মস্তিষ্কে প্রভাব বিস্তার করতে পারে, এটা খুব অসাধারণ হলেও অসম্ভব নয়।'

'গাঁয়ে কি বৌ ছিল একটি?'

'তা ছিল না। বৌটির শারীরিক মানসিক বৈশিষ্ট্য হিসাব করে হয়তো লতাপাতা বেছে নেওয়া হয়েছিল।'

'ওসব শুধু কল্পনায় সম্ভব। ঘটতে পারে এইটুকু বলা যায়, কখনো ঘটে না। দ্রব্যগুণে তবু কতকটা বিশ্বাস করা চলে, মন্ত্রতন্ত্র তুকতাক—'

'তাতেও বিশ্বাস করা চলে। গানের সুর মনে কাজ করে। দূরে বাঁশী বাজছে, শুনে মনটা কেমন করতে লাগল। খুব কাছে গিয়ে শুনলে হয়তো বেসুরা আওয়াজে বিরক্তি বোধ হবে, কিন্তু দূর থেকে ভেসে আসছে বলে কোন কারণে

ক্রিয়াটা হচ্ছে অন্যরকম। তা এমন মন্ত্র তো থাকতে পারে কানে এসে লাগলেও শব্দটা ধরা যায় না, মনে কাজ হয়?'

'ওসব অনেক শুনেছি জগৎবাবু। এসব বিশ্বাস অবিশ্বাসের তর্ক কখনো শেষ হয় না, তর্কই থেকে যায়। আমার একটা কথার জবাব দিন তো। আমি বিশ্বাস করি না, তর্কের খাতিরে না হয় ধরে নিলাম, সমস্তই সম্ভব। কিন্তু যার তার পক্ষে কি সম্ভব? গানের কথা বললেন, গান শিখতেই মানুষকে কতকাল সাধনা করতে হয়। ওসব মন্ত্রতন্ত্র শেখা নিশ্চয় আরও কঠিন? কিন্তু আপনি দেখবেন, যারা ওসব জানে বলে লোকে বিশ্বাস করে তারা অধিকাংশই অপদার্থ, হামবাগ।'

জগদানন্দ মাথা নাড়ে।

'আপনার ষ্ট্যাণ্ডার্ডে হয় তো তাই, আসলে হয়তো তারা উঁচুস্তরের মানুষ। স্তরটা ভিন্ন বলেই ওদের হয় তো হামবাগ মনে করি। আপনার লজিকটা এক পেশে, সব দিক বিবেচনা করছেন না। আপনি ভাবছেন অপদার্থ কিন্তু তুকতাক খাটাবার বিশেষ ক্ষমতার জন্য হয় তো ওই রকম হতে হয়। আপনার আমার মত মানুষ হলে ওই বিশেষ প্রতিভা থাকে না। ফুটপাতে ফোঁটা তিলক কাটা জ্যোতিষী দেখলেই আপনার গা জ্বালা করে, আমার করে না। আপনি ভাবেন ওরা ভণ্ড, লোক ঠকিয়ে খাচ্ছে, আমি তাও ভাবি না। আপনার মাপকাঠিতে বিচার করলে হয়তো সত্যসত্যই এক নম্বরের ভণ্ড, তাতে কোনই সন্দেহ নেই, আমি ওই মাপকাঠিটাই মানি না। ওদের ওই ভণ্ডামিই হয়তো সত্য, আমরা যে সদা সত্যকথা বলি সেটাই হয়তো মিথ্যা। ওরা যে বিদ্যার ভাণ করে সে বিদ্যাটা হয়তো জানে না, কিন্তু বিদ্যাটায় বিশ্বাস করে। আমরা কিছু বিশ্বাস করি না, লোকে মিথ্যাবাদী বলবে ভয়ে সত্য কথা বলি, চল্‌তি সত্য কথা। মানুষের সঙ্গে মানুষের মতের অমিল লক্ষ্য করেছেন, কত বিষয়ে কতরকম অমিল? ওটা হল অবিশ্বাসের প্রমাণ। আমরা চোখ খুলে জানবার চেষ্টা করছি এবং বিশ্বাস অন্ধ এই অজুহাতে আমরা বিশ্বাস ত্যাগ করেছি। যন্ত্রের মত আমরা অবিশ্বাস করে যাই। বিশ্বাসী ভণ্ডরা যদি নেগেটিভ অপদার্থ, নেগেটিভ হামবাগ হয়, আমরা পজিটিভ অপদার্থ, পজিটিভ হামবাগ।'

মোহন খানিকক্ষণ চুপ করিয়া থাকিয়া প্রশ্ন করে, 'আপনি অলৌকিক শক্তিতে বিশ্বাস করেন?'

জগদানন্দ মৃদু হাসিয়া বলে, 'না। আমিও তাই ভাবছিলাম—আমার কথা শুনে আপনি হয় তো মনে করছেন আমি অলৌকিকে বিশ্বাসী। আমি এতক্ষণ বললাম আমাদের একপেশে যুক্তিবাদের বিরুদ্ধে। আমাদের এখানকার জ্ঞানবুদ্ধি অনুসারে যা অসম্ভব মনে হয়, তাই আমরা অলৌকিক বলে উড়িয়ে দিই। একটা ব্যাপার কেন ঘটে কিভাবে ঘটে জানি না বলেই কি সেটা অলৌকিক হয়ে যাবে, ভুতুড়ে ব্যাপার বলে বাতিল হয়ে যাবে? একদিন হয় তো জানা যাবে ব্যাপারটা মোটেই অদ্ভুত কিছু নয়, বাস্তব নিয়মেই ঘটে থাকে।'

কিন্তু বিজ্ঞানকে ডিঙ্গিয়ে কোন মাপকাঠিতে তবে বিচার করব? বিজ্ঞান যা অসম্ভব বলছে কোন যুক্তিতে সেটা সম্ভব ভাবব?

'আপনি আমার কথাটা বুঝবার চেষ্টা করছেন না। আমি বিজ্ঞানকে ডিঙ্গিয়ে যেতে বলিনি। বিজ্ঞান যা অসম্ভব বলছে সেটা সম্ভব বলে মানতে হবে বৈকি! কিন্তু বিজ্ঞান আন্দাজে কোন কিছুকে অসম্ভব বলে না, কেন অসম্ভব তার অকাট্য বাস্তব ব্যাখ্যাও দেয়। কিন্তু আজও বিজ্ঞানের অনেক কিছু অজানা আছে—আজও নানা আবিষ্কারের মধ্যে বিজ্ঞান অগ্রসর হচ্ছে। আজও বিজ্ঞান যা কিছু ব্যাখ্যা করতে পারে না সেটাকেই আমরা অলৌকিক অবাস্তব ভাবব কেন? জগতে সবই যখন বাস্তব, চিন্তায় অবাস্তবের অলৌকিকের ফাঁকি থাকবে কেন? ম্যাজিক দেখে তো আমরা ভাবি না অলৌকিক কিছু ঘটেছে। বাস্তব জগতে দুর্বোধ্য কিছু ঘটলে হয় ভাবব অলৌকিক, নয় একেবারে উড়িয়ে দেব।'

মোহন বিব্রত বোধ করে। জগদানন্দ ঠিক গুরুর মতই কথা বলিতেছে।

জগদানন্দ তার মুখের ভাব দেখিয়া নিজের মুখে হাসি ফুটাইয়া বলে, 'তুকতাক মন্ত্রতন্ত্রের কথা বাদ দিন না। ভালবাসার কথাই ধরুন। বিজ্ঞান আজও বলতে পারে না ভালবাসাটা ঠিক কি ব্যাপার। বিজ্ঞান বলছে প্রেম কবির ফাঁকা কল্পনা নয়, মানুষের প্রেম বাস্তব ব্যাপার। পশুপাখীর যৌন ব্যাপারের মতই মানুষেরও যৌন ব্যাপার—নিজেদের নতুন করে সৃষ্টি করা আর বাঁচার লড়াই চালিয়ে যাওয়া। মানুষের যৌন ব্যাপারে আরেকটা বাড়তি বাস্তব ব্যাপার আছে—প্রেম। কাব্যে সাহিত্যে ফেনিয়ে ফাঁপিয়ে ও রঙ দিয়ে এই বাস্তব রহস্যটাই ব্যাখ্যা করার চেষ্টা হয়ে আসছে। ফেনা আর রঙটা ব্যাখ্যা করে বাতিল করে যৌন বিজ্ঞান প্রেমের মানে বোঝাতে চেয়ে পারেনি। শরীরবিজ্ঞান, মনোবিজ্ঞান, যৌন বিজ্ঞান, প্রেমের এদিক ওদিক সেদিকটা বুঝিয়েছে, প্রেমকে বোঝাতে পারেনি।'

'বিজ্ঞান প্রেমকে বাস্তব ব্যাপার বলে নাকি?'

'বলে বৈকি। কাব্য সাহিত্যে প্রেমের ভাববাদী ব্যাখ্যা দেবার চেষ্টা হয়। বিজ্ঞান বলে, দেহ আর মস্তিষ্কের বিশেষ ক্রিয়া প্রক্রিয়া হল প্রেম। ওটা কেন আর কি ভাবে ঘটে বিজ্ঞান সঠিক বলতে পারে না। আজ পারে না, একদিন নিশ্চয় পারবে।'

রাত্রে ইজিচেয়ারে চিৎ হইয়া মোহন একটি বিলেতী ম্যাগাজিনে গল্প পড়িতেছে, গল্পটির শেষে পাওয়া গেল একজন বিখ্যাত যাদুকরের সচিত্র প্রবন্ধ।

কয়েকটি অলৌকিক অবিশ্বাস্য পুরাণো ম্যাজিক কিভাবে দেখানো হয় তার সাধারণ বোধগম্য লৌকিক ব্যাখ্যা ও বিবরণ আছে। একজন পৃথিবী বিখ্যাত ইংরেজ দার্শনিক সম্পর্কে একটি গল্পও আছে।

অনেক দিন আগে নিজের বোনের সহযোগিতায় যাদুকর একটি অদ্ভুত ম্যাজিক দেখাইয়াছিলেন, দার্শনিক উপস্থিত ছিলেন। অদ্ভুত অবিশ্বাস্য সেই খেলাটি দেখিতে দেখিতে বার বার দর্শকদের গায়ে কাঁটা দিয়া উঠিয়াছিল, তিনজন মহিলা মূর্ছা গিয়াছিলেন।

ম্যাজিক দেখানোর শেষে যাদুকর বলিয়া দিয়াছিলেন তাঁর খেলায় অলৌকিক কিছুই নাই, আগাগোড়া সবটাই কৌশল। কিন্তু খেলাটি শেষ হওয়া মাত্র দার্শনিক উঠিয়া দাঁড়াইলেন, হাত তুলিয়া প্রেক্ষাগৃহের দর্শকদের চুপ করাইয়া আবেগ কম্পিতকণ্ঠে ঘোষণা করিলেন, যাদুকর যাই বলুন তিনি বিশ্বাস করেন না অলৌকিক শক্তির সাহায্য ছাড়া এই অসম্ভব ব্যাপার সম্ভব হইতে পারে। যাদুকরের ভগিনীর নিশ্চয় কোন অজ্ঞাত অশরীরী ক্ষমতা আছে।

ব্যবসার খাতিরে সেদিন যাদুকরকে চুপ করিয়া থাকিতে হইয়াছিল। এতদিন পরে সেই ম্যাজিকের ফাঁকিটা প্রকাশ করিয়াছেন।

বিশ্বাস? ম্যাজিকের ফাঁকি তুচ্ছ হইয়া যায়, প্রেক্ষাগৃহে দার্শনিকের কাল্পনিক মূর্ত্তি আর শত শত দর্শকের মুখ ফিরাইয়া তার কথা শুনিতে শুনিতে রোমাঞ্চ অনুভব করার দৃশ্যই মোহনের কল্পনায় জাগিয়া থাকে। এই বিশ্বাসের কথাই কি জগদানন্দ বলিয়াছিল? ভুল হইলেও যা বিশ্বাসের জোরে ঠিক, মিথ্যা হইলেও যা বিশ্বাসের জোরে সত্য, যুক্তিতর্কের বিরুদ্ধেও যা টিকিতে পারে?

লাবণ্য কি সত্যই বিশ্বাস করে পীতাম্বরের জন্য তার অসুখ সারিতেছে না, বাড়িতেছে?

কি সঙ্কীর্ণ মন লাবণ্যের! জগদানন্দের মতে হয়তো অন্ধ অবিশ্বাসের চেয়ে কুসংস্কারের এই বিশ্বাসও ভাল। মোহনের মনটা খুঁত খুঁত করে। সৎ উদাত্ত অন্ধ বিশ্বাস হইলেও কথা ছিল, নিজের ভাল মন্দের হিসাবে ভীরুমনের এই হীন স্বার্থপর বিশ্বাস!

চেয়ারের পিছনে দাঁড়াইয়া লাবণ্য তার কপালে হাত রাখে।

'একলাটি ভাল লাগছে না।'

'উঠে এলে যে?'

'উঠব না? খালি শুয়ে থাকব?'

লাবণ্যের এ ভাবটা মোহনের জানা। তার হাল্কা ছেলেমানুষী ভাব আসিয়াছে। এখন হাসিও যত সহজ, কান্নাও তেমনি। তবে এ অবস্থায় রাগ আর বিরক্তির ঝাঁঝটা তার থাকে না।

'পীতাম্বরকে কাল যেতে বলব লাবু।'

পীতাম্বরের কথা লাবণ্যের মনেও ছিল না। মোহন না বলিলে আর হয়তো সে তাকে তাড়ানোর কথা কোনদিন বলিত না।

'থাকগে কাজ নেই। এতলোক তোমার ঘাড়ে খাচ্ছে, ওকে তাড়িয়ে আর কি হবে!'

অবাক হওয়ার উপায় নাই। একরাশি দিনরাত্রি লাবণ্যের সঙ্গে কাটিয়াছে। জানিতে কি আর বাকী আছে যে এমনিভাবে বদলানোই তার প্রকৃতি?

মন্ত্রতন্ত্র তুকতাক খাটাইয়া পীতাম্বর তাদের সর্ব্বনাশ করিতেছে ভাবিয়া লাবণ্য যখন গেঁয়ো মেয়ের মত লোকটাকে তাড়াইবার জন্য পাগল হইয়া উঠিয়াছিল তখন হয় তো তার খেয়াল রাখা উচিত ছিল যে এই লাবণ্যই আবার আধা সহুরে কলেজে পড়া মেয়ের মত গ্রাম্যভাবের ঝোঁকটা কাটাইয়া উঠিয়া ওই পীতাম্বরের টোটকা ওষুধের লোভ এবং তার মন্ত্রতন্ত্র তুকতাকের ভয় তুচ্ছ করিয়া উদারভাবে লোকটাকে ক্ষমা করিবে।

চিরদিন এমনি করিয়া আসিয়াছে।

শুধু এই ব্যাপারে নয়। অনেক ব্যাপারে।

পীতাম্বরকে তাড়ানোর প্রশ্ন যেন চুকিয়া গিয়াছে এমনিভাবে লাবণ্য একটা গুরুত্বপূর্ণ প্রশ্ন করে, 'আচ্ছা মা যে বলে ছেলেপিলে হলে আমি সেরে যাব, তাকি সত্যি?'

'অনেকের সেরে যায় শুনেছি। যেতে বলব না পীতাম্বরকে?'

লাবণ্য ইতস্ততঃ করিয়া বলে, 'থাক এখন।'

কিন্তু মোহন এখন ভাবে, কাজ কি? লাবণ্যের মনে যখন একবার ওরকম খুঁত খুঁতানি আসিয়াছিল, কি দরকার পীতাম্বরকে বাড়ীতে রাখিয়া? আত্মীয় নয়, বন্ধু নয়, চিরদিন ওকে আশ্রয় দানের প্রতিজ্ঞাও সে করে নাই। ওকে এবার যাইতে বলাই ভাল।

মনে মনে হয়তো লোকটা সত্যই তার সর্ব্বনাশ কামনা করে। গ্রামে সে মুখেও তাই বলিয়া বেড়াইত, অনেকের কাছেই মোহন শুনিয়াছে। ওকে আর থাকিতে দেওয়া উচিত নয়।

না, লাবণ্যের খাপছাড়া ধারণায় সে বিশ্বাস করে না। ক্রিয়াকলাপ তুকতাক মন্ত্রতন্ত্রের সাহায্যে কেউ কারো ক্ষতি করিতে পাবে, তাও পীতাম্বরের মত লোক, এই হাস্যকর ধারণায় মোহন কখনো ভয় পাইতে পারে?

তবু, কাজ নাই তার লোকটাকে ঘরে ঠাঁই দিয়া। এ জগতে কিসে কি হয় কে তা বলিতে পারে?

ভোরবেলাই মা কিন্তু তাকে আবার ধাঁধায় ফেলিয়া দিলেন।

পীতাম্বরকে তাড়াইবার সঙ্কল্পে ঢিল পড়িয়া গেল, পীতাম্বর রীতিমতএকটা সমস্যা হইয়া উঠিল তার চেতনায়!

মোহন ভোরের চা খাইতেছিল—আবছা ভোরে শুধু এক কাপ চা। ছেলেবেলা হইতে বাবা চিরদিন ডাকিয়া তুলিতেন রাত্রির আঁধার ম্লান হইতে শুরু করা মাত্র। গ্রামের সংসারের একাংশ সহরে আনিয়া বাসা বাঁধিয়া সহরের জীবনের সঙ্গে এত অল্পদিনে মানাইয়া ফেলিয়াও সে বিছানায় শুইয়া সূর্য্যোদয় ঘটিতে দিতে পারে না।

দামী খাটের আধুনিক শয্যা যেন কামড়ায়।

মা ইতিমধ্যেই স্নান সারিয়াছেন।

মা বলিলেন, 'লাবু পীতাম্বর ঠাকুরকে তাড়াতে চাইছে। তুই কি ঠিক করেছিস জানিনে। কিন্তু পীতাম্বর ঠাকুরকে তাড়ানো কি উচিত হবে?'

'উচিত হবে না কেন? চিরকাল ওকে পুষব বলে তো আনিনি? পয়সা রোজগার করছে, এবার নিজের পথ দেখুক।'

আপসোসের আওয়াজ করিয়া মা বলেন, 'তুইও বৌমার মত এলোমেলো চিন্তা করিস। তুই না তুকতাকে বিশ্বাস করিস না? লাবু বলল তুকতাক করে মানুষটা আমাদের সর্ব্বনাশ করছে—তুইও অমনি ওকে তাড়াতে রাজী হয়ে গেলি? বৌমা যে উল্টো বুঝেছে, ছেলেমানুষী করছে এটা বুঝলি নে তুই? ওনাকে অপমান করলে তাড়িয়ে দিলেই যে সর্ব্বনাশ হবে আমাদের। ওভাবে ক্ষতি করতে চাইলে শত্রুভাবে করতে হবে তো? তোর বাড়ীতে থেকে তোর অন্ন খেয়ে তোর সর্ব্বনাশের জন্য তুকতাক চালাতে গেলে পীতু ঠাকুর নিজেই মারা পড়বে না?'

লাবণ্য তবে নিজের উদারতায় পীতাম্বরকে ক্ষমা করে নাই, মা'র যুক্তি শুনিয়া ভয় পাইয়াছে!

পরদিন সকালেই তাই সে পীতাম্বরকে বলিল, 'একটা ভারি মুস্কিল হল যে পীতুকাকা! গ্যারেজের এই ঘরটা যে আমার দরকার হবে।'

পীতাম্বর বলিল, 'তা আর মুস্কিল কি? সিঁড়ির নীচে কোণের দিকে যে ঘরটা আছে আমি বরং সেখানে যাই?'

সেটা ঠিক ঘর নয়, তিনহাত চওড়া পাঁচ হাত একটা ঘুপচি, জানালার বদলে উঁচুতে একটা ছোট ফুটা আছে, ফেলিয়া দিতে মায়া হয় অথচ কাজে লাগে না এমনি সব আবর্জ্জনাই রাখা চলে।

'ও ঘরটাও কাজে লাগবে।'

পীতাম্বর চাহিয়া থাকে।

'আপনি বরং অন্য কোথাও একটা ব্যবস্থা করে নিন।'

পীতাম্বরের মুখ দেখিয়া মোহনের মায়াও লয়, লজ্জাও করিতে থাকে। নিজের ইচ্ছার বিরুদ্ধে সে বলিয়া বসে, 'তাড়াতাড়ি কিছু নেই, দশ-পনের দিন আরও থাকতে পারবেন। সুবিধামত ব্যবস্থা করে না নিতে পারলে আমি কি আপনাকে তাড়িয়ে দেব? দেখেশুনে সুবিধামত জায়গা খুঁজে নিয়ে গেলেও চলবে।'

দশ-পনের দিন সময় দিয়াছে। তার মানেই অন্ততঃ এক মাসের আগে লোকটা নিশ্চয় নড়িবে না!

মোহন মনে মনে আপসোস করিতে লাগিল। পীতাম্বরকে বাড়ীতে রাখিবে না ঠিক করিবার পর অবিলম্বে তাকে তাড়ানোর জন্য তার কেমন একটা খাপছাড়া

ব্যাকুলতা দেখা দিয়াছে। এতদিন সে আছে, যার থাকা অথবা যাওয়ার কথা এতদিন সে একবার চিন্তাও করে নাই, এখন আরও পনেরটা দিন সে থাকিবে ভাবিলেই তার অস্বস্তির সীমা থাকিতেছে না।

সারাদিন মোহন এই কথাটাই মনে মনে নাড়া চাড়া করিল, রাত্রে পীতাম্বর ফিরিলেই তাকে জানাইয়া দিবে কিনা, কাল পরশুর মধ্যেই তার যাওয়া চাই। তারপর রাত দশটার সময় খোঁজ নিতে গেল পীতাম্বর ফিরিয়াছে কিনা।

শ্রীপতি ভয়ে ভয়ে জানাইল, পীতাম্বর তার যা কিছু ছিল পুঁটলী বাঁধিয়া সকালেই চলিয়া গিয়াছে।

'উনি কি কবেছেন বাবু?'

'কিছু করেনি।'

একবার বলিয়া গেল না?

এত তেজ পীতাম্বরের? এতদিন তার আশ্রয়ে থাকিতে পারিল, তার অন্ন ধ্বংস কবিতে পারিল, যাওয়ার সময় একবাব বিদায় নিয়া যাইতে পারিল না? বলা মাত্র গটগট করিয়া বাহির হইয়া গেল?

এরকম অকৃতজ্ঞই হয় বটে এসব অপদার্থ মানুষ।

পীতাম্বব কিছু ফেলিয়া যায় নাই, কাগজের একটি টুকরাও নয়। ফেলিয়া যাওয়ার কিছুই তার ছিল না। কোন চিহ্নই সে রাখিয়া যায় নাই।

যে স্থানটুকু মাত্র কয়েকমাস সে দখল করিয়াছিল সেদিকে চাহিয়া শ্রীপতির বুক অনিশ্চিত আশঙ্কায় ঢুব্ ঢুব্ করে।

কে জানে মোহন কবে তাকেও দূর করিয়া দিবে।

থাকা আর খাওয়াব জন্য পয়সা খরচ করিতে হইলে কদমকে তার আর টাকা পাঠানো হইবে না, দুটি চারটি টাকার বেশী নয়। কদমের মুখের হাসি মিলাইয়া যাইবে, একটু নির্ভাবনায় থাকিয়া আর পেটে দুটো খাইয়া তার চেহারায় যে জলুষ আসিয়াছে তার চিহ্ন থাকিবে না, মা-মরা ছেলেমেয়েগুলিকে খুশী মনে আদর যত্ন করার বদলে আবার গায়ের জ্বালায় দিশা হারাইয়া তিন হাতাড়ি পিটাইতে আরম্ভ করিবে।

না, আর দেরী করা নয়!

আয় বাড়ানোর জন্য কোমর বাঁধিয়া এবার উঠিয়া পড়িয়া লাগিতে হইবে।

দুর্গার পিছনে আর একটি পয়সা খরচা করা চলিবে না। নিজের খরচ আরও কমাইতে হইবে—কোন রকমে শুধু বাঁচিয়া থাকার জন্য যা দরকার তার অতিরিক্ত সব কিছু ছাঁটিয়া ফেলিতে হইবে—বিড়ি খাওয়া পর্য্যন্ত।

রোজগারের কি ব্যবস্থা করিবে?

হাতাখন্তি দা' কুড়ুল গড়া ছাড়া কিছুই সে যে জানে না। জগদানন্দের দয়ায় কারখানায় কাজ পাইয়াছে, প্রথম দিকে কাজের কিছুই বুঝিত না, ক্রমে ক্রমে কাজ শিখিয়াছে। কারখানাতে কাজ না করিলে এ শিক্ষার কোন দাম নাই। জগদানন্দের খাতিরে প্রথম হইতেই ভাল মজুরিতে কাজ শুরু করিয়াছে। তাতে শেষ পর্য্যন্ত লাভ হয় নাই। কাজ শিখিলেও সহজে তার কাজ পাকা করা হইবে না, বেতন বাড়িবে না। কারখানায় কাজ না করিয়া অন্য কিছু সে যদি করিতে চায়, লোচনের মত ছোটখাট একটি নিজস্ব মেরামতি কারখানা খোলে, ফণীর মত ভাঙ্গা লোহালক্কড় কেনা বেচা করে,—টাকা কই তার?

টাকা?

দেশে এক বিঘা জমি আছে। দু'খানা ভাঙ্গা ঘর আছে। কদমের গায়ে একটু সোনা আছে। আর আছে হাপর নেহাই হাতুড়ি সাঁড়াশীগুলি। ওসব বেচিয়া দিলে কিছু টাকা হয় না?

কাজের শেষে কারখানার বাহিরে আসিয়া খাটুনির চেয়ে দুশ্চিন্তায় শ্রীপতি বেশী শ্রান্তি বোধ করে।

বিড়ি খাইতে বড় ইচ্ছা হয়। বিড়ি সে কেনে নাই, দু'টি একটি চাহিয়া খাইয়াছে। কিনিবে না করিতে করিতে এক পয়সার বিড়ি সে কিনিয়া বসে।

শুধু একটি পয়সা। কি আসে যায় একটি পয়সাতে?

বিশেষতঃ আর কোনদিন যখন কিনিবে না, আজই তার শেষ বিড়ি কিনিয়া খাওয়া। বিড়ি না খাইয়া একটা পয়সা বাঁচানো আরম্ভ করা একটা দিন শুধু পিছাইয়া গেল।

মোটে একদিন।

দুর্গার সঙ্গে একবার দেখা করিয়া আসিবে কি?

শেষ দেখা?

দুর্গার সঙ্গে সম্পর্ক তুলিয়া দেওয়াও একটা দিন পিছাইয়া দিলে খুব বেশী কি আসিয়া যাইবে?

কিছু ভাল লাগিতেছে না, কেমন অস্থির অস্থির করিতেছে মনটা তার। দুর্গার কাছে গেলে কি এখন ভাল লাগিবে? দুর্গার শান্ত ঘরোয়া ব্যবহার প্রথমটা শ্রীপতির বড়ই পছন্দ হইয়াছিল, এখন কেমন যেন ভোঁতা মনে হয় তাকে। দুর্গার সরল সহজ কথা আন্তরিক সহানুভূতি আর তেমন মিঠা লাগে না।

কাবখানার ভিতরের গরমের পর বাহিরের শীতে কাতর হইয়া ঘরের কোণে জড়সড় হইয়া শ্রীপতি বসিয়া থাকে, এমন অসহায়, এমন অকর্মণ্য মনে হইতে থাকে নিজেকে, এমন অর্থহীন হইয়া যায় বাঁচিয়া থাকা!

টাকার জন্য প্রাণপাত করিতে সে রাজী, তার কোন সুযোগ নাই। কদমকে ছাড়িয়া দিন কাটে না, তাকে কাছে রাখা চলে না। বিড়ি খাইতে ভাল লাগে, বিড়ি কেনা বন্ধ করিতে হয়।

কারখানায় কাজ আরম্ভ করিয়াই সে বুঝিতে পারিয়াছে দয়া করিয়া তাকে কাজ দেওয়া হয় নাই, তাকে খাটাইবার জন্য কর্তাদের আগ্রহের সীমা নাই।

তাকে বেশী বেশী খাটিবার সুযোগ দিয়া তাকে খাটাইতে পারিয়াই যেন তারা বর্ত্তিয়া যায়!

ভাগ্য যেন পরিহাস জুড়িয়াছে তার সঙ্গে।

এর চেয়ে গ্রামে থাকাই তার ভাল ছিল! যা জুটিত তাই খাইত, না হাসিলেও কদম কাছে থাকিত, এত সব দুশ্চিন্তার ধারও ধারিতে হইত না।

ভাবিতে ভাবিতে শ্রীপতির মরিয়া হওয়ার প্রেরণা জাগে।

কেন এত ভাবনা? কি হইবে নিজেকে এমনভাবে কষ্ট দিয়া? খেয়ালমত যা খুশী সে করুক না কেন? যা ইচ্ছা করুক কদম, কদমের জন্য তাকে এরকম যেমন খুশী খাটানোর নিয়ম সে মানিবে না। এভাবে খাটিবে না। কারো তোয়াক্কা না রাখিয়া বাঁধা নিয়মে খাটিয়া যা রোজগার করিবে এক পয়সাও সে তাকে পাঠাইবে না, রোজগারের সব টাকা খরচ করিবে নিজের জন্যে, ফুর্ত্তি করিয়া দিন কাটাইবে।

ভবিষ্যৎ ভুলিয়া মজা করার চেয়ে মজা আর কি আছে! মজুরি পাইয়াছে পশু', এখনো কদমকে পাঠানো হয় নাই। দু'একদিনের মধ্যে মোহনের কর্ম্মচারী দেশে যাইবে, তার সঙ্গে পাঠাইবে ভাবিয়া রাখিয়াছে। কদমের জন্য টাকা না রাখিয়া জ্যোতি আর মদনকে সাথী করিয়া সে যদি দুর্গার কাছে যায়, চাঁপাকে

নিমন্ত্রণ করিয়া আনে, একেবারে গোটা একটা দেশী মদের বোতল কেনে আর হৈচৈ করে সারারাত ?

না, দুর্গার ঘরে ফুর্তি জমিবে না।

দুর্গা চাঁপার মত নয়, গেলাসে চুমুক দেওয়ার বদলে সে শুধু ঠোঁটে ঠেকায়। অনর্গল হাসি তামাসা ছলনা চাতুরীর উল্লাসে বিশ্বসংসার ভুলাইয়া দেওয়ার বদলে জড়সড় হইয়া বসিয়া থাকে, উত্তেজনা ঠাণ্ডা করিয়া দেয়।

'দুগ্‌গা যেতে বলেছে দাদা।'

জ্যোতি তাগিদ জানায়।

তা বলিবে বৈকি, দুর্গা কি তার খবর রাখে না কবে সে মজুরি পাইয়াছে। আট দশ দিন খোঁজও নেয় নাই, এখন একেবারে তার জন্য ব্যাকুল হইয়া পড়িয়াছে।

মন ভুলাইতে না জানুক দুর্গা পয়সা চেনে।

না, ফুর্তি করা নয়, দুর্গার সঙ্গে আজ সে ঝগড়া করিয়া চলিয়া আসিবে। আজ সে যাইতেছে বটে, কিন্তু সব সম্পর্ক দুর্গার সঙ্গে চুকাইয়া দিয়া আসিবে, কোন দিন যাতে আর যাইতে না হয়।

'আসো না কেন বল দিকি ? কি হয়েছে তোমার ?'

ময়লা চাদরে ঢাকা শ্রীপতির হাতুড়ি পেটা শক্ত সুন্দর শরীরটা দুর্গা দেখিতে পায় না, তাই গায়ে পিঠে হাত বুলায়। এখানে ওখানে টিপিয়া স্প্রিং-এর মত মাংস-পেশীগুলি অনুভব করিতে দুর্গার ভাল লাগে।

'পয়সাকড়ি নেই, আসব কি !'

'তোমার সঙ্গে আমার বুঝি শুধু পয়সার সম্পর্ক ? তেমন মানুষ আমি নই গো নই !'

'নিতে তো ছাড় না।'

'দিয়েছ, নিয়েছি। কেড়ে নিয়েছি তোমার ঠেঁয়ে ?'

'কেড়ে নেবে কেন, তক্কে তক্কে থাকো কবে মজুরি পাব ! ওমনি ডাক পড়ে। কেড়ে নেয়ার চেয়ে ভাল নিতে জানো তুমি।'

দুর্গা আহত হইয়া ঘাড় কাত করিয়া বলে, 'না নিলে খাব কি ? খেয়ে পরে বাঁচতে হবে না আমার ?'

তারপর ঝগড়ার ভঙ্গিতে মুখটা সামনে ঠেলিয়া দিয়া বলে, 'কত দিয়েছ যে

শোনাচ্ছ এমনি করে ? ভাসিয়ে দিয়েছ দিয়ে দিয়ে। আমি তাই চুপ করে থাকি, ভাবি আসবে যাবে মায়া জন্মাবে, নিজে থেকে দেবে—আমি কেন চাইতে যাব! নইলে দশ গুণ আদায় কবতাম তোমার ঠেঁয়ে।'

কথাটা মিথ্যা নয়, দেনা পাওনার হিসাবে দুর্গা এ পর্য্যন্ত শুধু ঠকিয়াছে। আর কেউ হইলে তাকে ঘরে ঢুকিতে দিত না। শ্রীপতির যেন মনেই ছিল না এটা দোকান, এখানে দাম দিতে হয়। দুর্গা আসিতে বলে তাই সে আসে বটে, কিন্তু কেউ তাকে বাঁধিয়া আনে না। দাম দিতে কষ্ট হইলে না আসিতে তাব কোনই বাধা নাই!

ঝগড়া হইল এই পর্য্যন্ত, দুজনে চুপ করিয়া বসিয়া রহিল।

কি একটা ঝগড়াই শ্রীপতি কল্পনা কবিয়াছিল,—জ্যোতি আর চাঁপার মধ্যে মাঝে মাঝে যেমন হয়। ওদের একটি ঝগড়া সে দেখিয়াছে। তীক্ষ্ণ তীব্র অশ্রাব্য সব কথা শুনিলে কানে আঙ্গুল দিতে ইচ্ছা হয়, ভাবা যায় না এ জীবনে কোনদিন একজন আরেকজনের মুখ দেখিবে।

আজ তাদের 'দুজনের প্রয়োজনীয় ঝগডাটা যেন আরম্ভ হওয়ার আগেই ঠাণ্ডা হইয়া গেল।

তাই বটে, চাঁপা অনেক দিন এ লাইনে আছে, চাঁপার সঙ্গে কোন বিষয়েই পাল্লা দেওয়ার ক্ষমতা দুর্গার নাই।

দুর্গা মুখ ভার করিয়া বলে, 'রাগ কবো না বাবু। ঝগডাঝাঁটি আমার সয় না। সাধ না গেলে একটি পয়সা তুমি আমায় দিও না। আজ পর্য্যন্ত চাইনি, কখনো চাইবো না।'

'তোমার চলবে কিসে ?'

'তুমি চালাবে। পাষাণ নও তো তুমি, মানুষ। খেতে পরতে পাই না, দেখলে সইবে তোমার ? আজ না দাও, একদিন যেচে তুমি আমায় কাপড় দেবে, গয়না দেবে। নেব না বললে বরং রাগ হবে তখন। সেদিন আসুক, আমি চুপ করে আছি।'

কদমের সতীনের মত যেন কথা বলে দুর্গা, তার বিয়ে করা বৌ-এর মত। এই তবে মতলব দুর্গার, আগে তাকে মায়ার বাঁধনে বাঁধিবে, তারপর ভাগ বসাইবে কদমের পাওনায় ?

দুর্গা চা আনিয়া খাওয়ায়, গা ঘেঁসিয়া বসে, হাই তুলিয়া হাসে, বলে যে অন্য

ধরে একজনের অসুখের জন্য দু'রাত জাগিয়াছে। শ্রীপতির হৃদয়ে শুরু হয় মোহ আর ভয়ের লড়াই, দুর্গাকে সে দুহাতের মধ্যে বাঁধিতে চায় আর তারই মধ্যে অনুভব করে দুর্গার বাঁধন। দিন দিন তারই মোহকে জোরালো করিয়া দুর্গা তার বাঁধন শক্ত করিবে, তাকে বশে রাখিবে।

দুর্গাকে আজ তার মনে হয় শোনা গল্পের সেই রহস্যময় দেশের নারী, যে দেশের মেয়েরা বিদেশী পথিককে বশ করিয়া রাখে, পথিক আর দেশে ফেরে না।

দুর্গার সঙ্গে সম্পর্ক চুকাইয়া দিতে আসিয়াছিল, ঝগড়াটা না জমিলেও সম্পর্ক সত্যই চুকিয়া গেল।

নিজের সব ভার তার উপর ছাড়িয়া দেওয়ার জন্য ওৎ পাতিয়া আছে, আর কি তার ধারে কাছে ঘেঁষিতে পারে শ্রীপতি ?

একটা কদমের ভাব সে বহিতে পারে না, দুর্গার ভার নেওয়ার ক্ষমতা সে কোথায় পাইবে ? একটির পর একটি রাত্রি কাটে, জ্যোতি আসিয়া দুর্গার তাগিদ জানায়, জীবনব্যাপী বিরহ কল্পনার প্রথম দিকের ঘনীভূত বিষাদ বিষের মত শ্রীপতিকে উত্তেজিত করিয়া তোলে।

একটিবার, শেষবারের জন্য শুধু একটিবার দুর্গার সঙ্গে দেখা করিয়া আসার কথা ভাবিতে ভাবিতে শ্রীপতি ছটফট করে। দুর্গা সস্তা ছিল, দাম বাড়িয়াছে। তাকে বশ করিয়া শাড়ী গয়না আদায় করার মতলব দুর্গার শুধুই মতলব, তাকেও দুর্গা চায়। শ্রীপতিকে একজন চায়, সিংপুরের হাতুড়িপেটা গেঁয়ো কামার শ্রীপতিকে, মজুর শ্রীপতিকে !

জাগিয়া জাগিয়া কল্পনার স্বপ্নে তো নয়ই, ঘুমের স্বপ্নেও কোনদিন এমন ঘটিয়াছে কিনা সন্দেহ।

কদমকে সে চায়, মনে প্রাণে চায়, কিন্তু কদম তাকে চায় কিনা তা সে জানে না। কদম কোনদিন জানিতে দেয় নাই। চিরদিন সে-ই কদমকে চাহিয়া আসিয়াছে এবং বিয়ে করা বৌ বলিয়া সংসারের নিয়মে কদম তার চাওয়ার মান রাখিয়াছে। শ্রীপতির জীবনে দুর্গাই এ জগতের প্রথম এবং একমাত্র নারী তাকে যে পুরুষের সম্মান দিয়াছে।

তার কাছে দুর্গা তাই হইয়া উঠিয়াছে রাজার কাছে রাজ্যের মত দামী। রাণীর জন্য রাজার রাজ্য ত্যাগ করার মতই কঠিন হইয়া উঠিয়াছে কদমের জন্য দুর্গাকে ছাঁটিয়া ফেলা।

জ্যোতির মারফতে দুর্গার তাগিদ ক্রমে ক্রমে কমিয়া আসিয়া আপনা হইতেই একেবারে বন্ধ হইয়া গেল। জ্যোতি আসিয়া আর বলে না যে দুর্গা তাকে যাইতে বলিয়াছে।

শুধু এই তাগিদটুকুর জন্য কয়েকদিন শ্রীপতি উৎসুক হইয়া রহিল, কখন জ্যোতি আসিয়া বলিবে যে দুর্গা ডাকিয়াছে।

তারপর, জয়ী পুরুষের গর্ব্ব আর তেজের অনুভূতি নিস্তেজ হইয়া আসিল, চোখে দেখার চেয়ে দুর্গাকে কল্পনায় স্পষ্টতর দেখার দৃষ্টি হইয়া আসিল ঝাপসা।

দুর্গাকে চাহিয়া শ্রীপতি আর রাত জাগে না, দুর্গাকে চাহিয়া মাঝরাত্রে আর তার ঘুম ভাঙ্গে না।

শুধু থাকিয়া গেল একটু জ্বালা আর একটু মন কেমন করা—মৃদু এবং স্থায়ী। একটা বড়রকম অসুখ হইয়া কিছুদিন পরে যেন সারিয়া গিয়াছে কিন্তু আগের মত সুস্থ হইতে পারিতেছে না।

নিছক মানসিক ক্রিয়া প্রক্রিয়া নয়। মানুষটাই সে বদলাইয়া গিয়াছে।

আগের মত আর সে বিচলিত হয় না, তুচ্ছ কারণেও নয়, বড় কারণেও নয়। পীতাম্বরের মত তাকেও মোহন তাড়াইয়া দিতে পারে, এ চিন্তায় আর আতঙ্ক জাগে না। কদমকে কাছে আনিয়া রাখিতে ছ'মাস এক বছর বিলম্বের সম্ভাবনা আর তেমনভাবে কাতর করে না। আজকালের মধ্যে বড়লোক হওয়া যাইবে না বলিয়া দিশেহারা হতাশ কল্পনা নিয়া সে টাকা করার উদ্ভট অসম্ভব ফন্দি-ফিকিরের জাল বোনে না। কিসে কি হয় কে বলিতে পারে?

দেখা যাক কি হয়।

পুরুষমানুষ কারখানায় খাটিয়া যায়, কি আছে তার যে হারাইবার ভয়ে কাবু হইয়া থাকিবে?

শ্রীপতি আজকাল এমনিভাবে ভাবে।

একটা ধীর শান্ত বেপরোয়া ভাব জাগিতেছে। ধরিতে গেলে সে তো সর্ব্ব-ত্যাগী সাধক সন্ন্যাসী!

তার কিসের ভয়, কিসের ভাবনা? কদম ছিল অভ্যাস। নিছক অভ্যাস। পুরুষানুক্রমিক একটা নেশা।

কদমের জন্যই দুর্গার মোহ সে জোর করিয়া কাটাইয়া উঠিয়াছিল—

কদমকে বাদ দিয়া দিন কাটাইতে কাটাইতে তার জন্য ছটফটানিও নিস্তেজ হইয়া আসিয়াছে।

দুর্গার মত কদমও মনের মধ্যে ঝাপসা হইয়া আসিয়াছে, মাঝে মাঝে মনে পড়িয়া একটু মন কেমন করে, আর কিছু নয়।

নেশা কাটিয়া আসিয়াছে। আর সে পাগল হইবে না কদমের জন্য। দেশের ওই কদমের অভ্যাস কদমের নেশায় হঠাৎ ছেদ পড়ায় পাগল হইয়া আর তাকে ছুটিতে হইবে না কদমের প্রতিনিধি অন্য কোন চাঁপা বা দুর্গার কাছে!

দেহ মনে একটা অদ্ভুত শান্ত দৃঢ়তা ও তেজ অনুভব করে শ্রীপতি।

পুরাণো নেশার ঘোর কাটিয়া যাইতেছে, পচা বাঁধন খসিয়া পড়িতেছে—সে মুক্তি পাইতেছে প্রতিদিন।

নূতন জীবনের স্বাদ গন্ধও মিলিতেছে।

জ্যোতির সঙ্গে আর তেমন তার বনিবনা নাই। নূতন সাঙাৎ জুটিয়াছে।

কারখানায় তার সহকর্ম্মী ভূপাল। জ্যোতির সঙ্গে কি ভাবে গড়িয়া উঠিয়াছিল সাঙাতি আর ভূপালের সঙ্গে কিভাবে গড়িয়া উঠিয়াছে আঁতাতি!

কাজে ভর্ত্তি হইয়া শ্রীপতি ভয়ে ভয়ে প্রাণপণে কাজ শিখিয়া কাজ করিবার চেষ্টা করিত, এক মুহূর্ত্তের জন্য ভুলিতে পারিত না সে গেঁয়ো কামার।

সহকর্ম্মীদের চালচলন কথাবার্ত্তা প্রায় কিছুই বুঝিত না। তাদের সঙ্গে ঘনিষ্ঠ হইবার কোন চেষ্টাই করিত না। কোন রকমে শুধু মানাইয়া চলিত।

এদের সঙ্গে উদয়াস্ত খাটিবে, কাজের জন্য দরকারী সম্পর্ক রাখিবে কিন্তু এই সহুরে পাকা ঝানু মজুরের সঙ্গে তার কি সম্ঝাওতা করা চলে।

সহুরে সাঙাৎ জ্যোতি। মোহনের বাড়ীর চাকর হইয়াও ফর্সা হাফ সার্ট আর ধুতি পরে, পায়ে স্যাণ্ডেল দেয়, পাঁচীর ঘরে টানিয়া লইয়া গিয়া মদ খাওয়ায় গান শোনায়—শ্রীপতি বুঝিয়া উঠিতে পারিত না কোন ভাগ্যে তার এমন সহুরে বন্ধু জুটিয়াছে সহরে আসিয়াই!

প্রথম প্রথম জ্যোতির মুখে বড় বড় লোকের বাড়ী চাকরী করা আর একধার হইতে বাড়ীর মেয়ে বৌদের সঙ্গে পীরিত করার অশ্লীল গল্প শুনিতে শুনিতে শ্রীপতির মনে হইত, কলির কোন দেবতা কি পৃথিবীতে জন্ম নিয়া সৌখীন বাড়ীর সৌখীন চাকরের বেশে লীলা খেলা করিতেছেন!

শুধু পাঁচীর ঘরে গিয়া মাতলামির লীলাখেলা করার ঝোঁকটার জন্য সে তাকে চাকররূপী দেবতা বলিয়া মানিতে পারে নাই।

এখন সে টের পাইয়া গিয়াছে যে জ্যোতির দৌড় বস্তির ওই সস্তা পাঁচী পর্য্যন্তই। বয়স কম, চেহারায় জলুষ আছে, চাকরের কাজে ঢুকিয়া দু'একটা বাড়ীতে দু'একটা কেলেঙ্কারী হয় তো করিয়া থাকিতে পারে—একধার হইতে ভদ্রঘরের বালিকা তরুণী বয়স্কা নারীর হৃদয়রাজ্য জয় করিবার উদ্ভট উৎকট কাহিনীগুলি সবই তার বানানো।

নিজের মনের বিকারকে খাতির করিবার জন্য বানানো। তার মত গেঁয়ো সবল মানুষকে শ্রোতা হিসাবে না পাইলে তাই তার মিথ্যা গল্প বলার রস জমে না।

হাতে পয়সা থাকিলে সে পাঁচীদের ঘরে গিয়া মাতলামি আর হল্লার লীলাখেলা করে, পয়সা না থাকিলে মন-মরা হইয়া তাকে উৎকট বীভৎস রসে রসাইয়া রসাইয়া গল্প বলিয়া নিজের বিকারকে সামলানোর চেষ্টা করে।

শুনিতে শুনিতে বিচলিত অভিভূত হইয়া যাইত ভাবিলে এখন শ্রীপতির নিজের গ্রাম্যতায় অজ্ঞতায় লজ্জা বোধ হয়, হাসি পায়।

একটা গেঁয়ো বৌ কদমের তাল সামলাইতে তার প্রাণান্ত হয়, দুর্গাকে পর্য্যন্ত ছাঁটিয়া ফেলিতে হয়—মোহনের পেয়ারের চাকর বলিয়া এবং চেহারায় একটু জলুষ আছে বলিয়া জ্যোতির বেলা যেন প্রেম করিতে গেলে দায় ঘাড়ে করার নিয়মটা বাতিল হইয়া যাইবে।

কদম পর্য্যন্ত তাকে এতটুকু রেহাই দেয় না, সহরের চালাক চতুর মেয়েরা যেন কদমের চেয়ে বোকা!

গ্রামে থাকিতে শ্রীপতি বিশ্বাস করিত, দাম দিয়া পীরিত হয় না। এখন সে জানিয়া গিয়াছে পীরিত করার দামও পুরুষকে দিতে হয়!

জানিয়া কত দিক দিয়া যে সে স্বস্তি বোধ করিয়াছে!

ভূপালও তাকে নানারকম গল্প শোনায়—শ্রমিকের লড়াই হইতে সহরের জীবন ও ঘটনা হইতে কেচ্ছা পর্য্যন্ত অনেক বিচিত্র কাহিনী। তার কেচ্ছা জ্যোতির নিজের বাহাদুরীর বানানো কাহিনীর চেয়ে কম অশ্লীল হয় না—কারণ, শুনিলেই বুঝা যায় অন্যের ব্যাপার হইলেও ভূপাল বানাইয়া বলিতেছে না, হয় তো খানিকটা রং চড়াইয়াছে।

যখন বলে একেবারে চুটাইয়া বলে, তবে জ্যোতির মত তার এই একটিমাত্র রসই সম্বল নয়।

প্যাচ কষে না, কায়দা করে না, সোজা স্পষ্ট কাটাকাটা কথা বলে, তবু জীবনের কত রকমারী দিক, আশ্চর্য্য দিক রূপ নেয় ভূপালের কথায়। মনে হয় প্রতিদিন তার যে নতুন অভিজ্ঞতা জন্মিতেছে একেবারে অজানা বিষয়ে ভূপালের বর্ণনার সঙ্গেও যেন তার কেমন একটা মিল আছে।

মজুরের লড়াই-এর কথা শুনিতে শ্রীপতির খুব আগ্রহ জাগে। কিসের লড়াই আর কেন লড়াই তার আসল কাথাটা সে হাড়ে হাড়ে বুঝিয়া গিয়াছে। এসব তারও লড়াই, তার স্বার্থের সঙ্গেও এসব জড়িত।

মজুরি বাড়ানোর লড়াইটাই ধর। মজুরি বাড়িলে সে কদমদের আনিতে পারে। কাজ শিখিলে তার মজুরি বাড়িয়া কাজ পাকা হওয়ার কথা।

নিজের ছোট গেঁয়ো কামারশালায় হাতুড়ি পিটিয়া তার জীবন কাটিয়াছে, কি এমন কঠিন কাজটা তাকে এখানে করিতে দেওয়া হইয়াছে যে এতদিনেও ভাল করিয়া কাজ শিখিতে বাকী থাকিবে?

কিন্তু কেউ একথা কানেও তোলে না যে সে ভাল কাজ শিখিয়াছে, এবার তার পাকা কাজের মজুরি পাওয়া উচিত!

ভূপাল এক গাল হাসিয়া বলে, 'যা যা বড়াই করিস নে! এর মধ্যে কাজ শিখে গেছেন, পাকা কাজ চাই, বেশী হপ্তা চাই। তোর শালা ঢের দিন বাকী কাজ শিখতে।'

'কাজ শিখিনি? ঠিকমত কাজ করছি না?'

'শিখেছিস তো শিখেছিস! ঠিকমত কাজ করছিস তো করছিস! তাতে কি হয়েছে রে ব্যাটা? সময় হবে, মর্জি হ'বে, তবে কাজ পাকবে।'

স্বর পাল্টাইয়া মুখ বাঁকাইয়া একজন মধ্যস্থ কর্ত্তাব্যক্তির হাবভাব নকল করিয়া ভূপাল বলে, 'তেড়ি-বেড়ি করিস নে বাবা, তেড়ি-বেড়ি করিস নে—দোহাই তোর! তবু তো খেটে খাচ্ছিস? খেদিয়ে দিতে জবরদস্তি করিস নে বাবা, করিস নে—দোহাই তোর। আখেরে ভাল চাস্ তো চুপচাপ খেটে যা। গা থেকে পাঁকের গন্ধ যায়নি, কাজ শিখে গেছিস্!'

শ্রীপতি হাসিয়া ফেলে।

কাজ পাকা করার কথা বলিতে গেলে ঠিক এইভাবে এইরকম ভঙ্গি করিয়া এই কথাগুলিই শঙ্করবাবু তাকে বলিয়াছিল বটে।

তেমন বনিবনা না থাকিলেও জ্যোতির সঙ্গে বিবাদ বা বিচ্ছেদ হয় নাই। জ্যোতির অশ্লীল গল্প আজও কিছু কিছু শুনিতে হয়। তবে শুনিতে শুনিতে সে অভিভূত হইয়া পড়ে না বলিয়া, মাঝে মাঝে খাপছাড়া প্রশ্ন করে এবং খাপছাড়া ভাবে হাসিয়া ওঠে বলিয়া, তাকে গল্প শুনাইবার উৎসাহ জ্যোতির ঝিমাইয়া আসিয়াছে।

আগে জ্যোতি ছিল বক্তা, শ্রীপতি ছিল নীরব শ্রোতা। আজকাল শ্রীপতি কখনো কখনো তার অভাব অভিযোগ রাগ দুঃখ আপসোসের কথা বলিতে আরম্ভ করিলে—একটি কলেজে পড়া মেয়ের সঙ্গে জ্যোতির পিরীত জমিয়া নোংরামির ক্লাইমেক্সে উঠিবার মুখে শ্রীপতির আপসোস ফাটিয়া পড়িলে—কয়েক মিনিট তাকে চুপচাপ শ্রীপতির কথা শুনিয়া যাইতে হয়!

খানিকটা অভিভূত ও বিচলিত হইয়াই শোনে।

মনটা যে তার ধাক্কা খাইয়াছে, নড়িয়া উঠিয়াছে, খানিকক্ষণ শ্রীপতির কথা শুনিবার পর তার অস্থিরতা শুরু হইলেই সেটা বোঝা যায়।

কত যে আন্তরিকতার সঙ্গেই সে বলে, 'তুই বড় বোকা ভাই। তোর কোনদিন কিছু হবে না। সংসারের চালচলন কিছুই বুঝিসনে তুই।'

'কি বুঝিনে?'

'কিছুই বুঝিস্ নে। কাজ কি তুই বাগিয়েছিস? নিজের চেষ্টায়? কাজ যারা বাগিয়ে দিয়েছে তাদের কাছে যা না বোকারাম হাঁদারাম! কাজ যারা জুটিয়ে দিল, কাজটা তারা পাকা করে দিতে পারবে না?'

কথাটা যে শ্রীপতি ভাবে নাই তা নয়। কিন্তু মোহনকে কাজের বিষয় কিছু বলিতে সে বড়ই সঙ্কোচ বোধ করে।

তার লজ্জা হয়।

মোহন জগদানন্দকে বলিয়া তাকে যে কারখানায় ভর্ত্তি হইবার সুযোগ দিয়াছে, কাজ করিয়া কাজ শিখিবার সামান্য মজুরী পাইয়াও সে যে মোহনের বাড়ীতে আশ্রয় পাওয়ার জন্য কদমকে নিয়মিত দু'চারটাকা পাঠাইতে পারিতেছে—এই তো যথেষ্ট করিয়াছে মোহন।

সাহায্য করিয়াছে। এক মুহূর্ত্তের জন্য শ্রীপতি ভুলিতে পারে না যে

মোহন তাকে অনুগ্রহ করে নাই, কাজটা তাকে ভিক্ষা হিসাবে জুটাইয়া দেয় নাই।

যতই দুঃস্থ হোক, নীচু জাতের লোক হোক, মোহনের সে গ্রামবাসী। উঁচু জাতের ওই পীতাম্বরের মতই সে-ও তার প্রজা নয়, তার এক কাঠা জমির ধারও সে কোনদিন ধারে নাই!

শ্রীপতির স্পষ্ট মনে আছে, তার প্রায় সমবয়সী পনের ষোল বছরের মোহন একদিন লুকাইয়া তাদের বাড়ী আসিয়াছিল, বহুকালের পুরাণো একটা তলোয়ারে ধার করিয়া দিবার জন্য তার বাবাকে অনুরোধ জানাইয়াছিল।

যেটুকু ধার ছিল তলোয়ারটায় সেটা আরও খানিকটা ভোঁতা করিয়া দিয়া তলোয়ারটা শুধু ঝকঝকে করিয়া দিয়াছিল তার বুড়ো বাবা।

মোহন খুশী হইয়া পুরো একটা টাকা মজুরি দিতে চাহিলে তার বুড়ো বাবা ফোকলা মুখে হাসিয়া বলিয়াছিল, 'তোমার খেলনা বানিয়ে দিয়ে পয়সা নেব কি গো! মোটেই পারি নাকো নিতে!'

গ্রামবাসী শত শত প্রজা আছে, খাতক আছে মোহনের। তারা একজন কেউ আবদার করিলে মোহন কি তাকে সাথে নিয়া কলিকাতা আসিতে রাজী হইত!

তারা দু'জন গরীব কিন্তু প্রজা নয়, গ্রামবাসী।

মোহন যথেষ্ট করিয়াছে, গরীব গ্রামবাসী হিসাবে আবার তাকে মজুরি বাড়াইবার ব্যবস্থা করিতে বলিলে অনুগ্রহ প্রার্থনা করা হইবে, ভিক্ষা চাওয়া হইবে।

মোহন যদি বিরক্ত হয়, যদি বলে যে একটু আশ্রয় দিলেই শ্রীপতিরা মাথায় উঠিতে চায়, বড়ই সেটা অপমানের কথা হইবে শ্রীপতির!

আগে ছিল না, মান অপমানের এই জ্ঞান শ্রীপতি সহরে আসিয়া অর্জ্জন করিয়াছে, কারখানায় অর্জ্জন করিয়াছে।

কয়েকমাস আগে হইলে অনায়াসে সময়মত সুযোগমত ভিখারীর মতই মোহনকে সে তার প্রার্থনা জানাইতে পারিত।

কিন্তু ভালভাবে কাজ শেখা হইয়াছে, পাকা কাজ ও বেশী মজুরির দাবী জন্মিয়াছে—এই দৃঢ় বিশ্বাসটা তখনও জন্মে নাই। সুতরাং দাবীটা আদায় করিয়া দিবার জন্য মোহনের কাছে আবেদন জানাইবার প্রশ্নও ওঠে নাই।

ন্যায্য দাবীর বোধটা জন্মিতে জন্মিতে জন্মিয়া গিয়াছে মান অপমানের নূতন বোধটাও।

মোহনের বাড়ীতে চাকরদের ঘরে হইলেও বিনা-ভাড়ায় পাকা ঘরে থাকিবার এবং আশ্রিত ও চাকর বাকরের জন্য ভিন্ন রান্না করা অন্ন হইলেও দু'বেলা পেট ভরাইবার অনুগ্রহ গ্রহণ করিতে শ্রীপতির নবজাগ্রত আত্মসম্মান বোধে বাধে না কেন ?

আশ্রয় আর অন্ন দেওয়ার বদলে মোহন এবং মোহনের সংসার তাকে চাকরের মতই খাটাইয়া নেয় বলিয়াই বাধে না !

জ্যোতি সৌখীন চাকর—মোহনের সৌখীন জীবন যাপনের প্রয়োজনেই শুধু তাকে রাখা।

বাসন মাজা প্রভৃতি কাজের জন্য নামে একটা ঠিকা ঝি রাখিলেও তার সাধ্য কি এতবড় সংসারের বৃহত্তম অংশটার কাজ চালায় ?

আশ্রিতা কিন্তু নিকট আত্মীয়াদের মধ্যে তিনজনকে মোহন দেশের বাড়ীতে ফেলিয়া আসিতে পারে নাই—মার জন্য সঙ্গে আনিতে হইয়াছে। বলিতে গেলে তাদের মধ্যে অনাদৃতা দু'জন ঠিকা ঝিয়ের সঙ্গে সংসারের ওইসব কাজ সারে।

অন্যজন মার পেয়ারের লোক। তার কাজ শুধু মার মন যোগাইয়া চলা।

কতগুলি কাজ আছে যে কাজ করিবার লোক নাই! শ্রীপতি করিয়া না দিলে মোহনকে আরেকজন সাধারণ চাকর রাখিতে হইত।

জ্যোতি বাজারে যায়, মুদি মনোহারী দোকানেও যায়। কিন্তু সে বাজার করে সওদা আনে শুধু মোহনদের এবং তার বন্ধুবান্ধব অতিথি অভ্যাগতদের জন্য—যাদের জন্য রান্না-বান্না হয় ভিন্ন, টেবিলে যারা ডিসে প্লেটে খায়।

মার নেতৃত্বে সংসারের অন্য অংশের—আমিষ নিরামিষ রান্নার বাজার এবং অন্যান্য কেনাকাটা শ্রীপতি করিয়া দেয়।

সে-ই প্রতিদিন গাড়ীটা ধোয়া মোছা সাফসুফ করে বলিয়াই মোহনকে একজন ক্লিনার রাখিতে হয় নাই।

অনেক বাড়ীর অনেক গাড়ীর ড্রাইভার নিজেই এসব কাজ করে—কিন্তু মোহনকে বেশী বেতনের বাবু ড্রাইভার রাখিতে হইয়াছে। এ গাড়ীতে অন্য ড্রাইভার মানায় না।

বাবু ড্রাইভার ইঞ্জিনটা সাফ করে। ধূলা কাদা সাফ করা তার কাজ নয়।

মা'র এবং তার পেয়ারের আশ্রিতা বিধবাটির অনেক ফাইফরমাসও শ্রীপতির উপর দিয়া চলে।

কাল একাদশী গিয়াছে।

আজ সকালে মা'র ফরমাসে সে গোপনে পাঁচ রকম সহুরে মিষ্টি সহরের নাম করা দোকান হইতে আনিয়া দিয়াছে।

'কাকপক্ষী যেন টের না পায় ছিপতি।'

কাকপক্ষী টের পায় নাই।

কে জানে মোহন জানে কিনা যে সে-ও তার একজন বিনা মাইনের চাকরের সামিল হইয়াই চাকরের জন্য বরাদ্দ আশ্রয় ও অন্ন ভোগ করিতেছে।

জানা অবশ্য উচিত। অন্য কাজ করে কি করে না সেটা অজানা থাক—প্রায় প্রতিদিন ভোরে সে তো তাকে গাড়ীটা সাফ করিতে দেখিয়া আসিতেছে। তার বাবু ড্রাইভার নাক ডাকিয়া ঘুমায় চিরদিনের অভ্যাসের বশে ভোর রাত্রে ঘুম ভাঙ্গিয়া বিছানা ছাড়িয়া মোহন নতুন গাড়ীর টানে গ্যারেজের দিকে আসে—দেখিতে পায় তার প্রাণের চেয়ে প্রিয় দামী গাড়ীটা শ্রীপতি কত যত্নে সাফ করিতেছে।

শুধু ছাখে না।

গাড়ীটার ঝকঝকে তকতকে নতুনত্ব বজায় রাখিবার জন্য মাঝে মাঝে তাকে এখানটা ভাল করিয়া ঝাড়িতে, ওখানটা ভাল করিয়া মুছিতে বলে।

অর্থাৎ হুকুম দেয়।

বলে, 'মাড গার্ডের ওখানে একটু ময়লা জমেছে শ্রীপতি।'

'ময়লা নয়। চলটা উঠে মর্চে ধরেছে।'

কথাটা প্রমাণ করিবার জন্য জায়গাটা সে বার বার ঘষিয়া পুঁছিয়া দেখায়।

হাজার ঘষিয়াও চাঁদের কলঙ্কের মত মাড গার্ডের কলঙ্ক ওঠে না।

মোহন আপসোস করিয়া বলে, 'এর মধ্যে চলটা উঠে গেল? কি করে গেল?

অন্য কোন কথাই মোহন তার সঙ্গে বলে না। শ্রীপতি গামছা পরিয়া তার গাড়ীটা সাফ করিতেছে দেখিয়াও জিজ্ঞাসা করে না, 'তোমার কাপড় নেই শ্রীপতি? পায়জামা প্যাণ্ট নেই?'

পীতাম্বরকে তাড়াইবার আগের দিনের ভোরে শুধু একটি নিয়ম-ছাড়া প্রশ্ন সে তাকে করিয়াছিল—'পীতাম্বর ঠাকুর সাধক পুরুষ না-রে শ্রীপতি? তুই তো ওকে জানিস অনেক কাল। উনি যোগ সাধনা ক্রিয়া কর্ম্ম খাটাতে পারেন?'

প্রশ্ন শুনিয়া বড়ই ক্ষোভ জাগিয়াছিল শ্রীপতির। তার মত লোককে মোহনের এরকম প্রশ্ন করা কি উচিত?

চার হাত লনের ফুল লতার বহরের এদিকে ঠেকিয়া দেওয়া চাকর বাকরের গ্যারেজ সন্নিহিত টালির ঘরে একসাথে থাকিতে হইয়াছিল বলিয়াই তো সে ঘনিষ্ঠভাবে পীতাম্বরের বাঁচার কায়দা জানিয়াছে?

তাকে কি উচিত জিজ্ঞাসা করা পীতাম্বরের বিষয়ে কোন কথা?

কোন জবাব না দিয়াই সে বালতি নিয়া জল আনিতে গিয়াছিল।

কে জানে কোথায় গিয়াছিল মোহন অথবা নগেন, গাড়ীটাতে কাদা মাখাইয়া আনিয়াছে। কাদা সাফ করিতে তাকে কমপক্ষে সাত আট বালতি জল টানিতে হইবে।

জবাব না পাওয়ায় মোহনের হইয়াছিল রাগ। ধমক দিয়া সে বলিয়াছিল, 'একটা কথা জিগ্যেস করলাম, জবাব দিলি না যে?'

'কি জবাব দেব বলুন? পীতম ঠাকুরকে আপনে এনেছেন বামুন সাধক বলে। আমি কলে কুলি খাটি, আপনার ঘরে চাকর খাটি—'

'চাকর খাটো মানে?'

'বাজার করি, মসলা বাটি, আপনার গাড়ী সাফ করি—'

কী চালাক হইয়া উঠিয়াছে শ্রীপতি! এমনি লাগসই ভাবে সে প্রশ্নের জবাব দিয়াছিল মোহনের।

'কে তোমায় বাজার করতে, মসলা বাটতে বলে?'

'আপনার মা বলেন।'

'মার কাছে মাইনে চাও না কেন? মা তোমাকে চাকর খাটায়, মার কাছে মাইনে আদায় না করে আমার কাছে নালিশ কর কেন?'

'মাথা গুঁজে আছি, দুবেলা খাচ্ছি—'

'সে তো আমার ব্যবস্থা শ্রীপতি। মার চাকর খাটতে আমি তো বলিনি তোমায়!'

শ্রীপতি দমিয়া যায়। মোহন তাকেও কাজে লাগাইতে চায় তার ঘরোয়া যুদ্ধে। মার কোন ভাগ নাই, নগেন কিন্তু বাপের টাকা আর সম্পত্তির সমান অংশীদার।

নগেনকে বাগাইয়া মা যুদ্ধ শুরু করিয়াছেন মোহনের বিরুদ্ধে। মোহন চায় যে শুধু তার গাড়ীটাই সাফ করিবে—মার কোন হুকুম মানিবে না।

অথচ তার তু'বেলা পেট ভরার ব্যবস্থা যে মা'র হাতে এটা মোহন জানিয়া শুনিয়া মানিয়া নিয়াছে।

মার হুকুম না শুনিলে তাকে যে না খাইয়া খালি পেটে কারখানায় খাটিতে যাইতে হইবে এই সোজা কথাটাও কি খেয়াল নাই মোহনের?

## আট

সন্ধ্যা সেদিন সকালে পায়ে হাঁটিয়া আসে এবং বিস্মিত মোহনকে প্রশ্ন করিবার সুযোগ না দিয়াই একেবারে ব্যাখ্যাটা শুনাইয়া দিয়া মোহনকে চমৎকৃত করিয়া দেয়।

'তোমার বন্ধুর বাড়ীতেই স্বামীসোহাগিনী হয়ে রাত কাটিয়েছি মোহন। অমন করে তাকিও না মোহন। আমি যেচে আসিনি, বাধ্য হয়ে আসতে হয়েছে।'

ঝরণার সেই হুমকি মোহনের মনে ছিল। যে ভাবে পারে সন্ধ্যাকে সে জব্দ করিবে বলিয়াছিল, দরকার হইলে বন্ধুকে দিয়া দাদাকে নষ্ট করাইয়া সন্ধ্যাকে জব্দ করিবে।

'ঝরণা?'

'দূর! আমায় আসতে বাধ্য করবে ঝরণা? অত মুরোদ থাকলে বোকা-সোকা ছেলেমানুষদের বাগাতে যেত না।'

ঝরণা আর নগেনের নিদারুণ সমস্যাটা সে যেন খেলার ছলেই উল্লেখ করে, তার কাছে যেন একেবারে তুচ্ছ কথা বয়সে ছ'সাত বছর বড় ঝরণার নগেনকে বাগানোর প্রচেষ্টা!

মোহন মুখ খুলিতে যাইতেই সন্ধ্যা অপরূপ ভঙ্গিতে আঙ্গুল উঁচাইয়া তাকে থামাইয়া দেয়।

বলে, 'ওদের কথা পরে বলব মোহন, আগে আমার কথা শোন।'

বলিয়া সে হাসে, 'শুধু নিজের কথা বলতে এসেছি ভেবো না। নগেন আর ঝরণার ব্যাপারে তোমাকে এক বিষয়ে সাবধান করে দিতেও এসেছি।'

নিজের কথাটাই সন্ধ্যা আগে বলে, ব্যাখ্যা করিয়া বিশ্লেষণ করিয়া বুঝাইয়া দিবার চেষ্টা করে সে কেন চিন্ময়ের কাছে ফিরিয়া আসিয়াছে।

'এতদিনে একটু বুদ্ধিশুদ্ধি হয়েছে তোমার বন্ধুর। পাগলের মত ভালবেসেই যে বৌকে বশে রাখা যায় না এটা বুঝে গেছে।'

টেলিফোন করিয়া সন্ধ্যা টাকা চাহিলেই চিন্ময় লোক মারফতে টাকা পাঠাইয়া দিত। কিছুদিন হইতে সে টাকা পাঠাইতে টালবাহানা শুরু করিয়াছিল—টাকা পাঠাইতে বিলম্ব হওয়ার জন্য, সন্ধ্যার দাবীর চেয়ে কম টাকা পাঠানোর জন্য, খুব আপসোসের সঙ্গে নানা রকম জটিল আর এলোমেলো কৈফিয়ৎ দিতে শুরু করিয়াছিল!

'এমন করে কথা বলত চিঠি লিখত যেন সময়মত আমার দরকারের সব টাকাটা পাঠাতে না পেরে নিজের হাত পা কামড়ে মরে যেতে চাইছে। আমি যেন রাগ না করি সেজন্য সে কি করুণ মিনতি—চিঠি পড়লে বন্ধুর জন্য তোমার চোখে জল আসত মোহন। আমিও প্রথমটা বুঝতে পারিনি। ভেবেছিলাম, সত্যিই বুঝি মুস্কিলে পড়েছে। তারপর বাড়াবাড়ি দেখে টের পেলাম যে এটা নতুন চাল। একেবারে মরিয়া হয়ে টাকা দেওয়া বন্ধ করে আমাকে ফিরিয়ে আনতে চাইছে।'

'ভুল চাল দেয়নি দেখাই যাচ্ছে।'

এটা বিষম খোঁচা। সন্ধ্যা কোনদিন খোঁচা দেওয়া ঠেস দেওয়া কথা সহিতে পারিত না। আজ সে অনায়াসে হাসে।

'তুমি ছাড়া আমার বন্ধু নেই—তাই মনের ভেতরের কথাটা তোমায় খুলে বলছি। মেয়েমানুষ মনের কথা কারো কাছে ফাঁস করে না—মুস্কিল হয়, বিপদ বাড়ে বলেই ফাঁস করে না। আমাদের বাঁচার যে কত কষ্ট কত বিড়ম্বনা তুমি ধারণাও করতে পারবে না। তুমি বন্ধু বলেই তোমায় খুলে বলছি।'

মোহন চুপ করিয়া থাকে। লাবণ্যের মুখেও এই রকম কথা সে শত শতবার শুনিয়াছে যে তার যন্ত্রণা পুরুষ মানুষ সে কি বুঝিবে!

সন্ধ্যা সোফায় এলানো গা তুলিয়া সোজা হইয়া বসে, তার একমাত্র পুরুষ বন্ধুর দিকে আগুনের ঝলক-মারা চোখে চাহিয়া বলে, 'তোমরা পুরুষরা আমাদের কি মনে কর বলত? তোমরা ব্যবস্থা করবে, আমরা তাই মেনে নেব? তোমাদের আইন কানুন উল্টে দেবার জন্য আমরা তাই কোমর বেঁধে লড়ছি।'

'লড়ছ?'

'লড়ছি।'

'যারা আইন বানায় তাদের সঙ্গে সোজাসুজি নয়, তোমাদের সঙ্গে সোজাসুজি লড়ছি। সব কিছু পাল্টে না দিলে আমাদের আর হাসিমুখে পাশে পাবে না।'

'টাকা বন্ধ করেই পাশে টেনে এনেছে, এ কেমন লড়াই তোমার ?'

'পাশে আগে ছিলাম—বনিবনা হল না, সরিয়ে দিল। চাপ দিয়ে আবার পাশে টেনে এনেছে। হাসি মুখে এসেছি ভেবেছ নাকি ? গায়ের জোর,—মানে টাকার জোরে পায়ে টানার মজাটা বন্ধু তোমার টের পাবে !'

আবার গা এলাইয়া দিয়া সে সহজ সুরে বলে, 'যাক্ সে। ওসব কথা নিয়ে থিয়োরির তর্ক জুড়তে আসিনি। হিসাবনিকাশটা খুলে বলি তোমাকে।'

সে একটু থামে।

'বুঝলাম, একেবারে মরিয়া হয়ে উঠেছে। হয় তো একদিন টাকা আর রিভলবার নিয়ে যাবে, টাকাটা হাতে দিয়ে আমায় গুলি করে নিজের মাথায় গুলি করবে। তাই বাধ্য হয়ে সামলাতে আসতে হল।'

'সামলে কি করবে ?'

'জানি না। ঠিক করিনি।'

সোফায় এলানো সন্ধ্যা যে সাপিনীর মত ফণা তুলিয়া সামনে ঝুকিয়া ফুঁসিয়া বলে, 'সামলাবার দায় আমার কেন বল তো ? টাকায় কেনা বৌ বলে ? সামলাতে দু'চার মাস লাগবে। ছেলে হোক মেয়ে হোক একটা ঘুষ দিতেই হবে এবার—নইলে সামলানো যাবে না। টাকায় জব্দ করে আমাদের মা করো, ধিক্ তোমরা পুরুষমানুষ !'

মোহন ভাবে, পুত্রার্থে ক্রীয়তে ভার্য্যার নীতি কি আজও চালু আছে—চিন্ময় সন্ধ্যাদের সামাজিক স্তরেও ?

নগেন আর ঝরণার ব্যাপারে সন্ধ্যার মন্তব্য শুনিবার জন্য সে ব্যাকুল হইয়া উঠিয়াছিল।

নগেনের সমস্যা তাকে প্রায় পাগল করিয়া তুলিয়াছে।

সন্ধ্যা এক রকম যাওয়ার মুখে নগেন ও ঝরণার প্রসঙ্গ তোলে।

'এ ব্যাপারে একদম চুপচাপ থাকবে মোহন, কিছুই করবে না। কিছুই বলবে না। হস্তক্ষেপ করতে গেলেই তুমি ঝরণাকে জিতিয়ে দেবে, তোমার সর্ব্বনাশ হয়ে যাবে।'

'বুঝিয়ে বলো।'

'সোজা কথাটা বুঝতে পার না? সব কিছুতে নগেনেরও সমান ভাগ। ঝরণা ওকে খেলাচ্ছে ভোলাচ্ছে ওই ভাগটার লোভে। নগেনকে টের পেতে দেয় না—সম্পত্তির ভাগটাই আসল নগেন আসল নয় টের পেতে দিলে কি রক্ষা থাকবে? একেবারে বিগড়ে গিয়ে হাতছাড়া হয়ে যাবে নগেন।'

'কিছুই করব না?'

'কিছুই করবে না! শুধু স্নেহ দেখাবে, বিবেচনা দেখাবে। রোগা হয়ে যাচ্ছে বলে মাছ দুধ মাংস খাওয়াবে, বেড়ানো দরকার বলে কাশ্মীর বেড়াতে পাঠাবে—'

মোহনের মুখ দেখিয়া সন্ধ্যা গলা নামাইয়া বলে, 'একালের ছেলে তো? অনেক কিছু জানে বোঝে। কর্ত্তালি করতে গিয়ে ওর রোখ চাপিয়ে দিও না, বিচার বুদ্ধি চুলোয় দেবার ঝোঁক চাপিও না। ঝরণার খেলা নিজে বুঝে নিজেকে ও সামলে নেবে। এ সুযোগটা ওকে তোমায় দিতেই হবে।

মোহন আচমকা জিজ্ঞাসা করে, 'কদিন এখানে থাকবে?'

সন্ধ্যার মুখে রাত্রির কালো ছায়া নামিয়া আসে।

'কে জানে। কদ্দিনে পেটে ছেলে আসবে বলা যায় কি? তারপর দশমাস দশদিন। ছেলেটাকে পাঁচ ছ'মাসের না করে নড়তে পারব কি?'

সন্ধ্যা যেন ধরিয়া লইয়াছে তার ছেলেই হইবে—যেহেতু চিন্ময় ছেলে চায়। মেয়ে যেন তার হতে পারে না!

আজকাল নূতন পরিবেশে যখন সামাজিক, পারিবারিক, দৈহিক ও মানসিক জীবন অনেকটা নির্দ্দিষ্ট রূপ পাইয়াছে, মোহন মাঝে মাঝে সহরে বাস করিতে আসার উদ্দেশ্যের কথা ভাবিতে চেষ্টা করে।

গ্রাম ছাড়িয়া কেন সে সহরে বাস করিতে আসিয়াছিল?

সভ্যতার সুখসুবিধা ভোগ করিতে আর সেই সুখসুবিধা যারা পুরামাত্রায় ভোগ করে তাদের সঙ্গে মিলিতে মিশিতে এবং অর্থোপার্জ্জন করিতে?

কারণটা এখন অসম্পূর্ণ, অর্থহীন মনে হয়। গ্রামে বসিয়া দিনের পর দিন সে কি কল্পনা করিয়াছিল মেটে পথে হাঁটার বদলে পিচঢালা পথে মোটর হাঁকানো আর গরীব অশিক্ষিত মানুষের বদলে ধনী সুশিক্ষিত মানুষের সঙ্গে মেলামেশা

করার? এ তো পুণ্য বা শান্তি লাভের চিন্তা বাদ দিয়া তীর্থবাসের ভুয়া কল্পনার মত।

সহরের বাড়ী, গাড়ী, সঙ্গী, সাথী, সুখ, সুবিধা, আনন্দ, উৎসবের জন্য সে লুব্ধ ছিল, এসব নূতনত্ব ও পরিবর্ত্তন কল্পনাও করিত সর্বদা,—অন্য কিছুর আশায়। এসব ছিল আনুষঙ্গিক, আসল কল্পনা নয়। কি যেন গড়িয়া তোলার আয়োজনের মত সহরের জীবনকে সে কল্পনা করিত।

সে কথা আজ কিছুতেই মনে করিতে পারে না। ভাবিতে ভাবিতে মাথা গরম হইয়া উঠে, উদ্দেশ্যহীন ব্যর্থ মনে হয় জীবন, অস্পষ্ট ইঙ্গিতের মতও সে স্মরণ করিতে পারে না কি চাহিয়া সহরে বাস করিতে আসিয়াছিল। অথচ এটুকু বেশ ভালভাবেই মনে পড়ে যে তখন সেই উদ্দেশ্যই মিশিয়া থাকিত তার সমস্ত ভাবনা চিন্তায়, তার প্রেরণা সে অনুভব করিত স্পষ্ট।

আজ কেন খোঁজ পায় না?

স্বতন্ত্র অস্তিত্ব ছিল না বলিয়া? স্বাদের মত শুধু কল্পনা আর অনুভূতিতে মিশিয়া থাকিত বলিয়া? বাস্তব রূপ দিবার চেষ্টা আরম্ভ করা মাত্র বাস্তবতার সংস্পর্শে সে স্বাদ নষ্ট হইয়া গিয়াছে?

মোহনের অসন্তোষ দিন দিন বাড়িতে থাকে।

যেমন ভাবিয়াছিল, সহরের জীবনটা সে রকম হয় নাই। তার ঈর্ষাতুর কামনাকে সার্থক করিয়া সহরের বিশেষ সম্প্রদায়টির মানুষগুলি তাকে নিজেদের একজন বলিয়া গ্রহণ করিয়াছে, কিন্তু সে রকম মজা লাগে কই? ব্যাপক সামাজিক জীবনকে আয়ত্ত করিয়া সজাগ সক্রিয় জীবনযাপনে বৈচিত্র্য ও উত্তেজনা কোথায়?

তা ছাড়া শুধু বন্ধু পাওয়ার হিসাবটাই সে ধরিয়াছিল, এত শত্রু তার জুটিল কোথা হইতে, তুচ্ছ কারণে আর সম্পূর্ণ অকারণে তার উপর যাদের বিরাগ জন্মিয়াছে?

মাকেও আজকাল মাঝে মাঝে মোহনের শত্রু মনে হয়। ভাইবোনদের আড়াল করিয়া মা তাকে দূরে ঠেলিয়া রাখিয়াছেন, কাছে ঘেঁষিবার উপায় নাই। ওদের মনের মত গড়িয়া তুলিবার কল্পনাটা ব্যর্থ হইয়া যাইতেছে।

মা থাকিতে নিজের পরিকল্পনা অনুসারে ওদের জন্য কিছু করা একেবারেই অসম্ভব।

তাকে বাদ দিয়া ওরা শুধু পরামর্শ করে না, আজকাল তার কাছে ঘেঁষিতে চায় না, কাছে ডাকিলে অস্বস্তি বোধ করে। দূর হইতে নীরবে তার দিকে তাকাইতে শিখিয়াছে। ওদের চোখে ভীত সন্দিগ্ধ দৃষ্টিই সে আবিষ্কার করে, খোকাখুকীর চোখে পর্য্যন্ত।

নগেনের সঙ্গে মার অফুরন্ত আলোচনা ওদের কানেও যায়। মোহন কতদিন দেখিয়াছে খেলার সময় খেলা ফেলিয়া খোকাখুকী মা'র গা ঘেঁষিয়া দু'চোখ বড করিয়া মা আর ছোড়দার কথা শুনিতেছে।

বুঝিতে না পারুক, শুনিতে শুনিতে ধারণা গড়িয়া ওঠে। দাদাকে কেন্দ্র করিয়া এক ঘনায়মান দুর্ব্বোধ্য বিপদের ভয় খোকাখুকীর মনে সঞ্চিত হইতে থাকে।

নলিনী দাদাকে খুব ভালবাসিত।

তার সঙ্গেই মোহনের ঘনিষ্টতা ছিল বেশী। নগেন ছিল ভাই, খোকাখুকী ছিল ছোট, নলিনী তাই সব টুকিটাকি কাজ করিত মোহনের, এটা আনা, ওটা ধরা, সেটা খোঁজা, এর কাছে ওর কাছে তার নির্দ্দেশ বহন করা। সেও ভয় করিতে শিখিযাছে, তবে ভয়টা বোধ হয় তার অবুঝ নয়, তের বছরেব মেয়ে অনেক কিছু বুঝিতে শেখে। তাই, দু'চার দিন বাহিরের জীবনের ব্যস্ততায় মোহন তাকে ভুলিয়া থাকিলে সেও বিগড়াইয়া যায় বটে, অল্প চেষ্টাতেই বোনের মনকে মোহন আবার হাল্কা করিয়া দিতে পারে।

এখনো পারে!

প্রথমটা নলিনী একটু আড়ষ্ট হইয়া থাকে। নূতন করিয়া যেন বিচার করে যে দাদা তার কেমন মানুষ, যেন ভাবিয়া পায় না দাদার সঙ্গে আবার ভাব করা উচিত কিনা।

'তোর চুলটা হঠাৎ এত লম্বা হল কি করে রে!'

'কই?'

'এই যে বিনুনীটি এক হাত দেড় হাত বেড়ে গেছে?'

'এক হাত দেড়হাত কখনো বাড়ে? চার পাঁচ আঙ্গুল।'

'রোজ তোর চুল চার পাঁচ আঙ্গুল বাডে নাকি?'

তখন হাসি মুখে নলিনী বিনুনীর ডগাটা দাদার সামনে মেলিয়া ধরে, বিনুনী লম্বা করার কৃত্রিম উপায়টা ব্যাখ্যা করিয়া বুঝাইয়া দেয়। সে তখন একেবারে ভুলিয়া যায় দাদার বিরুদ্ধে শোনা রাশি রাশি অভিযোগ, মোহন

ভুলিয়া যায় বোনের মন ভুলানোর জন্য অভিনয় আরম্ভ করার কষ্ট আর অপমান!

'ওরে পাজী মেয়ে, ফাঁকি শিখেছ?'

'আমি একা নাকি? সবাই করে।'

নলিনীকে জিজ্ঞাসা করিলেই নগেনের সঙ্গে মার পরামর্শের বিস্তারিত বিবরণ জানা যায়, মাঝে মাঝে জিজ্ঞাসা করিতে ইচ্ছাও হয় মোহনের। নগেনের সঙ্গে মা কি এত পরামর্শ করেন সে বিষয়ে তার তো শুধু অপমান, তার কাছে মার স্পষ্ট অভিযোগ আর ভাইবোনের রকমসকম দেখিয়া আন্দাজ করা।

হয় তো সবই সে ভুল আন্দাজ করিতেছে—আগাগোড়া ভুল বুঝিতেছে। হঠাৎ সহরে আসিয়া সহুরে হইবার তার অসাধারণ প্রতিভার সঙ্গে পাল্লা দিতে না পারিয়া পিছাইয়া থাকিবার ক্ষোভ দুঃখ অভিমানে ব্যাকুল হইয়া নিজেদের মধ্যে অবিরাম পরামর্শ চালাইতেছে, কি করিয়া তার নাগাল ধরা যায়। ওরা তার কাছে আসিতেই চায়, সে-ই হয়তো ওদের পিছনে ঠেলিয়া রাখিতেছে।

মনে মনে সে অনেকরকম প্রশ্ন তৈরী করে, নলিনী সে প্রশ্নের আসল মর্ম্ম বুঝিবে না, জবাব শুনিয়া সে কিন্তু সব বুঝিতে পারিবে।

অনেক ভাবিয়া, অনেক বাছিয়া প্রশ্ন যদি-বা সে ঠিক করে, নলিনীর মুখ দেখিয়া সে প্রশ্ন আর উচ্চারণ করিতে সাহস পায় না।

নলিনী কচি মেয়ে নয়, অবুঝ নয়, সরল নয়, তার কল্পনার সংসারে সাংসারিক ঘোরপ্যাঁচের এতটুকু ছোঁয়াচ না লাগিয়া হাসিয়া খেলিয়া সে বড় হয় নাই। তার কাছে পাকামি ভুলিয়া শিশু হইয়া যায়, সেটা শুধু অভ্যাস। যত কৌশলেই সে প্রশ্ন করুক ওর কিছুই বুঝিতে বাকী থাকিবে না।

মা তার এক ছেলের সঙ্গে কি বলাবলি করে, মার আরেক ছেলেকে গোপনে সে খবর দেওয়ার মধ্যে হইবে নতুন এক পাকামিতে হাতেখড়ি, বাকী জীবনটা একের গোপন কথা বলিয়া বেড়াইবে অন্যকে।

কী তার আসিয়া যাইবে তাতে?

এতই কি সে স্নেহ করে বোনকে যে ভবিষ্যতে সে বিগড়াইয়া যাইবে ভাবিয়া টাকা পয়সা সম্পত্তিতে সমান অংশীদার ছোট ভাইটার সঙ্গে মা কি পরামর্শ করেন জিজ্ঞাসা করিয়া জানিতে তার মন চায় না?

জটিল আবর্তে পাক-খাওয়া তার চেতনাকে শান্ত সংহত করিতে নলিনীও যেন চাবুক কষায়, লাগাম আঁটিয়া দিতে চায়।

'জুতো ছিঁড়ে গেছে, একটা ভাল শাড়ী নেই, ব্লাউজ নেই। কী করে পাঁচটা মেয়ের সঙ্গে চালাই বলতো? তোমারি তো নিন্দে হবে।'

যে প্রশ্ন তুলিতে পারিতেছিল না, যে প্রসঙ্গ আড়ালে ছিল, নলিনী ছেলেমানুষ অভিমানে সেই প্রশ্ন সেই প্রসঙ্গ সামনে তুলিয়া ধরিয়াছে।

'মা কিনে দেয় না? নগেন কিনে দেয় না? কি নিয়ে এত গুজগুজ ফুস ফুস চলে তোদের?'

'সে তো মা আর ছোড়দা ভাগ হবার কথা বলাবলি করে। আমি কিছু চাই নাকি ওদের কাছে? চাইলেই তো মুখ খিঁচিয়ে বলবে দাদার কাছে যা। আমারি হয়েছে মুস্কিল।'

বাড়ীর সাধারণ বেশ নলিনীর! মিলের রঙীন ফাইন শাড়ীটির দাম কম নয়। জামাটি দেখিয়াই চেনা যায়—সন্ধ্যার। দেখাদেখি কিনিয়াছে। পায়ে রঙীন হাল্কা লপেটা। নলিনী আজকাল বাড়ীতেও লপেটা পায়ে দিয়া চলে!

মোহন অসহায় বোধ করে। অগত্যা উদারভাবে বলে, 'আজ যখন বেরোব, সঙ্গে যাস, নিজে পছন্দ করে কিনে নিস যা দরকার। ওরা ভিন্ন হতে চাইছে, না?'

'চাইছে তো। মার সঙ্গে ছোড়দার বনছে না, নইলে কবে ভাগ হয়ে যেত। মা বলছে সব ভাগাভাগি করে দেশের বাড়ীতে গিয়ে থাকতে হবে, ছোড়দা চাইছে কলকাতায় ভিন্ন থাকবে। দু'জনে বনছে না বলেই তো!'

নগেনের নীরব ও নিষ্ক্রিয় উপেক্ষাই সবচেয়ে মর্ম্মান্তিক মনে হয়। তাকে কাছে টানিবার চেষ্টা মোহনের ব্যর্থ হয়, নিজে তার কাছে যাওয়ার চেষ্টা করিয়া আহত হইয়া ফিরিয়া আসে। ভাইটির সঙ্গে বাজে গল্প করিবে ভাবে, গল্প জমে না, নগেন উসখুস করিতে থাকে। তর্ক করিবে ভাবে, নগেন তর্ক করে না। তাকে খুশী করার জন্য সাংসারিক ব্যাপারে তার পরামর্শ জিজ্ঞাসা করে, নগেন শুধু বলে, আমি কিছু জানি না দাদা! তার নিজের ভালমন্দের আলোচনা তুলিলে সে স্পষ্টই বিরক্ত হয়, এ যেন মোহনের অনধিকার চর্চ্চা! চুপচাপ উপদেশ শোনে, মানে না।

একদিন ধৈর্য্য হারাইয়া সে তাকে শাসন করিতে গিয়াছিল—তখন উদ্ধত

ভঙ্গিতে ঘাড় উঁচু করিয়া নগেন কি যেন ভয়ানক কথা বলিতে গিয়াছিল, কি ভাবিয়া ভাগ্যে বলে নাই!

এখনো তবু তাকে কাছে ডাকা যায়, কথা বলা যায় গল্প করা যায়। কি সর্ব্বনাশই ঘটিয়া যাইত নগেন কথাগুলি বলিয়া ফেলিলে! তখন তার মনের অবস্থা এমন, হাজার অনুতাপ বোধ করিলেও মাথা নত করিয়া ছল ছল চোখে দাদার কাছে সে আসিয়া দাঁড়াইতে পারিত না, গায়ে পড়িয়া সেও পারিত না তাকে ক্ষমা করিতে।

এমন হইয়া গেল কিসে?

শুধু মার কথা শুনিয়া শুনিয়াই তার মনে এত বিরাগ জন্মিয়াছে দাদার বিরুদ্ধে, এত বিদ্বেষ, এত হিংসা জাগিয়াছে? টাকা নষ্ট করিয়া সে ভাই-বোনের সর্ব্বনাশ করিতেছে, তার বিরুদ্ধে মার বক্তব্য শুধু এই। নগেন না হয় বিশ্বাস করিয়াছে তার স্বার্থপর দাদা তাদের ভাগের টাকাকড়ি বিষয়-সম্পত্তি নিজের সুখের জন্য উড়াইয়া দিতেছে কিন্তু এমন তীব্র এবং স্থায়ী বিদ্বেষ জন্মানোর কারণ তো সেটা নয়?

টাকা আর ভবিষ্যৎকে এত বেশী দাম দেওয়ার বয়স তার হয় নাই। নিজের স্বার্থ সম্বন্ধে এমন ভীষণভাবে সচেতন হওয়ার কারণ বা প্রয়োজন তার কি থাকিতে পারে?

যখন খুশী গাড়ী লইয়া নগেন বাহির যায়, তাকে জিজ্ঞাসা করাও দরকার মনে করে না।

মোহনের নিজের দরকার থাকে গাড়ীর, হঠাৎ জানিতে পারে নগেন গাড়ী লইয়া চলিয়া গিয়াছে, কখন ফিরিবে ঠিক নাই।

মোহন বিশেষ বিশেষ এনগেজমেণ্ট রাখিতে যায় ট্যাক্সি চাপিয়া। ট্যাক্সিও মোটর গাড়ী, তবু মোহনের মনে হয় নিমন্ত্রণ রাখিতে যাওয়ার সমস্ত আনন্দ মাটি হইয়া গেল।

মোহন জিজ্ঞাসা করে না, মদন নিজেই তাকে খবর দেয়, ঝরণাকে সঙ্গে করিয়া নগেন গাড়ীতে হাওয়া খাইতে বাহির হয়। কোনদিন সহরের বাহিরে, কোনদিন সহরের ভিতরে। কোনদিন ধীরে ধীরে মদনকে ঘণ্টার পর ঘণ্টা গড়ের মাঠের চারিদিকে পাক খাইতে হয়, কোনদিন গ্র্যাণ্ড ট্রাঙ্ক রোড ধরিয়া চলিতে হয় উর্দ্ধশ্বাসে।

নগেন সোল্লাসে বলে, 'জোরে চালাও মদন, আরও জোরে।'

ঝরণা ধমক দেয়, 'না, স্পিড কমাও। অ্যাক্সিডেন্ট ঘটাবে নাকি ?' মদনের কাছে সব কথা শুনিয়াও নগেনকে মোহন কিছু বলে না।

'কাল গাড়ী নিয়ে যেও না নগেন, আমার একটু দরকার আছে,'—এই অনুরোধ জানাইতে পর্য্যন্ত তার সাহস হয় না। মার শিক্ষায় হোক আর ঝরণায় প্ররোচনায় হোক, তার বিনামুমতিতে নগেনের গাড়ী দখল করার মানেটা স্পষ্ট।

বাপের টাকায় গাড়ী কেনা হইয়াছে, গাড়ী ব্যবহার করার সমান অধিকার নগেনের আছে বৈকি। যুক্তিসঙ্গত অধিকার, আইনসঙ্গত অধিকার, আত্মীয়-স্বজনের সমর্থিত অধিকার।

নিজের ভীরুতাকে স্বীকার করিতে হওয়ায় এসব সহ্য করা আরও কঠিন হইয়া পড়িয়াছে। মোহন জানে এভাবে চলিতে পারে না, পারিবারিক জীবনে তার যে ভাঙ্গন ধরিয়াছে তাকে আর টেকানো চলে না, একদিন এ জীবন ভাঙ্গিয়া চুরমার হইয়া যাইবেই এবং তার বেশী দেরী নাই।

তবু সে প্রাণপণে সংঘর্ষ এড়াইয়া চলে, শেষ বুঝাপড়ার দিনটা যতদিন পারে পিছাইয়া দিতে চায়, মিথ্যা আশায় নিজেকে ভুলাইতে চেষ্টা করে।

টাকা চাই, টাকা।

টাকা আনিতে পারিলেই আবার সব ঠিক হইয়া যাইবে। কোন রকমে যদি এই অশান্তি আর অপমানের জ্বালা সহ্য করিয়া সে আর কিছুদিন সংসারে এই শোচনীয় অবস্থাকেও বজায় রাখিয়া চলিতে পারে এবং সেই অবসরে উপার্জ্জনের ব্যবস্থা করিয়া ফেলে, সব গোলমাল মিটিয়া যাইবে।

পরিকল্পনা তো তার অনেক আগে হইতেই ঠিক করা আছে, এখন সেটা কাজে লাগাইয়া দিলেই হইল।

কিন্তু এসব চিন্তার ফাঁকি কোথায় মোহন জানে। একটা যে মৃদু আতঙ্ক সর্বদা তার হৃদয়কে আঁকড়াইয়া ধরিয়া থাকে, সেটাই তার প্রমাণ।

তার পরিকল্পনাগুলি চমৎকার, অবাস্তব স্বপ্নও সেগুলি নয়, কারণ বাছিয়া বাছিয়া রূঢ় বাস্তবতার অনেক খুঁটিনাটি অনেক বাধাবিপত্তির চিন্তাকেও তার মধ্যে স্থান দেওয়া হইয়াছে, তবু সেগুলি কাজে লাগিবে না। ওসব পরিকল্পনার প্রচুর

নিরপেক্ষ সংস্কার প্রয়োজন, নিজের তার প্রয়োজন অনেক অভিজ্ঞতার অনেক সময়ের এবং অনেক মূলধনের।

সবচেয়ে বড় প্রয়োজন, অনিবার্য্য প্রয়োজন, তার নিজের অন্য ধরনের মানুষ হওয়া।

মৃদু গর্ব্বের সঙ্গে মোহন এই আত্মস্বীকৃতিকে গ্রহণ করে। সে বোকা নয়। ব্যর্থতার সঙ্কেতকে সে চোখ বুজিয়া এড়াইয়া চলে না। মিথ্যা আশা যদি সে পোষণ করে, জানিয়া শুনিয়া করে, নিশ্চিত মরণের প্রতীক্ষারত রোগীব ঔষধ খাওয়ার মত।

নিজেকে সে ধিক্কার দেয় শুধু ভীরুতার জন্য। কেন সে চুপ কবিয়া থাকে? কেন সে মাকে জোর করিয়া দেশে পাঠাইয়া দেয় ন, শাসন করে না ভাইবোনকে? উপেক্ষা আর অবাধ্যতা সহ্য করার বদলে গর্জ্জন করিয়া ওঠে না?

তার সাহস নাই। সহরের জীবন-স্রোতে কুটার মত ভাসিয়া চলিয়াছে, নোঙরের ব্যবস্থা করিতে স্মরণ ছিল না।

**সমাপ্ত**

# ভয়ংকর

বেলা তখন শেষ হয়ে এসেছে।

অসময়ে সহর থেকে টাকা এসেছিল, কারখানায় পৌঁছে দেবার জন্য ভূষণ দত্ত প্রসাদকে ডেকে সাতশো তেইশ টাকা দিল। চার মাইল দূরে বিরূপা নদীর ধারে ভূষণের মস্ত চামড়ার কারখানা। কাজ শেষ হবার পরেও আজ সকলে সেখানে ধন্না দিয়ে থাকবে, কিছু কিছু টাকা অন্তত সকলকে আজ দেওয়া চাই। নইলে কাল কেউ কাজে আসবে না। রাস্তা ধরে বীর-গাঁ হয়ে কারখানায় যেতে অনেক সময় লাগে, রেল লাইন ডিঙিয়ে পেনোর মাঠ পার হয়ে গেলে সন্ধ্যার অন্ধকার গাঢ় হতে হতে প্রসাদ কারখানায় পৌঁছে যাবে।

গুমোট হয়েছে। আকাশের এক কোণে একটুখানি কালো মেঘের সঞ্চার হয়েছে, প্রসাদের চোখে পড়েছিল। বুকটা তার একবার কেঁপে গেল। ভূষণকে করুণ স্বরে একবার জানিয়ে দেবে কি, ঝড় উঠবার ভয়ে বাইরে যেতে তার সাহস হচ্ছে না ?

বলা দূরে থাক, ভীরু চোখ তুলে ভূষণের মুখের দিকেও একবার সে তাকাতে পারল না। প্রসাদের দেহ দুর্বল, মন ততোধিক। নিরীহ বোকা অপদার্থ ভালোমানুষ হয়ে থেকেই বয়সটা তার ত্রিশের কোঠায় পৌঁছে গেছে। উৎসাহ বা তেজ বলে তার কিছু নেই, অভাববোধ ভোঁতা হয়ে গেছে। অপরাধ করে বসার ভয়েই সর্বদা সে সন্ত্রস্ত। বিশেষ করে ভূষণের কাছে।

মোটাসোটা জমকালো শরীর ভূষণের, প্রকাণ্ড মাথায় ঠাসবুনানি কদমকেশর চুল, ফোলা ফোলা গাল, নাকের বড় বড় গহ্বর দুটি কাঁচা-পাকা চুলে ভরা। পুরাণ ইতিহাস রূপকথার নিষ্ঠুর অত্যাচারী চরিত্রগুলি ভূষণের এই চেহারার ধাঁচেই শুধু প্রসাদ কল্পনা করতে পারে। প্রচণ্ড শক্তি আর নির্মম কঠোরতার প্রতীক অবশ্য আছেন তার দেবতারা, কিন্তু তার মনে তাদের প্রভাবও ভূষণের মতো জোরালো নয়। ভূষণ প্রত্যক্ষ, জীবন্ত। প্রতি মুহূর্তে তার অস্তিত্ব, তার উপস্থিতি অনুভব করা যায়।

'দাঁড়িয়ে রইলে যে ?'

'আজ্ঞে না, যাচ্ছি।'

গেরুয়া রঙের ছোট টাইট জামাটি গায়ে দিয়ে সে টাকাগুলি ন্যাকড়ায় বেঁধে পকেটে রাখল। এতটুকু দায়িত্ব নিয়েই নিজেকে তার বিপন্ন অসহায় মনে হচ্ছে। আশাকে ইসারায় ডাকতে দেখে আরেকবার বুকটা তার কেঁপে গেল।

'জাম পেড়ে এনো আমার জন্যে।'

'আজ্ঞে হ্যাঁ, আনব।'

'মরণ তোমার আজ্ঞে হুজুর!'—আশা গা-ঢলানো হাসির সঙ্গে হাত বাড়িয়ে তার চিবুকটা ধরে নেড়ে দিল, 'বৌঠান বলতে পার না?'

চেরা ঠোঁঠের ফাঁকে আশার উপরের পাটির দুটি ঘষা শ্বেত পাথরের মতো অনুজ্জ্বল দাঁত সবসময়েই চোখে পড়ে, কথা কইতে বা হাসতে গেলে অন্তরালের আরেকটি দাঁতে খেলে যায় সোনালী ঝিলিক। দাঁতটি ভেঙেছিল ভূষণ, তারপর সোনা দিয়ে বাঁধিয়ে দিয়েছে। তেল চপচপে একরাশি চুল দিয়ে মাথার পিছনে সে গোল চাকার মতো প্রকাণ্ড চ্যাপ্টা খোঁপা বেঁধেছে। সুগঠিত দেহ একটু শিথিল হয়ে আসায় অপরিমিত যৌবন ভাঁটা ধরা জোয়ারের মতো অস্বাভাবিক স্পষ্টতায় থমথম করছে। প্রসাদ কাঠ হয়ে দাঁড়িয়ে থাকে। আশা এইরকম শুরু করলে শরীরটা তার শক্ত হয়ে যায়।

রাস্তার মোড়ে বসাকদের মন্দির। সামনে দিয়ে যাবার সময় রাস্তায় দাঁড়িয়ে মন্দিরের মানুষ-সমান উঁচু চত্বরে মাথা ঠেকিয়ে প্রসাদ প্রার্থনা জানাল, আজ যেন ঝড় না ওঠে, আর—আর, তার যেন সুমতি হয়।

আশার সুমতি হোক এই প্রার্থনা জানাবার ভরসা তার হয় না, আশার মনে পাপ আছে মনে করলেও তারই পাপ হবে। আশা ভূষণের স্ত্রী, আশা গুরুজন। বাপের বাড়ি থেকে ফিরে এলে পায়ে হাত দিয়ে আশাকে সে প্রণাম করেছিল।

আশা কাঁচা আম মাখছিল, থুতনি ধরে নেড়ে দেবার সময় ঠোঁঠে আঙুল ঘষে গিয়েছে। চলতে চলতে প্রসাদ ঝাল নুন-তেলের স্বাদ অনুভব করতে থাকে। দুঃখে ক্ষোভে চোখে তার জল এসে পড়ার উপক্রম হয়। এ-বিপদ ঠেকানো যাবে না, ঠেকানো অসম্ভব। সুমতি না ছাই জাগবে তার, আশা কাছে এসে দাঁড়ালে ভাববার ক্ষমতা পর্যন্ত তার লোপ পেয়ে যায়। দুটি হাত দিয়ে আশা তার গলা জড়িয়ে ধরেছে কল্পনা করতে গেলেই তার সর্বাঙ্গ যেন অবশ হয়ে আসে, সত্য সত্যই আশা যেদিন তাকে জড়িয়ে ধরবে সেদিন নিজেকে বাঁচাবার ক্ষমতা সে পাবে কোথায়?

আশা যে কেন এমন হয়ে গেল কে জানে। মাঝখানে একবার প্রসাদের নিরুত্তেজ উৎসাহহীন জীবনে একটু সাড়া এসেছিল। সখ হয়েছিল, বিয়ে করবে। কাকে বিয়ে করতে দেখে, কার কাছে নববধূকে শয্যাপার্শ্বে পাওয়ার রোমাঞ্চকর বর্ণনা শুনে অথবা কার সুখশান্তি-ভরা দাম্পত্য জীবনকে হিংসা করে ইচ্ছাটা তার জেগেছিল বলা যায় না। রাত জেগে সে কামনা করতে লাগল ভীরু লাজুক কিশোরী একটি বৌকে এবং কল্পনায় তাকে কেন্দ্র করে গড়ে তুলতে আরম্ভ করল তার নিজস্ব জমকালো পারিবারিক জীবন। কমবয়সী, কুমারী, বোকাটে ধরনের এবং অত্যন্ত নম্র প্রকৃতির যে-কোনো ঘরোয়া মেয়ে হলেই তার চলত। কিন্তু তার জন্য যে-কোনো মেয়েই বা কে খুঁজে দিচ্ছে। জানাশোনার মধ্যে নিজের জন্য নিজেকেই তার একটি পাত্রী ঠিক করতে হল। মেয়ের বাপ গরীব, মেয়েটি চলনসই, সুতরাং সুলভ। তিন দিনের চেষ্টায় অনেক ভণিতার পর মেয়ের বাপের কাছে ইচ্ছাটা সে প্রকাশ করতে পারল। মেয়ের বাপ কৃতার্থ হয়ে বলল, 'সে তো আমাদের ভাগ্যি।'

তাকে দিয়েই প্রসাদ আবেদন পাঠালে ভূষণের কাছে। ভূষণ উদারভাবে বলল, 'তা করুক না বিয়ে, বিয়ে করবে তাতে আর হয়েছে কি!'

দুপুরবেলা তাকে ঘরে ডাকিয়ে সোহাগের কৌতুকে আশা বলল, 'তুমি নাকি বিয়ে করবে? মাগো মা, কোথায় যাব!'

সলজ্জভাবে একটু হাসলেও প্রসাদ মুখ নিচু করল না। আশাকে দেখতে দেখতে গভীর স্বস্তি বোধের সঙ্গে তার মনে হতে লাগল, তার বৌ এরকম হবে না, সুন্দর রোগা প্যাটকা চেহারা তার বৌ-হবু মেয়েটার। তারপর কোথা থেকে আশার ছোট ছোট কটা চোখে ঈর্ষার বিহ্বলতা ঘনিয়ে এল। ভূষণের তুলনায় এ-লোকটা যে একেবারে পৃথক, সম্পূর্ণ অন্যরকম, এই সহজতম সত্যটা বোধ হয় তার খেয়াল হল এতদিনে। অবহেলার সঙ্গে কথা কওয়া যায়, চোখ রাঙালে ভয়ে কাঁপতে থাকে, মিষ্টি কথায় আহ্লাদে গলে যায়, হাসানো বা কাঁদানো চলে ছোট ছেলের মতো, ইচ্ছা-খুশিতে আকাশে তুলে আছড়ান চলে মাটিতে। তাছাড়া, তুচ্ছ আর নগণ্য বলে কত সহজে ওর কাছে নির্লজ্জ হওয়া যায়, যেচে ভাব করতে বাধে না, ভয় বা ভাবনার প্রয়োজন থাকে না। ওর বিচারের মূল্য কতটুকু! মন্দ ভাবুক, অসতী ভাবুক, কে কেয়ার করে ওর ভাবা না-ভাবাকে!

তবে কেমন যেন প্রাণহীন মানুষ, জড় পদার্থের মতো, সাড়া দিতে জানে না। শুধু বিবর্ণ হয়ে যায়, ফ্যালফ্যাল করে তাকিয়ে থাকে। দিন তিনেক নেড়েচেড়ে বিরক্ত ও ক্রুদ্ধ হয়ে আশার রোখ চেপে গেল। বিয়ের ব্যবস্থাটা দিল বাতিল করে।

মুচকে হেসে বলল, 'বুঝেছি গো বুঝেছি। আর বিয়ে করতে হবে না অভিমান করে।'

সেই থেকে এইরকম আরম্ভ করেছে আশা। এবার একদিন সর্বনাশ হয়ে যাবে ভূষণ যে রাত্রে বাড়ি থাকবে না।

কোথাও চলে যাবার কথা মাঝেমাঝে প্রসাদ ভাবে। কিন্তু কোথায় যাবে! অজানা অচেনা জগতকে সে কম ভয় করে না। ছোটোখাট ফরমাশী কাজ করে, সাবধানে খেয়ে দেয়ে শরীরটা ভালো রেখে কোনো রকমে এখানে মাথা গুঁজে সে টিকে আছে। দুর্বল শরীর, এতটুকু অনিয়মে অসুখ হয়। লেখাপড়াও ভালো জানে না, কোনো কাজও শেখেনি। অপরিচিত নিষ্ঠুর মানুষের মধ্যে গিয়ে পড়লে দুদিনে সে ধ্বংস হয়ে যাবে।

পেনোর মাঠের মাঝখানে ভীরু প্রসাদকে ঝড় ধরে ফেলল।

পরপর কদিন বিকেলের দিকে আকাশে মেঘ ঘনিয়ে এসেছে, এলোমেলো বাতাসও উঠেছে। কিন্তু শেষ পর্যন্ত বৃষ্টিও নামেনি, ঝড়ও ওঠে নি।

কিছুক্ষণের মধ্যে মেঘ উড়ে বাতাস পড়ে গিয়েছে, দিগন্তের কোলে শুধু চোখে পড়েছে ঘনঘন ক্ষীণ বিদ্যুতের চমক। প্রসাদ প্রাণপণে প্রার্থনা করছিল, আজও যেন তাই হয়। নেহাৎ যদি খারাপ হয় তার অদৃষ্ট, শুধু যেন বৃষ্টি পড়ে। বৃষ্টিতে ভিজলেই তার সর্দিকাশি হবে সন্দেহ নেই, সেই সঙ্গে জ্বর এসে হয়তো শেষ পর্যন্ত দাঁড়িয়ে যাবে নিমুনিয়ায়, ভূষণের সেজ শালার মতোই হয়তো চারদিনের দিন অচেতন হয়ে সাতদিনের দিন খটখটে জ্যোৎস্নার রাত্রে অজ্ঞান অবস্থাতেই সে মরে যাবে, তবু মাঠে একা ঝড়ের মধ্যে পড়ার চেয়ে তাও অনেক ভালো।

আকাশে ধূসর কালো মেঘের দ্রুত সমাবেশের দিকে বারবার তাকাতে তাকাতে দুরুদুরু বুকে প্রসাদ জাম পাড়ছিল, দূর থেকে ঝড়ের সোঁ-সোঁ আওয়াজ কানে এলো কারখানার দিক থেকে। ন্যাকড়ায় বাঁধা জামের পুঁটুলি পকেটে ভরে সেদিকে পিছন ফিরে প্রসাদ ছুটতে আরম্ভ করল। কোনোমতে পেনোর মাঠ পার হয়ে রেললাইন ধরে স্টেশনে পৌছে যদি আশ্রয় নেওয়া যায়। দুশো গজ

দৌড়ালেই প্রসাদকে হাপরের মতো হাঁপাতে হয়, সুতরাং হাঁফ ধরবার আগেই বাতাসের প্রথম ধাক্কায় সে মুখ থুবড়ে পড়ে গেল। উঠে বসা মাত্র ধুলো আর বালিতে দুটি চোখ যেন তার অন্ধ হয়ে গেল। একটা শুকনো ঝাঁকাটির চারা গড়িয়ে এসে তার গায়ে আটকে গেল, শুকনো পাতা তার গায়ে মাথায় ক্ষণিকের জন্য লেপটে থেকে ছিটকে উড়ে যেতে লাগল, একটা শুকনো ডাল কোথা থেকে এসে লাঠির মতো আঘাত করল তার ঘাড়ে! তারপর নামল বৃষ্টি। ঝড়ের শক্তি আর কলরব যেন দশগুণ বেড়ে গেল। দুটি বুড়ো আঙুল দুকানে ঢুকিয়ে হাতের তালুতে মুখ ঢেকে প্রসাদ তখন উপুড় হয়ে শুয়ে পড়েছে।

ঘরের জানালা দিয়ে বাইরে তাকিয়ে জীবনে কখনো সে ঝড়ের মূর্তি চেয়ে দ্যাখেনি। ঝড় উঠলে সে ঘরের কোণে মুখ গুঁজে চোখ কান বন্ধ করে থাকে, মাঝেমাঝে মুখ দিয়ে বার হয় ভয়ের ওঁ-ওঁ কাতরানি। কত কালবৈশাখী আর আশ্বিনের ঝড় এসেছে, গাছপালা ঘরবাড়ি ভেঙে চারিদিকে লণ্ডভণ্ড করে দিয়ে গেছে, প্রসাদের নাগাল কখনো পায়নি। আজ তাকে আয়ত্তে পেয়েই যেন নববর্ষের প্রথম কালবৈশাখী উল্লাসে আরও বেশি ক্ষেপে গেল। বৃষ্টি-ধারাকে গুঁড়িয়ে গুঁড়িয়ে গায়ে তার প্রচণ্ড বেগে ঝাপটা মারতে লাগল ক্রমাগত, চারিদিকের গাছে আর্তনাদের অসীম সমারোহ তুলে মড়মড় শব্দে ভেঙে ছিঁড়ে ফেলতে লাগল ছোটবড় ডাল, দূর থেকে পাঠাতে লাগল কোটি হিংস্র জীবের ফুঁসে ফুঁসে শাসানোর আওয়াজ। একটা কিশোর তেঁতুল গাছ গুঁড়ির কাছে মটকে ভেঙে আছড়িয়ে পড়ল, ডগার সরু সরু ডালপালাগুলি অসংখ্য চাবুকের মতো একসঙ্গে আঘাত করল প্রসাদের পিঠে। সেই মুহূর্তে ঠিক মাথার উপরের অবনত আকাশে প্রচণ্ড রবে গর্জন করে উঠল বজ্র।

তখন ধীরে ধীরে প্রসাদ উঠে বসল। অন্ধ ভয়ে মনে মনে সে মুহুর্মুহুঃ মরছিল, তার চেয়ে ভয়ঙ্কর মৃত্যুভয় জাগায় তার খেয়াল হয়েছে যে এখানে এভাবে পড়ে থেকে সত্যসত্যই মরা চলে না। বাঁচবার চেষ্টা করতে হবে। গাছের ডালের আঘাতে পিঠের অসহ্য যন্ত্রণা এবার বীভৎস শিহরণের মতো বারবার তার সর্বাঙ্গে বয়ে যেতে লাগল। এত জোরে সে দাঁতে দাঁত চেপে ধরল যে মাথাটা তার থরথর করে কাঁপতে লাগল। তবু বমির বেগ ঠেকানো গেল না, দুহাতে ভর দিয়ে উবু হয়ে সে হড়হড় করে বমি করে ফেলল। এমন হাল্কা মনে হতে লাগল নিজেকে যে শুকনো পাতার মতো বাতাস যেন তাকে উড়িয়ে নিয়ে

যাবে। কয়েক মুহূর্ত দুহাতে সে মাটি আঁকড়ে ধরে রইল। তারপর উঠে দাঁড়ানো মাত্র বাতাসের ধাক্কায় মাটিতে পড়ে গেল। ঝড় তাকে উঠে ফাঁকায় সরে যেতে দেবে না, এইখানে তাকে ফেলে রেখে যতক্ষণ পারে খেলা করবে তাকে নিয়ে, তারপর গাছ চাপা দিয়ে মেরে ফেলবে। মানুষের ইচ্ছার বিরুদ্ধে যাওয়ার সাহস প্রসাদের কোনোদিন হয়নি। ক্রুদ্ধা প্রকৃতির স্পষ্ট ও নিষ্ঠুর নির্দেশ মেনে নিয়ে এখানে পড়ে থাকবে কি না ভেবে কিছুক্ষণ সে সত্যসত্যই নিস্পন্দ হয়ে পড়ে রইল। কিন্তু বাঁচবার প্রেরণা মানুষের সক্রিয় হয়ে উঠলে কোটি বছরের অভ্যাসকেও স্বীকার করে না। আবার সে সাবধানে উঠে দাঁড়াল। চলতে আরম্ভ করে ভয়ের পরিবর্তে ভাবনায় তার বুকটা ধড়াস-ধড়াস করতে লাগল। রূপকথার মায়াকাননের চেয়ে ভয়াবহ এই গাছের রাজ্য পার হতে পারলেই খোলা মাঠ, সেখানে গিয়ে পৌছতে পারলে নিরস্ত্র ঝড় তার কিছু করতে পারবে না। ফাঁকায় গিয়ে পৌছতে পারবে কিনা ভেবে উৎকণ্ঠায় বারবার তার শ্বাস রুদ্ধ হয়ে আসতে লাগল।

শেষ গাছটি পার হবার আগেই তার চোখে পড়ল আলো। হেডলাইট জ্বালিয়ে রেললাইনে ট্রেন দাঁড়িয়ে আছে। একসঙ্গে প্রবল হাসিকান্নার আবেগে প্রসাদের দেহ যেন অবশ হয়ে গেল। কিছুক্ষণ সে নড়তে পারল না। তারপর ঊর্ধ্বশ্বাসে ছুটতে আরম্ভ করেই অগভীর একটা খাদে গড়িয়ে পড়ল। এতটুকু তার দুঃখ হল না, আঘাতের বেদনাও অনুভব করল না। নিজের সঙ্গে সে যেন তামাসা করছে এমনি ভাবে গোঙিয়ে গোঙিয়ে সে হাসতে লাগল, গা ঝাড়া দিয়ে উঠবার আগে সস্নেহ পরিহাসের ভঙ্গিতে ঠাস্ ঠাস্ করে নিজের গালে কয়েকটা চড় বসিয়ে বলল, 'ধুত্তোর নিকুচি করেছে, ছুটতে গেলি কেন?' হামা দিয়ে খাদের গা বেয়ে উঠে সোজা হয়ে দাঁড়িয়েই আবার ট্রেনের আলোর দিকে প্রাণপণে ছুটতে আরম্ভ করল।

প্রকাণ্ড একটা গাছ ভেঙ্গে পড়ে লাইন বন্ধ হয়ে গেছে। একটি থার্ড ক্লাস কামরার দরজা খুলে ভিতরে ঢুকেই প্রসাদ মরমে মরে গেল। একগাড়ি লোক হাঁ করে তার দিকে তাকিয়ে আছে। জামা কাপড় তার কাদা আর রক্তে মাখা-মাখি হয়ে গেছে, না-জানি কী ভাবছে সকলে তাকে দেখে! কামরার দরজা-জানালা সব বন্ধ, ভিতরে অসহ্য ভ্যাপসা গরম। প্রসাদের দম আটকে আসবার উপক্রম হল। তাড়াতাড়ি অপর দিকের দরজা খুলে সে লাইনে নেমে গেল।

বাড়িতে পৌঁছানোমাত্র ভূষণ জিজ্ঞাসা করল, 'টাকা পৌঁছে দিয়েছিস?'

'আজ্ঞে না।'

ভূষণ কটমট করে তার দিকে তাকাল। হাত বাড়িয়ে বলল, 'দে।'

এক পকেটে ন্যাকড়া বাঁধা জাম ছিল, অন্য পকেটে ভূষণের রুমালে বাঁধা সাতশো' তেইশ টাকা। জামগুলি ছেঁচে গেছে, রুমাল শুদ্ধ টাকাগুলি কখন কোথায় পড়ে গেছে ভগবান জানেন। পেনোর মাঠেই কোথাও পড়েছে, সে যখন আছাড় খাচ্ছিল অথবা খাদের মধ্যে গড়িয়ে পড়ছিল।

থাবা উঁচিয়ে ভূষণ তার দিকে এগিয়ে আসে, ভয়ে বিস্ময়ে বিস্ফারিত চোখে প্রসাদ তার দিকে তাকিয়ে কাঁপতে আরম্ভ করে দেয়। সে ভদ্রলোকের ছেলে, লেখাপড়া জানে, তার ত্রিশ বছর বয়স হয়েছে, ভূষণ তাকে মারবে! খালি পেটটা গুলিয়ে উঠে আবার তার বমি ঠেলে আসে। দাঁতে দাঁত চেপে ধরতে মাথার কাঁপুনি শুরু হয়ে যাওয়ায় চোখের সামনে ভূষণের মস্ত গোলগাল মুখখানা পাশাপাশি দুদিকে লম্বা হয়ে যায়।

কাছে এগিয়ে আসতে আরম্ভ করেই ভূষণের গতি কেমন অনিচ্ছুক ও মন্থর হয়ে পড়ে, খানিকটা তফাতে থেমে গিয়ে সে থাবা নামিয়ে নেয়। সজোরে ঝাঁকুনি দিয়ে তার মুখখানা দৃষ্টির ফোকাসে আনতে দাঁত খুলে গিয়ে প্রসাদের মুখখানা হাঁ হয়ে যায়। ভূষণ ভয় পেয়েছে! তাকে মারবার জন্য এগিয়ে এসে ভূষণের ভয় হয়েছে!

'পেনোর মাঠে খুঁজলে পাওয়া যাবে।'

'পাওয়া যায় ভালোই, নইলে তোকে পুলিশে দেব।'

ভূষণের ধমকে ঝাঁঝ নেই, এ যেন শুধু কথার কথা। ঝড়ের সঙ্গে লড়াই করে এসে প্রসাদের মূর্তি হয়েছে ভীতিকর, তার লাল চোখের ভয়ার্ত চাউনি দেখে বুক কেঁপে ওঠে। আশার সখের আলমারিতে বসানো প্রকাণ্ড আয়নায় প্রসাদ নিজেকে দেখতে পাচ্ছিল। ভূষণ ভয় পেয়েছে, তাকে দেখে ভয় পেয়েছে, অনুমান করে প্রথমে তার বিস্ময়ের সীমা রইল না। তারপর ধীরে ধীরে জাগল উল্লাস, নিজেকে ভূত সাজিয়ে গুরুজনকে আঁতকে উঠতে দেখলে ছোট ছেলের যেমন উল্লাস জাগে সেইরকম, কিন্তু ঢের বেশী প্রচণ্ড ও উৎকট।

তার মধ্যেও মাথাটা আশ্চর্যরকম ঠাণ্ডা মনে হয়। ধীরে সুস্থে সব যেন সে হিসাব করতে পারছে, বুঝতে পারছে, ভুল হবার ভয় নেই। সে টের পাচ্ছে

রুখে ওঠার ভঙ্গিতে সে যদি এখন দুপা এগিয়ে যায়, ভূষণ আরও ভয় পাবে, আরও সংশয়-ভরা দৃষ্টিতে তাকাবে, আরও নরম গলায় কথা বলবে; হয়তো দুপা পিছিয়েও যাবে! এত ভীরু ভূষণ? এত সহজে সে ভয় পায়?

কী যে উপভোগ্য মনে হয় এই মুহূর্তগুলি প্রসাদের! শেষ করে চলে যেতে ইচ্ছা করে না। আজ বিকেলেও যার কাছ থেকে ছুটে পালাবার জন্য অদম্য প্রেরণা জেগেছিল, অকারণে সাধ করে তার সামনে প্রসাদ দাঁড়িয়ে থাকে, কিছু বলার নেই জেনেও কৈফিয়ৎ দেওয়ার ভাণ করে বলে, 'পড়ে গেলে কি করব! গাছ চাপা পড়েছিলাম, মরে যেতাম আরেকটু হলে। তখন কারো টাকার কথা খেয়াল থাকে?'

ভূষণ ভয়-বিস্ময়ের ভাণ করে সহানুভূতি জানিয়ে বলে, 'গাছ চাপা পড়েছিলে? খুব বেঁচে গেছ তো!'

তখন বিজয়ী বীরের মতো প্রসাদ ঘর থেকে বেরিয়ে এল।

আশা তাকে দেখে আঁতকে উঠে বলল, 'মাগো মা, একি?'

ন্যাকড়ায় বাঁধা ছ্যাচা জামগুলি দেখিয়ে প্রসাদ বলল, 'আপনার জন্য পেড়েছিমাম।'

আশা চাপা গলায় বলল, 'সত্যি?'

বাইরে ঝড়ের মাতামাতি চলছে, ঘরের দরজা জানালা বন্ধ করে স্টোভ জ্বেলে আশা রাঁধছে ভূষণের নৈশভোজনের মাংস। ঘরের মধ্যে গন্ধ আর গরমের অসহ্য সমন্বয়। গায়ের জামা সেমিজ সে খুলে ফেলেছে, ঘামে ভিজে সিদ্ধ মাংসের মতো তার মেটে চামড়া হয়ে গেছে স্যাঁতসেঁতে। 'একটাও ভালো নেই?' বলে মুখে পুরবার উপযুক্ত জাম খুঁজতে সে ঝুঁকে পড়ায় কাঁধের আলগা আঁচলটিও তার খসে পড়ল, মেঝেতে আছড়ে পড়ে ঝনঝন শব্দে বেজে উঠল রিঙে বাঁধা একরাশি চাবি।

প্রসাদ চোখ বুজতে চায়, বুজতে পারে না। পালিয়ে যাবে ভেবে পক্ষাঘাত-গ্রস্তের মতো দাঁড়িয়ে থাকে। ভূষণকে ভয় দেখিয়ে যে বিদ্রোহী উগ্র আনন্দ তার জেগেছিল, এত সহজে তার চেতনা থেকে লোপ পেয়ে সে-আনন্দ তাকে যেন ঝিমিয়ে পড়তে দেবে না। মহাপাপ থেকে, অনন্ত নরক থেকে নিজেকে বাঁচাবার জন্য মন্দিরের দেবতাকে স্মরণ করতে গিয়ে সে শুধু দেখতে পায় কোমল মাংসে

গড়া কাঁধ, বাহু আর বুক। আশা সোজা হয়ে দাঁড়ানো মাত্র তার ঘামে ভেজা দেহটা সে দুহাতে জড়িয়ে ধরল।

গভীর আলস্যে হাই তোলার মতো মুখের ভঙ্গি করে আশা বলল, 'মরণ তোমার! বাড়ী ভরা লোক নেই?'

তবু সে তাকে বুকে চেপে ধরে রাখল আরও খানিকক্ষণ। ছোটছোট কটা চোখের বিহ্বল দৃষ্টি তার মুখে বুলিয়ে, হলুদ রঙীন আঙুলে তার কপালের এলো-মেলো চুল সরিয়ে প্রায় অস্ফুটস্বরে ধীরে ধীরে বলল, 'পড়ে গিয়েছিলে মাঠে? খুব লেগেছে?'

বিস্ময় বা উত্তেজনা আশার নেই, মদালস অচপল নারীর মতো সে যেন বহু পরিচিত প্রিয়তমকে আলিঙ্গন করেছে। কতটুকু সময়ই বা প্রসাদের কাটল সেই ব্যাকুলতাহীন নিবিড় আলিঙ্গনে! ভূষণকে যতটুকু সময় ভয় দেখিয়েছিল তার চেয়ে বেশী নয়। সেইটুকু সময়ের মধ্যেই প্রসাদের মনে হল, আশাকে, আশার অবৈধ কামনাকে, আশার দেহকে সে চিনে ফেলেছে। এ যেন একটা রবারের মেয়েমানুষ, পুরাতন ও ফাঁপা। আশার এই দেহের মোহ কাটাবার জন্য দেবতার পায়ে মাথা-কপাল কুটে সে আর্তনাদ করত! ঘুমের ঘোরে পাশ বালিশকে আঁকড়ে ধরার মতো তাকে আশা জড়িয়ে ধরেছে, তার মধ্যে স্বর্গমর্ত ধ্বংসকারী উন্মত্ত কামনা কল্পনা করে সে হাল ছেড়ে দিতে চেয়েছিল! আশার হৃৎপিণ্ডের ধীর অচঞ্চল স্পন্দন অনুভব করতে করতে প্রসাদের বুকের ঢিপঢিপানি শান্ত হয়ে গেল, ছেলেদের ভিজে ঢ্যাপসা রবারের বলের মতো তার দুটি স্তনের চাপে আগুন ধরা রক্ত তার হয়ে গেল শীতল। প্রায় জড়িয়ে জড়িয়ে আশা বলল, 'সাফসুফ হয়ে নাও গে। আমার চানের ঘরে ভালো করে সাবান মেখে চান করবে যাও। একটা বড় বোতল এনেছে, সবটা আজ খাইয়ে দেব। বারটা বাজতে না বাজতে ঘুমিয়ে পড়বে।'

আশার স্নানের ঘরে গোলাপের গন্ধ, একটানা, অনিবার্য, জমজমাট গন্ধ। তিন আনা দামের একটি সাবানে এত গোলাপের গন্ধ পাওয়া যায়, গোলাপের আরক কত সস্তা। মনটা প্রসাদের আশ্চর্যরকম সাফ মনে হয়, ঝড় সাফ করে দিয়েছে মৃত্যু ভয়, ভূষণ সাফ করে দিয়েছে মানুষের ভয়, আশা সাফ করে দিয়েছে মাছির মতো অন্যের চটচটে ঘন কামনায় আটকা পড়ার ভয়। ঘষে ঘষে সাবান মেখে প্রসাদ স্নান করল। রান্নাঘরের এক কোণে বসে ঠাকুরের পরিবেশন করা ভাত

পেট ভরে খেয়ে নিল। ঝড়বাদল তখন অনেকটা কমে এসেছে। প্রসাদ সদরে গিয়ে দাঁড়াতে তাকে ভয় দেখাতেই যেন কয়েক মুহূর্তের জন্য বাতাস হঠাৎ প্রবল হয়ে চারিদিকে সাঁ-সাঁ রবে শব্দিত হয়ে উঠল। প্রসাদের নবলব্ধ সাহসও এতক্ষণে অনেকটা শিথিল হয়ে এসেছে। অনেকক্ষণ ইতস্তত করে বাতাস অনেকটা শান্ত হয়ে এলে সে পথে নেমে গেল। রেললাইনে এখনো ট্রেনটি দাঁড়িয়ে আছে। লাইন পার হয়ে যে-পথে পেনোর মাঠ থেকে সে পালিয়ে এসেছিল সেই পথে ভূষণের দামী বড় টর্চের আলো ফেলতে ফেলতে সে এগিয়ে চলল। টাকার পুঁটলিটা খুঁজে পাওয়ার পরেও যদি ট্রেনটা ওখানে দাঁড়িয়ে থাকে, এই ট্রেনেই সে উঠে পড়বে। নয়তো স্টেশনে গিয়ে অপেক্ষা করবে, যে-কোনো দিক থেকে প্রথম ট্রেনের প্রতীক্ষায়।

ভাবতেও প্রসাদের বুক কেঁপে ওঠে। কে জানে কোন ভয়ঙ্কর আবেষ্টনীর মধ্যে সে গিয়ে পড়বে! তবে তার আশা আছে একবার গিয়ে পড়লে, অজানা জগতের পরিচয় হলে, ভয় তার কেটে যাবে। সাতশো তেইশ টাকা মূলধন নিয়ে একটা দোকান-টোকান খুলেও সে কি নিজেকে বাঁচিয়ে রাখার ব্যবস্থা করতে পারবে না? এমন একটি বৌ-ও কি তার জুটবে না যে কিশোরী, পূর্ণ-যৌবনা, কয়েকটা ছেলেমেয়ে নিয়ে গড়ে তোলা জমকালো সংসারের গৃহিণী?

# রোমান্স

কলসী কাঁখে পাতলা ছিপছিপে একটি বৌ বেগুন ক্ষেতের পাশ দিয়ে বাড়ী ফিরছিল। কলসীর ভারে একটু সে বাঁকা হয়ে পড়েছে। পিতলের প্রকাণ্ড কলসী, মাজা ঘষা চক্‌চকে। বৌটির পরণের কাপড়খানি ভেজা, এখানে ওখানে গায়ে এঁটে গেছে, লট্‌পট করছে। গড়ন পাতলা হলেও স্বাস্থ্য তার খুব ভালো। গায়ে রীতিমত জোর না থাকলে অতবড় কলসীর ভারে কোমর তার মচকে যেতে পারত।

সূর্য এখন প্রায় মাথার উপর। রোদের তাপে পায়ে-চলা সরু পথটির পাশে ঘাসে ঢাকা মাটি পর্যন্ত তেতে গেছে। ভিজে গামছা ভাঁজ করে বৌটি মাথায় বসিয়েছে।

বেগুন ক্ষেতের পরে ছোটখাট আম-কাঁঠালের বাগান। গাছে গাছে বাগানটি জমজমাট কিন্তু কেমন যেন শুকনো নিষ্ফল চেহারা গাছগুলির, কয়েকটি গাছে শুধু কাঁচাপাকা দুচারটি আম ঝুলছে। বাগানের ওপাশে টিনের চাল আর দরমার বেড়ার বাড়ি আছে টের পাওয়া যায়, গাছের ফাঁকে ভালো করে চোখ পড়ে না। বাকী তিন দিকে দূর বিস্তৃত মাঠ আর ক্ষেত, এখানে-ওখানে বাড়িঘর গাছপালার ছোটছোট চাপড়া বসানো। বেগুন ক্ষেতের চারিদিক নির্জন, দিনে-রাতে সবসময় কারো কারো এখানে কম বেশি গা ছমছম করে।

বেগুন ক্ষেতের মাঝখান দিয়ে পুরানো প্যাণ্ডাসে আলপাকার উর্দি আর কোলবালিশের সরু খোলের মতো প্যাণ্টালুন পরা মাঝবয়সী একটি লোক জোরে জোরে আম-কাঁঠালের বাগানটির দিকে চলছিল। বারবার সে বৌটির দিকে চেয়ে দেখছে। গোঁফ দাড়ি চাঁছা এবং কানের ডগা পর্যন্ত জুলপি তোলা তার লম্বা ফর্সাটে মুখে চোখ দুটি বেশ বড়-বড়, যদিও ছোট হলেই মানাতো বেশি।

বাগানে একটা কাঁঠাল গাছের নিচে সে বৌটির পথ আটকাল। পাশ কাটিয়ে যাবার পথ অবশ্য চারদিকে অনেক ছিল। পায়ে চলা যে সরু পথটি ধরে বৌটি আসছিল সেটাও কাঁঠাল গাছটির হাত তিনেক তফাৎ দিয়েই গিয়েছে। বৌটি নিজেই সরে তার সামনে আসায় এগোবার আর পথ রইল না।

'ওমা, সুবলবাবু যে! পেন্নাম।'

'এ তোমার কেমন ব্যাভার সুখময়ী?'

'তোমারি বা এ কেমন ব্যাভার সুবলবাবু, দিন দুকুরে নাগাল ধরা?'

দুহাতে কানা ধরে কলসীটা সে নামিয়ে রাখল। যে কাঁখে কলসী ছিল তার উল্টো দিকে বেঁকে বেঁকে সোজা করে নিল কোমরটা। সুবলের ক্রুদ্ধ নালিশভরা দৃষ্টি দেখে একবার সে অপরাধিনীর মতো একটু হাসল। অবহেলার সঙ্গে কাঁধে ফেলা ভিজে আঁচলটি নামিয়ে ধীরে ধীরে ভাঁজ খুলে আবার ভালো করে গায়ে জড়াল।

'গোড়ায় তো ডরিয়ে গেলাম, কোন্ মুখপোড়া উঁকি মারছে গো? শেষে দেখি মোদের সুবলবাবু। নিশ্চিন্দি হয়ে তখন সাঁতার কেটে চান করলাম।' ফিক্ করে হেসে লজ্জায় মুখ নামিয়ে মৃদুস্বরে বলল, 'তোমার জন্যে। সত্যি তোমার জন্যে—কাল ফিরে যেতে হল তোমার!'

সুবল ক্ষুব্ধ কণ্ঠে বলল, 'কাল তো প্রথম নয়। ফিরেই তো যাচ্ছি। এলে না কেন কাল? রাত দুপুর তক্ শিরীষতলায় মশার কামড় খেলাম। মা মনসা না করুন,'—দুহাত জড়ো হয়ে সুবলের কপালে ঠেকে গেল—'সাপের কামড়ে মরব একদিন।'

সুখময়ী আপসোসের আওয়াজ করল চুকচুক, 'বালাই ষাট। কিন্তু কী করি, তেনা যে ফিরে এল গো!'

'একবার জানান দিয়ে তো যেতে পারতে, সবাই ঘুমুলে পর? ঘুরঘুটি আঁধারে একটা মানুষ হাঁ করে—'

'ঘুমিয়ে পড়লাম যে! ওনার সাথে ঝগড়া করে কেঁদে কেঁদে ঘুমিয়ে পড়লাম।'

'ঝগড়া হল? বেশ, বেশ! তা ঝগড়াটা হল কী নিয়ে?'

'সোয়ামির সাথে মেয়েমানুষের আবার কী নিয়ে ছগড়া হয়? শাড়ি গয়না নিয়ে।'

সুবল হঠাৎ উত্তেজিত, উৎসুক হয়ে বলল, 'তুমি যত শাড়ি গয়না চাও—'

'ইস? ফতুর হয়ে যাবেন!' ছায়ায় চাপা আলো লেগে সুখময়ীর পান খাওয়া দাঁতের ঘষামাজা অংশগুলিতে ভোঁতা ঝকমকি খেলে গেল।—

'ফতুর নয় হলে। মোর তরে ফতুর হতেই তো চাইছ তুমি হাজারবার। কিন্তু শাউড়ি সোয়ামি যখন শুধোবে মোকে, অ বৌ, শাড়ী গয়না

কোথা পেলি লো, কী জবাব দেব শুনি? বলব নাকি, কুড়িয়ে পেইছি গো, ঘাটের পথে কুড়িয়ে পেইছি? তার চেয়ে এক কাজ করনা? শিরীষতলায় মশার কামড় খেয়ে তোমারও কাজ নেই, শাড়ি গয়না পরে বেড়ালে কেউ যে শুধোবে তাতেও মোর কাজ নেই—এমনি কিছু কর?'

সুবলের মুখখানা লম্বাটে হয়ে গেল।—'তা জানি, তোর শুধু গয়না শাড়িতে মন।'

'না গো না, গয়না শাড়ি আমি চাইনে। আমার মনটি তোমার।'

'তাই যদি হত সুখী—'

'হত মানে? তুমি ভাবো গয়নার লোভে তোমায় মন দিইছি। কত গয়না দেবে তুমি? কত মুরোদ তোমার? কলকাতায় নিয়ে সেজবাবু সোনায় মুড়ে রানী সাজিয়ে রাখতে চেয়েছিল, তা গিইছি আমি? আমি বলি—না, যাকে মন দিইছি তার সাথেই চুলোয় যাব, চুলোয় যদি যাই।'

'হুঁ।'

'বিশ্বেস হয় না, না? বেশ তো, চল না এখুনি যাই। এক কাপড়ে এখুনি গিয়ে গাড়ি ধরি তিনটের। তুমিও ফকির, আমিও ফকির।'

পাতার ফাঁক দিয়ে সুবলের সর্বাঙ্গে চাকাচাকা আলো আঁকা হয়ে গেছে। ভিজে গামছা দিয়ে সুখময়ী তার মুখ আর ঘাড়ের ঘাম সযত্নে মুছে দিল। কিন্তু সুবল খুশি হয়েছে মনে হল না, সুখময়ীর কাছ থেকে এরকম ছোটখাট আদর পাওয়ার বিশেষ দাম যেন নেই, পুরানো হয়ে গেছে।

'অমন যার মন হয় সে একবারটি শিরীষতলায় আসে। কাল নিয়ে চারবার ঠকালে আমায়।'

'ওগো মাগো, ঠকালাম! আমি তোমায় ঠকালাম! ভেস্তে গেল তো কী করব আমি? হাত-পা বাঁধা মেয়েলোক বই তো নই। ঘরের বৌ, পরের দাসী, কী খ্যামতা মোর আছে বলো? তোমায় ঠকাব, তোমার জন্যে মরণ হয়েছে আমার? কিছু ভালো লাগে না সুবলবাবু, একদণ্ড ঘরে মন বসে না। মাইরি বলছি, কালীর দিব্যি। মন করে কি, দূর ছাই, ঘর-সংসার ফেলে তোমার সঙ্গে পালিয়ে যাই।'

বড় একটা ফাঁক দিয়ে এক ঝলক রোদ সুখময়ীর মুখ ঘেঁষে কাঁধ ছুঁয়ে মাটিতে পড়েছে। আবেগ আর উত্তেজনায় এতক্ষণে যেন চোখ দুটি তার

সেই আলোতে জলজল করে উঠল। সুবল কথাটি বলে না। উসখুস করে আর এ পা থেকে ও পায়ে ভর দিয়ে দাঁড়ায়।

'দেশ গাঁ ছেড়ে দূর দেশে পালিয়ে যাই, দেশে কেউ মোদের চিনবে না। সব বালাই চুকিয়ে দুজনে ঘর-কন্না করি।'

'তা হয় না সুখময়ী। চাদ্দিকে বড় নিন্দে হবে, আর ফেরা যাবে না।'

'কে ফিরছে হেথা? জমি-জায়গা সব বেচে দিয়ে আমায় নিয়ে পালাবে। মোদের ফিরবার দরকার!'

'মোক্তারি করে দুটো পয়সা পাচ্ছি—'

এখানে গাছের ছায়াতে গুমোটে গরম, সুবলের কপাল ঘেমে চোখে এসে পড়তে চায়। আঙুল দিয়ে সে কপালের ঘাম মুছে মুছে ঝেড়ে ফেলতে থাকে। সুখময়ীর ভিজে চেহারায় ঘাম টের পাওয়া যায় না। আগ্রহ উত্তেজনা ফুরিয়ে গিয়ে সে শান্ত হয়ে গেছে। ঝুঁকে কাপড় তুলে সে একবার হাঁটুর কাছে চুলকে নিল, সোজা হয়ে হাঁটু চুলকানো আঙুলেরি একটার ডগা কামড়ে ধরল। ঘাড় তার কাত হয়ে গেল ভাবনায়।

কলসীর কানা ধরে তুলতে গিয়ে সে আবার ঘুরে দাঁড়াল। সুখময়ীর রাগ হয়েছে। কলসী ছেড়ে পাক দিয়ে সোজা হয়ে মাথা তুলে দাঁড়ানোর ভঙ্গিটা তার ফোঁস করে ফণা তুলে সাপের কামড়ে দিতে চাওয়ার মতো। কি মিষ্টি হাসিই সুখময়ী হাসল। আড় চোখে চেয়ে চেয়ে দ্বিধা-সঙ্কোচের ভঙ্গি করে হঠাৎ এগিয়ে গিয়ে বুক দিয়ে সে সুবলকে গাছের সঙ্গে চেপে ধরল, মুখ উঁচু করল, সুবলের মুখের কাছে কিন্তু পৌঁছল না। গাছে পিঠ দিয়ে সুবল তখন কাঠ হয়ে গেছে।

'মোর চেয়ে তোমার মোক্তারি বড় হল?'

'কত কষ্টে পশার করেছি, দুটো পয়সা পাচ্ছি—'

সুখময়ী এতক্ষণে দুহাতে তার গলা জড়িয়ে ধরেছে। সুবল নরম হয়ে আসছে। একটি হাত তার সুখময়ীর পিঠে আশ্রয় খুঁজে বেড়াচ্ছে।

'তুমি না ফতুর হতে পার আমার জন্যে? ঘর বাড়ি জমি জায়গা বেচে ঢের টাকা পাবে, ব্যবসা করে রাজা হয়ে যাবে তুমি! রানীর মতো খাটে শুয়ে আমি হাই তুলবো, আর চাকরাণী মাগীগুলোকে হুকুম করব। চানের ঘরে তুমি আমার চান দেখবে—সত্যি দেখাব, দিব্যি গালছি।'

'আচ্ছা, তাই যাব সুখময়ী, সব বেচে দিয়ে তোমায় নিয়ে বিদেশে যাব। কিন্তু সে তো দুচার দিনে হবে না—'

'মোক্তারি জানো বটে তুমি সুবলবাবু। দাঁড়াও আমি আসছি কলসী রেখে।'

কাঁখে কলসী তুলতে গিয়ে সুখময়ী আজ বোধ হয় এই প্রথম টলে পড়ে গেল। কলসীর জল শুষে নিল মাটি, আর তার ভিজে কাপড় কুড়িয়ে নিল মাটির লাল ধুলো।

'অদেষ্টে কত আছে!' বলে মাটি থেকে উঠে দাঁড়িয়ে ভোঁতা গলায় সে বলল, 'দাঁড়াও বাবু। একটু সাবুন আনি, নইলে এ মেটে রঙ ওঠবার নয়। ফের নাইতে হবে।'

বাড়ির অঙ্গন শূন্য, ঘরের বাইরে কেউ নেই। বাইবে কেউ থাকেও না এ সময়। সুখময়ী রেঁধে বেড়ে খাইয়েছে সবাইকে, আর কোনো কাজ কারো নেই। রসুই ঘরের দাওয়ায় একতাড়া মাজা বাসন। ঘাটে গিয়ে বাসন মেজে এনে তবে তার কলসী নিয়ে নাইতে যাবার ছুটি হয়। কলসী ভরে জলটি আনা চাই। পূবের ঘরে নটবর হুঁকো টানছে, কথা বলছে পাড়ার কানাই ধরের সঙ্গে। শাশুড়ী শুয়েছে, নটবরের বৌ-মরা ভাই তার সঙ্গে পরামর্শ করছে আগামী বিয়ের—জ্যৈষ্ঠ মাসের সাতুই আসতে মাসেক সময় নেই!

বাড়ির কুকুরটা উঠে এসে লেজ নেড়ে অভ্যর্থনা জানাতেই সুখময়ী তাকে একটা লাথি কষিয়ে দিল। আর সেই অবোধ প্রাণীর কেঁউ কেঁউ আর্তনাদ শেষ হবার আগেই রসুই ঘরের দাওয়ায় বাসনের গাদায় আছড়িয়ে পড়ে শুরু করল নিজেব আর্তনাদ—একটু চাপা, একটু অস্বাভাবিক স্বরে। ভয়ে তার গা কাঁপছিল।

সবাই ছুটে এল। একসঙ্গে শুধোতে লাগল, কী হয়েছে? বৌকে জড়িয়ে ধরে নটবরের মা জুড়ে দিল কান্না। কুকুরটা তখনো কেঁউ কেঁউ করে মরছে! সুখময়ীর বুকের মধ্যে ঢিপঢিপ করছিল। কী থেকে কী হবে তা ভগবান জানেন, এই তাঁর শেষ লড়াই।

সুখময়ী কেঁপে কেঁপে কেঁদে কেঁদে বলল, 'বড্ড ভয় পেইছি মা। বুকটা ধড়াস্ ধড়াস্ করছে। কত বলি একলাটি ঘাটে যেতে ডর লাগে, কেউ তো যাবে না সাথে। নইলে কি ওই মুখপোড়া সুবল মোক্তার—'

শুনে সবাই একসাথে চুপ মেরে গেল। ইতিমধ্যে পাশের দুবাড়ির মেয়ে-পুরুষ

ছুটে এসেছিল। তারাও হঠাৎ চুপ হয়ে গেল জন্ম-বোবার মতো। নীরবে মুখ চাওয়াচাওয়ি ছাড়া কি আর করার আছে এমন একটা অসম্পূর্ণ খবর শুনে? নটবরের মা'র কান্না থেমে গিয়েছিল, প্রথমে অধীর হ'য়ে শুধোল, 'কি করেছে সুবল মোক্তার? অ বৌ, বল্না কী করেছে সুবল মোক্তার?'

'বাগানে একলাটি পেয়ে হাত চেপে ধরেছিল গো, কলসী ফেলে পালিয়ে এইছি। ছুটতে ছুটতে আছাড় যা খেইছি কবার—হা ছ্যাখো।'

হাতের তালু আর কাপড়ে রক্ত-মাটি ও রক্তের দাগ সে দেখিয়ে দিল। কয়েকজনের চাপা নিশ্বাস পড়ল একটু নিরাশার সঙ্গে, কতবড় সম্ভাবনার এই পরিণতি! শুধু হাত ধরেছিল! দুপুর বেলা জনহীন বাগানে মেয়েমানুষকে নাগালে পেয়ে শুধু হাত ধরেছে সুবল মোক্তার? মামলা মোকদ্দমা হবে না, ব্যাপারটা চাপা পড়ে যাবে আজকালের মধ্যে। একি একটা ঘটনা!

তবু সবাই ছি-ছি করে আর সুবল মোক্তারকে গাল দেয়। বাগানে গিয়ে তাকে শাসন করে আসার কথাটা কেউ ভাবেও না, বলেও না। শেষে সুখময়ীকেই ঝাঁঝ দেখিয়ে বলতে হয়, 'অ ঠাকুরপো, দাঁড়িয়ে শুধু জটলা করবে তোমরা? যাও না, দুঘা দিয়ে এসো না বজ্জাতটাকে?'

নটবরের মা বলে, 'চুপ কর্ মাগী, চুপ কর্।'

'কেন চুপ করব? আমার হাত ধরবে, তোমরা তা চুপ করে সয়ে যাবে!'

নটবর বলল, 'ও শালা কি আর আছে, পালিয়ে গেছে।'

'থাকতে তো পারে? কলসী আনতে ফিরে যাব ভেবে থাকতে তো পারে ঘুপচি মেরে? যাও না একবার, দেখে এসো।'

তখন নটবর, শশধর, নিতাই আর পাড়ার একজন সুবলকে খুঁজতে যায়, নটবরের মা চেঁচিয়ে বলে দেয়, 'কলসীটা আনিস কেউ। শুনছিস কলসীটা আনিস।'

সুখময়ীকে ঘিরে মেয়েদের জটলা চলতে থাকে। চারিদিকে তারা রটাবে, তবু তারাই বলে যে এমন হৈ-চৈ করা উচিত হয়নি সুখময়ীর, জানাজানি হওয়া কি ভালো! চুপিচুপি শাউড়ি বা সোয়ামিকে বললেই পারত সে, পুকুরঘাটে যাওয়ার সময় একজন কেউ সঙ্গে যেত। সুখময়ী শুনে যায়, কথা বলে না। নটবরের মা'র চাপা আপসোস আর গালাগালির জবাবে শুধু ফোঁস করে ওঠে।

সুবলকে পাওয়া গেল কাঁঠাল বাগানেই, কিন্তু ধরে মারবার সাহস হল না একজনেরও।

নিতাই নেহাৎ বদরাগী মানুষ, সে শুধু জিজ্ঞেস করল, 'বৌ-ঝির হাত ধরে টানা কেন মোক্তারবাবু?' সুবল রেগে বলল, 'তোর তো বড় বাড় হয়েছে নিতাই, যা মুখে আসে তাই বলিস!' শশধর মৃদুভাবে সাবধান করে দিল, 'আর যেন এসব না ঘটে মোক্তারবাবু।'

সুবল আর কথা না বলে হনহন করে এগিয়ে গেল। মুখখানা তার একটু ফ্যাকাসে হয়ে গিয়েছে। সুখময়ী ফুরিয়ে গেল, চিরতরে সরে গেল তার জীবন থেকে। একটু কলঙ্ক তার রটবে—কিন্তু তীব্র অস্বীকারের জোরে সে তা উড়িয়ে দিতে পারবে। কিন্তু আবার যদি এমন কিছু ঘটে, দুর্নাম তার জোর পাবে।

বড় একটা মামলা ছিল সুবলের এ-সময়, মনটা একেবারে খিঁচড়ে গেল! নাঃ, মনটা একটু শক্ত করতে হবে তার। সবে প্র্যাকটিস জমছে। বাকী দিনটুকুতে ছোট মহকুমা সহরের চারিদিকে যে তাদের নামে ঢি-ঢি পড়ে গেছে, সেটা সুখময়ী টের পেল সন্ধ্যার পর নটবরের হাতে বাখারি খেয়ে। বাকী দিনটা বাড়ির সকলে মুখ ভার করে থেকেছে, তাকে বাদ দিয়ে করেছে জটলা। বিকেলে আড্ডা দিতে বেরিয়ে সন্ধ্যার পর মুখ অন্ধকার করে নটবর ফিরে এল, গর্জাতে গর্জাতে মা আর ভাইকে জানিয়ে দিল সহরশুদ্ধ লোক কী বলাবলি করছে এবং খবরটা ভালো করে শুনবার আগ্রহে সুখময়ী কাছে এসে দাঁড়াতে সরু একটা বাখারি তুলে তার পিঠে কয়েক ঘা বসিয়ে দিল। সরু বাখারির বেতের মতো ধার, পিঠ কেটে রক্ত বেরিয়ে গেল সুখময়ীর।

কিন্তু সে তীব্র ব্যথা তার কাছে অতিরিক্ত ঝাল-খাওয়া সুখের মতো লাগল। কলংক তবে রটেছে! তবে আর এখন কী বাধা রইল সুবলের তাকে নিয়ে পালিয়ে যাবার? এ বদনাম সয়ে সে তো টিঁকতে পারবে না এখানে। যেতে হলে তাকে সঙ্গে নিয়ে যাবে না কেন?

নটবরের মা বলল, 'থাক, থাক। মারধোর করে কাজ নেই। ও-বৌকে তো আর ঘরে রাখা যাবে না। কাল সকালে খেদিয়ে দিস। মামার বাড়ি যাক, নয়তো চুলোয় যাক।'

শুনে একটু ভাবনা হল সুখময়ীর। সত্যি তাকে তাড়িয়ে দেবে নাকি? গালাগালির জন্য সে তৈরী হয়েই ছিল, তার উপর নয় কিছু মারধোর হয়েছে। কিন্তু খেদিয়ে দিলে তো মুস্কিল! সুবলের যদি বেশি রকম রাগ হয়ে থাকে, তাকে যদি সঙ্গে নিয়ে যেতে না চায়! পুরুষের মন তো, বিগড়ে যেতে কতক্ষণ! তবে

তো তার একুল-ওকুল দুকুল যাবে, মাথা গুঁজবার ঠাঁই থাকবে না জগতে। মামা কি ঠাঁই দেবে তাকে? মামারও তো শুনতে বাকী থাকবে না এ কেলেংকারির কথা।

ভাবে আর সুবলের প্রেমে বিশ্বাস হারিয়ে সে পিঠের জ্বালায় কাতরায়। চুলোর ধোঁয়ায় তার চোখ জ্বলে আর ভাতের হাঁড়ির বাষ্পে জগৎ ঝাপ্‌সা হয়ে যায়। আগুনের আঁচে মাঝে মাঝে শরীরটা শিউরে ওঠে, জ্বর আসবার মতো উদ্ভট শিহরণ। জল ছুঁতে গিয়ে গা ছমছম করে। জ্বর কি একটু এসেছে তাহলে তার? সকলকে ভাত দিয়ে হেঁসেল তুলে খাওয়ার অনিচ্ছা নিয়ে খিদের জ্বালায় কিছু খায়। রসুইঘর বন্ধ করে কুপি হাতে উঠোন পেরিয়ে ঘরের দাওয়ায় কুপিটা নিভিয়ে রেখে ঘরে ঢোকে। চৌকিতে বসে নটবর তামাক টানছে। কাল তাকে খেদিয়ে দেবে নটবর। এতকাল সোহাগ করে কাল তাকে দূর করে দেবে। সুবলের সঙ্গেই পালিয়ে গিয়ে বা তার তবে কী লাভ হবে? বৌকে যদি মানুষ খেদিয়ে দিতে পারে, দুদিন পরে সুবল কেন তাকে ফেলে পালাবে না?

নটবরকে একটু নরম করার চেষ্টার কথা মনে আসে, কিন্তু সুখময়ী উৎসাহ পায় না। রাগ কমিয়ে কতবার সে নটবরের সোহাগ আদায় করেছে, কৌশল তার অজানা নয়, কোনদিন ব্যর্থও হয়নি। আজ সে মনে জোর পায় না। বাখারির মার খেয়েছে বলে নয়। মার খেলেও মান বাঁচিয়ে সোহাগ যাচা যায়। নিজের উপরেই আজ তার বিশ্বাস নেই। নিজেকে কেমন রূপহীনা, কুৎসিত মনে হচ্ছে। তার যেন কাটির মতো সরু আর কাঠের মতো শক্ত দেহ। কী দিয়ে সে নটবরকে নরম করবে? তার চেয়ে শুয়ে পড়া ভালো। মাথা ঘুরছে, পিঠ জ্বলছে, শরীর ভেঙে পড়ছে, চুপ করে শুয়ে চোখ বুজে রাতটা কাটানো যাক। সুবল নটবর সকলের ভরসাই যখন তার ফুরিয়ে গেছে, কী আর হবে আকাশ পাতাল ভেবে।

চৌকিতে উঠতে তার ভরসা হল না। মেঝেতে মাদুর বিছাতে গেল। তখন কথা কইল নটবর।

'দোর দে, হুঁকোটা রাখ।'

সুখময়ী দুয়ার বন্ধ করে হুঁকোটা রেখে মাদুরে শুয়ে পড়ল। পিঠে ব্যথা ছিল, মনে খেয়াল ছিল না, অভ্যাস মতো চিৎ হয়ে শুয়েই মৃদু আর্তনাদ করে সে পাশ ফিরল। চৌকিতে বসে প্রদীপের আলোতে নটবর তাকে খানিক দেখল, পা গুটিয়ে কি অদ্ভুত ভঙ্গিতে বৌটা তার শুয়েছে!

'পিঠে ব্যথা হয়েছে নাকি বৌ? গোসা হয়েছে? আর মারবো না তোকে। কোন শালা আর তোর গায়ে হাত তোলে!'

'আমায় কাল তাড়িয়ে দেবে?'

'দূর পাগলি। ও কথার-কথা বলছিলাম। তোকে ছেড়ে কি থাকতে পারি?'

সুখময়ী নিজেই স্বামীকে বুকে টেনে নিয়ে দাঁতে দাঁত লাগিয়ে চোখ বুজল। মাদুরের ঘষায় পিঠে যেন তার করাত চলতে লাগল অনেকগুলি। একবার অজ্ঞান হয়ে গিয়ে আবার চেতনা ফিরে এল, তবু সে শব্দ করল না। আর্তনাদগুলি বুকে চেপে, গোঙানিগুলি গলায় আটকে রেখে দিল। নটবর ছেড়ে দেওয়ামাত্র সে পাশ ফিরল। আলো নিভিয়ে চৌকির বিছানায় শোবার সময় কর্তব্যবোধে নটবর বলল, 'গা যেন তোর গরম দেখলাম, জ্বর হয়েছে নাকি?'

'একটু হয়েছে।'

'মেঝেতে কেন তবে? চৌকিতে আয়।'

'যাই।'

কিন্তু শেষ পর্যন্ত চৌকিতে সে গেল না। আলো নেবার আগে সে দেখেছে, পিঠের রক্তে মাদুর লাল হয়ে গেছে।

নটবর ঘুমিয়ে পড়ল অল্পক্ষণের মধ্যেই। ঘুম গাঢ় হয়ে এলে তার নাক ডাকতে আরম্ভ করল। তখন চুপিচুপি দরজা খুলে সুখময়ী বাইরে বেরিয়ে গেল। রাত বেশি হয়নি, শশধর জেগে আছে। পাড়ার লোকও হয়তো জেগে আছে অনেকে। থাক জেগে! কতক্ষণ লাগবে তার সুবলকে দুটি কথা শুধিয়ে আসতে? বাগান হয়ে বেগুনক্ষেত পার হলেই সুবলের বাড়ি।

ডুবুডুবু চাঁদের জ্যোৎস্না এখনও একটু আছে। বাগানের গাঢ় অন্ধকার কোন রকমে পার হলে পথের চিহ্ন নজরে পড়ে। সুখময়ী তরতর করে বেগুনক্ষেতের বেড়া ঘেঁষে এগিয়ে গেল। তাড়াতাড়ি ফেরা চাই, নটবরের ঘুম ভেঙ্গে গেলে যাতে সহজ স্বাভাবিক বিশ্বাসযোগ্য কৈফিয়ৎটা দেওয়া যায়। সুবলের বাড়ির ঘরে ঘরে আলো নিভেছে। তার ঘরের পাশে গাঁদাফুলের বাগান। একটু তার ফুলের বাগান করার সখ আছে। বাড়ির সামনের বাগানটি তার দেখবার মতো, এখান থেকে নানা ফুলের মেশান গন্ধ নাকে আসে। প্রথম ডাকেই সাড়া দিয়ে সুবল বেরিয়ে এল।

'চুপ। আস্তে। আবার কেন?'

'ত্মাখো, তোমার জন্যে কি মারটা মেরেছে আমায়।'

'তোমার জন্যে আমার বদনাম হল সুখময়ী। কত ভালো বলতো লোকে আমায়, কত সম্মান করতো, তোমার জন্যে সব গেল।'

'চল আমরা পালিয়ে যাই দুচার দিনের মধ্যে। সব বেচে দাও—'

'তোমার খালি বাজে কথা। সব বেচে মোক্তারি ফেলে কোথায় যাব?'

'এত কেলেংকারী হল, চারিদিকে ঢি-ঢি পড়ে গেল, তবু থাকবে? কি করে থাকবে?'

'আস্তে আস্তে ভুলে যাবে লোকে।'

সুখময়ী আস্তে আস্তে পিছিয়ে আসছিল, সুবল তার হাত চেপে ধরল।

'শীগগির ফিরতে হবে।'

'একটু বসে যাও? বৌ মরে গেছে কবে, এতকাল বিয়ে করিনি তোমার জন্যে? একটু বসে যাও?'

সুবলের ঘাট বাঁধানো। মোক্তারির টাকায় সবে ঘাট বাঁধিয়েছে, এখনো কোথাও ফাটল পর্যন্ত ধরেনি। ঘাটের ধোয়া মোছা পরিষ্কার সিমেণ্টও সুখময়ীর পিঠের রক্তে লাল হয়ে গেল। সমস্ত ঘাট নয়, সুখময়ীর পিঠের নীচেকার অংশটুকু।

পরদিন নাইতে এসে লোকে বলল, কুকুর বা বিড়াল ছানা বিইয়েছে সেখানে। কিম্বা বুনো শেয়াল।

# ধনঞ্জন যৌবন

মেঝেতে বিছানো মাদুরে আছড়ে পড়ে রাঘব তখন সতর্ক চাপা গলায় আর্তনাদ করার সঙ্গে বার তিনেক জোরে জোরে নিজের কপালটা চাপড়ে দেয়। গায়ে জোর আছে, কড়া-পড়া হাতের তালু। গলার চেয়ে কপাল চাপড়ানোর আওয়াজটা হয় জোরালো।

'অসতী করেছে করেছে, প্রাণে মারতে পারল না? ধম্মো নিল, প্রাণটুকু নিতে তার কী হয়েছিল!'

ফাঁসি হবে বলে নিজে সুমতিকে খুন করতে পারছে না, এ আপসোস সে জন্য নয়। আপসোস এখনো সুমতিকে নিয়ে ঘর করতে হবে বলে। তাড়িয়ে দেবার ক্ষমতা তার নেই, বিরাগী হয়ে ছেড়ে যাবার ক্ষমতা নেই। লোহার মতো শক্ত তার দেহমন এই জীবন্ত কোমল চুম্বকে এঁটে গেছে। পিস্তলের সঙ্কেতে ছোটবাবু মৃত্যুভয় জাগিয়েছিল সুমতির, বাইরের রোয়াক থেকে এক-পা এক-পা করে পিছু হটিয়ে এই ঘরে ঢুকিয়েছিল। যাওয়ার আগে একটি গুলি সুমতির উপর খরচ করে গেলেই এসব হাঙ্গামা চুকে যেত।

সুমতি বলে, 'কি জ্বালা, বেশ্যা নিয়েও তো কত মানুষ সুখে দিন কাটাচ্ছে। তোমার বুক জোড়া ধন বিয়ে না করা ইস্তিরিটি কী ছিল আগে? যা হয়েছে, হয়ে গেছে। অত বাড়াও কেন?'

চৌকিতে তালির পর তালি দেওয়া সাবান-কাচা ময়লা মশারি। বেশি কাচবার উপায় নেই, জীর্ণ মশারি ছিঁড়ে যায়। কোমর পর্যন্ত শরীর বার করে চৌকির প্রান্তে কনুই পেতে দুহাতের তালুতে চিবুক রেখে সুমতি নির্বিকার শান্তভাবে বলে, 'আর তাও বলি, বদমাস গুণ্ডা তো নয়, লাখপতি বামুনের ছেলে। সেকালে মুনিঋষি অতিথ হলে রাজারা যেচে রানীকে পাঠিয়ে দিত তাদের কাছে, ভাগ্যি বলে মানত। একটা রাজার বংশ থাকত নইলে?'

রাঘব উঠে বসে অসহায় ক্রোধে দাঁতে দাঁত ঘষতে থাকে। একটু যদি কাঁদাকাটা করত সুমতি, একবার যদি বলত, এ-প্রাণ আমি আর রাখব না! গায়ে মাথায় হাত বুলিয়ে তাকে সান্ত্বনা দেওয়া যেত।

'বিছানায় এস। মিথ্যে কেন সারারাত মশার কামড় খাবে?'

'এ-জীবনে আমি আর তোকে ছোঁব ভেবেছিস ?'

'ছুঁয়ো না। মাঝখানে পাশ বালিশটা দেবখন।'

দরজা বন্ধ করলে মাটির ঘরখানার ছোট জানলা দিয়ে ভালো বাতাস আসে না। পচা ইঁদুরের গন্ধে ঘরের বাতাস ভারি। অনেক খুঁজেও ইঁদুরটা আবিষ্কার করা যায়নি। মশারির ভিতরে পচা গন্ধটা অন্য সুবাসের তলে চাপা পড়ে গেছে। তার খানিকটা রাঘবের কিনে দেওয়া সুগন্ধি কেশ তৈলের, খানিকটা ছোটবাবুর আতর মাখা রুমালের। রুমালটা ছোটবাবু ফেলে গেছে।

পিস্তলের কথাটা রাঘবের কেমন একটু গোলমেলে মনে হয়। যার টাকা আছে, সহায় আছে, সুন্দর চেহারা আছে—সে কেন এভাবে খেয়াল মেটাবে সোজাসুজি ভুলানোর চেষ্টা না করে ? সব চেয়ে বড় কথা, সুমতির জন্য পাগল হবার কী কারণ আছে ছোটবাবুর ? প্রদীপের মতো সুমতিকে ম্লান করে দিতে পারে বিদ্যুতের আলোর মতো এমন নারী-দেহের অভাবে তার স্বভাব নষ্ট হবার কথা তো নয়।

জিজ্ঞাসা করলে সুমতি প্যাঁচালো জবাব দেয়। 'আমি কি দেখেছি পিস্তল না বন্দুক ? ভয়ে বলে আমার তখন বুক টিপ-টিপ করছে। কি যেন একটা বার করলে পকেট থেকে— '

তিন দিন অবিরাম বৃষ্টি হয়েছে। মাটিবহুল সহর যেন ধুয়ে যাবে মনে হয়। বাইরের জগতের সঙ্গে বাঁধা সড়কের দুটি যোগাযোগ জখম হয়ে গেছে। প্রথম দুদিন নির্মলেন্দু ওয়াটারপ্রুফে গা ঢেকে তার স্পিনিং মিল এবং নারকেলের ছোবড়া ও তেলের কারখানা পরিদর্শন করতে গিয়েছিল। বর্ষার অজুহাতে অনুপস্থিতি বেড়েছে, কাজে আরও ঢিল পড়েছে, আরও বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছে। রাগে আগুন হয়ে নির্মলেন্দু ফিরে এসেছে। অবেলায় ব্রাণ্ডি আর হুইস্কি মিশিয়ে গিলেছে, ধীরেনের সঙ্গে ঝগড়া করেছে, সিগারেট চাইতে চুরুট এনে দেওয়ায় নন্দের গালে মেরেছে চড়। তার ছটফটানির মতো বাইরে ক্রুদ্ধ বাতাসে আছাড়ি-পিছাড়ি করেছে বড় বড় গাছ আর ভাঙা ভাঙা যুদ্ধের গর্জনের মতো আকাশে গুরু গুরু ডেকেছে মেঘ।

খদ্দরের ভিজে জামা কাপড় কয়েক ঘণ্টা ধরে ধীরেনের স্বাভাবিক শান্ত মেজাজ আরও যেন শান্ত করে দিয়েছে। দুটি পাঞ্জাবিই ভিজে যাওয়ায় নির্মলেন্দুর

কটি গেঞ্জি ধার নিয়ে গায়ে চাপিয়ে সে বলেছে, 'এত অল্পে ক্ষেপে গেলে বড় কাজ হয় না।'

'অল্প! হিসেব মতো একটা কাজ হচ্ছেনা, সব পরিকল্পনা ভেস্তে যাচ্ছে, ত সুবিধে দেওয়া হচ্ছে শূয়ারকা বাচ্চাগুলোর ততই বজ্জাতি বাড়ছে, এ হল তোমার অল্প! তুমি, দিবাকর, দীনেশবাবু সবাই তোমরা অপদার্থ, শুধু স্বপ্ন দেখতে জানো।'

মুষড়ানো মন নিয়ে নির্মলেন্দু গুম খেয়ে থাকে। কেউ যেন ভালো চায় না, উন্নতি চায় না। জেলায় বার-তের হাজার তাঁতি পরিবার তাঁত বোনে। হাটে বাজারে সুতো কেনে আর দিনের পর দিন এক ধাঁচের সস্তা কাপড় বুনে যায়—শতকরা সত্তর ভাগ তার শাড়ি। দূরে কোনো অজুহাত সৃষ্টি হয়, কারও একটু খেয়াল জাগে, হাটে বাজারে সুতোর দাম চড়ে যায়। সাড়ে সাতশো তাঁতি নির্মলেন্দুর প্রজা। অন্তত এই জেলার তাঁতিদের সরবরাহের জন্য স্পিনিং মিল করা আর তার নিজের প্রজা তাঁতিদের নতুন নতুন ডিজাইন শেখান খুব সহজ মনে হয়েছিল। সমুদ্রের লোনা স্নেহে এ জেলায় শ্যামল সতেজ নারকেল গাছের ছড়া-ছড়ি—নিউ ইণ্ডাস্ট্রির অজস্র মেটিরিয়াল। ভূমিহীন কর্মহীন মানুষের বাঁচবার নতুন উপায়।

ব্যবসায়ী-জমিদার বাপের সঞ্চয়-ক্রিয়ার প্রতিক্রিয়ার মতো নির্মলেন্দু ঘুরে ঘুরে লোকের অবস্থা দেখে বেড়িয়েছে আর জনসংখ্যা, চাষের জমি, গৃহশিল্প, আমদানি রপ্তানী, লাভ লোকসান এই সব হিসাব নিয়ে মাথা ঘামিয়েছে। একটানা দিন পনেরোর বেশী নয়। কারণ, এরা ধ্বংস হয়ে গেল, এরা যে ধ্বংস হয়ে গেল, এই মন্ত্রের আবৃত্তি মনের মধ্যে প্রতিদিন দ্রুত থেকে দ্রুততর হয়ে উঠতে উঠতে এক পক্ষের মধ্যেই সাইরেনের আওয়াজের মতো অসহ্য হয়ে উঠেছে। তখন কলকাতায় পালিয়ে গিয়ে রাতের পর রাত শুনতে হয়েছে সঙ্গী-সাথীর কর্কশ কোলাহলকে ছুরি দিয়ে কাটার মতো তীক্ষ্ণ কণ্ঠের গান, চুমুকের পর চুমুক দিতে হয়েছে গেলাসে আর অনেক রকম পাশবিক প্রক্রিয়া দিয়ে করতে হয়েছে শিক্ষা-ভদ্রতার সঙ্গে প্যাঁচে প্যাঁচে জড়ানো বর্বরতাকে মুক্ত করার ব্যর্থ প্রয়াস।

তারপর শ্রান্ত হয়ে একদিন দাড়ি কামিয়ে, স্নান করে পোশাক বদলে রায়বাহাদুরের বাড়িতে গিয়ে একবার, শুধু একবার, বাহুর বাঁধনে ধরা দেবার জন্য মাধবীকে মিনতি করা এবং এই মাটির সহরে ফিরে এসে তাদের কথা নিয়ে

মাথা ঘামান, যাদের প্রত্যেকের মুখে সে ঘোষণা-চিত্র দেখতে পায় : আমরা ধ্বংস হয়ে যাচ্ছি। তোমার টাকা আছে, সহায় আছে, বয়স আছে, আমাদের বাঁচাও।

নির্মলেন্দুর মনে হয়, সত্যই এ দায়িত্ব তার। যাদের ইচ্ছা ছাড়া কিছু নেই, ধীরেনের মতো যাদের দুটি খদ্দরের জামা সম্বল, তারা চেষ্টা করেও কী করতে পারে? এ-কাজ তার, ওদের নয়।

তবু ওরা প্রাণ দিতে চায়, হয়তো দিতেও পারে, তাই কাজ আরম্ভ হয়েছে ওদের রীতিতেই। কিন্তু এগোচ্ছে কই কাজ? আত্মরক্ষার সাধ কই জাগছে তাদের মধ্যে যাদের তারা বাঁচাতে চায়? অগ্রিম পুরস্কার হাত পেতে নিচ্ছে, তিরস্কার শুনে অপরাধীর মতো হাসছে। শাস্তি নেই, তাই যে যত পারে দিচ্ছে ফাঁকি। তবু এখনও ধীরেন, দিবাকর আর দীনেশ চাবুকের বিরোধী, শুধু কথা বলে বুঝিয়ে ওরা সকলের চেতনা জাগাতে চায়।

রাঘবকে একদিন খুঁটির সঙ্গে বেঁধে পিঠের খানিকটা চামড়া চেঁছে নিয়ে সেখানে লঙ্কা বাটা লাগিয়ে দিলে, তার তিনটে দাঁত ভেঙে ফেললে আর ভেড়ির বাঁধ কেটে তার জমিতে লোনা জল ঢুকিয়ে দিলে, আরও সাঁইত্রিশ জন কি সুতো নিয়ে কাপড় বোনার বদলে বেচে ফেলতে সাহস পেত? মাইনে কাটা গেলে কি রোজ মজুরদের অসুখ করত? লাঠির গুঁতো খাবার ভয় থাকলে কি সাবান, ফিনাইল, ওষুধের পয়সায় তাড়ি গিলত? ঘরে আগুন লাগিয়ে দেওয়া হবে জানলে কি কেউ দুদিনের জন্য কাজে ঢুকে কোম্পানীর পয়সায় ভাঙা ঘরের সংস্কার করিয়ে সরে পড়ত?

তৃতীয় দিন নির্মলেন্দু গিয়েছিল রাজগঞ্জে—মাইল তিনেক মোটরে, এক মাইল পায়ে হেঁটে, বাকী পথ নৌকোয়। রাজগঞ্জে রাঘব বাস করে। রাত্রে সে যখন ফিরে এল, মেজাজে তার এতটুকু উত্তাপ নেই। পরদিন মেঘহীন আকাশে তেজী সূর্য দেখা দিল, সে-ও চলে গেল কলকাতায়।

ডাক্তার বলল, 'ভয়ের কিছু আছে মনে হয় না। গেরস্ত ঘরের বৌ তো?'

নির্মলেন্দু বলল, 'ছোটলোকের বৌ, ভীষণ নোংরা। দুর্গন্ধে ঘরে দম আটকে

'কী যে খেয়াল আপনার!'—ডাক্তার হাসল, 'দেখা যাক। কদিন থেকে যেতে হবে।'

'থাকব।'

রাজগঞ্জে সুমতি তখন বালিশের তলা থেকে নির্মলেন্দুর দামী রুমালটি বার করে নাকের সামনে নাড়ছিল। সুগন্ধ অনেকটা উপে গেছে। মনের গর্ব তার একবিন্দু কমেনি। এ-জগতে তার তুলনা নেই। রাজাকে জয় করেছে, কে বলে সে রাজকন্যা নয়?

কলকাতার বাড়িতে মা-বোনেরা থাকে, আর থাকে আত্মীয়-স্বজন। তারা স্নেহযত্ন আত্মীয়তা তোষামোদ দেয় অজস্র। নির্মলেন্দু কৃতজ্ঞচিত্তে সব গ্রহণ করে, আশ্রিত ও লিপ্সুদের মন জোগানোর সস্তা চেষ্টা পর্যন্ত। মানুষের মনের মাধুর্যের ঐশ্বর্য তাকে মুগ্ধ করে দেয়। সে জুড়িয়ে যায়। সিনিকের অবস্থা সে পার হয়ে গেছে অনেক দিন, দাম কষতে আর সে ভুল করে না। চার বছরের বেকার জীবন ধীরেনকে হিসেব ভুলিয়ে দিয়েছে, বাড়ি থেকে চিঠি এলে যে-ভুলের জন্য আজ তার মুখের তীব্র জ্বালা-ভরা হাসি ফুটে ওঠে। মাসে মাসে টাকা পাঠিয়ে কিনতে হয় বলে এসব চিঠির যেন দাম নেই। টাকা দিয়ে আরাম যদি মানুষ কিনতে পারে, স্নেহ কিনতে এত বিতৃষ্ণা জাগে কেন?

নির্মলেন্দু বলে, 'যা আছে আছে, যা নেই নেই। না জেনে যা পেয়ে কৃতার্থ হয়ে যেতে, স্বরূপটা জানামাত্র বিগড়ে যাবে কেন? তোমরা, সিনিকেরা গণ্ডমূর্খ'।

মাধবী সম্পর্কে তার নিজের উদাহরণটা অনেকবার উল্লেখ করতে গিয়ে চুপ করে গেছে। তার টাকায় স্থায়ী অধিকারের লোভে মাধবী ধরা দেয় না, তপস্যা করার মতো তাকে ভুলানোর, আরও ভুলানোর, অভিনয় করে। দুদিনের জন্য শুধু তার বিরক্তি এসেছিল, আজ লোভী মাধবীর ছলাকলা আগের মতোই তার চোখে দুপুর বেলার রোদকে জ্যোৎস্না করে দেয়, রক্তে আগুন ধরিয়ে দেয়। এই রীতি মাধবীর ভালোবাসার। অন্য রীতিতে মাধবী ভালোবাসুক, এ-কথা ভাবাও কি বোকামি নয়?

মাসীমা বলে, 'বড় রোগা হয়ে গেছিস বাবা, অমোর মাথা খাস একটু তাকা শরীরের দিকে।' পিসীমা বলে, 'কালীঘাটে তোর নামে একটা মানত করেছি, কাল একবারটি নিয়ে চ আমায়, পূজো দিয়ে মন্দিরে দাঁড়িয়েই প্রসাদী ফুল কপালে ছোঁয়াব।' আরও অনেকে অনেক কথা বলে। মাসীর ছেলে নন্তু ডাক্তারী পড়বে। পিসীর মেয়ে নলিনীর বিয়ে সামনের মাসে। আরও অনেকে অনেক উদ্দেশ্য রাখে।

নির্মলেন্দু হাসিমুখে বলে, 'নস্তুকে আমার মিলে ঢুকিয়ে দেব মাসী। নলিনীর বিয়ে দেব ধীরেনের সঙ্গে।'

মাসী ও পিসী শুকনো মুখে হাসির জবাবে কোনো রকমে হাসে। মুখের হাসি নিভে অনেকের মুখ শুকনো হয়ে যায়। সবাই ভাবে, এখন এক খেয়ালে আছে, খেয়াল বদলাক, হৃদয় মন উজাড় করে স্নেহ ঢেলে মন ভিজিয়ে সময় মতো আবদার ধরে প্রার্থনা মেটাতে হবে।

পিসীমার প্রকাশ্য অনুরোধটি কেবল সে রক্ষা করে, নিজে তাকে কালীঘাটে নিয়ে যায়। পিসীমার ভণিতাটিই সকলের চেয়ে আর্টিস্টিক। মন্দিরের প্রাঙ্গণে সে দাঁড়িয়ে থাকে, তার সামনে জলে ভেজা কুচকুচে কালো শিশু জীবকে হাঁড়িকাঠে ফেলে সামনের পা ঘেঁষে কোপ দিয়ে বলি দেওয়া হয়, অদূরে গেটের ধারে মাংস বিক্রী করে, মাংসের কাছে নেতিয়ে পড়ে থাকে কালো চামড়াটি, পালিশ করা কালো জুতোর মতো চকচকে। বাইরে রাস্তার ধারে আটচালায় একপাল পাঁঠা নজরে পড়েছিল মনে পড়ে যায়।

পশুর চামড়া মানুষের কাজে লাগে। ট্যান করা চামড়া।

এক মুহূর্তে নিষ্ক্রিয় ভাব কেটে গিয়ে নির্মলেন্দু মাটির সহরে ফিরে যাবার জোরালো তাগিদ অনুভব করে। তার জেলায় পশুর অভাব নেই। ট্যানিং-এর একটা কারখানা তো করা চলে অনায়াসে, রাজগঞ্জের উত্তরে ঝিলের ধারে যে প্রকাণ্ড জমি খালি পড়ে আছে, সেইখানে?

পরামর্শ-দানেচ্ছুরা বলে, 'আজকেই ফিরে যাবে কেন? এক্‌সপার্টদের সঙ্গে পরামর্শ করে আগে একটা প্ল্যান ঠিক করে নাও? ট্যানিং-এর প্রসেস্‌ জানা লোকও দেখে শুনে ঠিক করতে হবে তো?'

নির্মলেন্দু জবাব দেয়, সবাইকে পাওয়া যাবে। একটা বিজ্ঞাপন দিলে দলে দলে ছুটবে সেখানে।' মাধবী বলে, 'দুতিন সপ্তাহ থাকবেন বলেছিলেন যে? কদ্দিন পরে দেখা হল, থেকে যান না কটা দিন?'

আনাখামারের বাড়ীতে নির্মলেন্দুর ঘরের কাছেই একটি একক নারকেল গাছ দাঁড়িয়ে থাকে। জানালা দিয়ে দেখা যায়। ঝড়ের সময় একদিকে পাতা বাড়িয়ে বাঁকা হয়ে দাঁড়ানোর ভঙ্গি দেখতে ভালো-লাগা কেমন অভ্যাস হয়ে গিয়েছিল! রবীন্দ্রনাথের অনুশাসনে মধ্যযুগের সংস্কৃতিকে শৈশব স্মৃতি দিয়ে অনুভব করার মতো গৌরব বোধ হত। গাড়ির গতিবেগের হাওয়া মাধবীর কাঁধের আঁচল আর

মাথার আলগা কতগুলি চুল পিছনে ঠেলে দিয়েছে, তার নেতিয়ে-পড়ে হেলান দিয়ে বসার ভঙ্গিটা সামনের এক অদৃশ্য মানুষের দেহের চাপে পিছন দিকে বাঁকা হয়ে যাওয়ার মতো।

'হোটেলে একটা ঘর নিয়ে রেখেছি।'

'সত্যি, আপনি কত বড়লোকের ছেলে, কিভাবে আপনি মানুষ হয়েছেন, এসব মহৎ কাজে আপনি এমন ভাবে উঠে পড়ে লাগবেন, কখনো ভাবতেও পারিনি।'

'সেই ঘরে ফিরে যাই চলো। আজ রাত্রের ট্রেনে আর যাওয়া হবে না।'

'এমন অবাক হয়ে গেছে সকলে! সব বড়লোকের ছেলেরা আপনার মতো হলে দেশের ইকোনমিক প্রবলেম কত সহজে সলভড্ হয়ে যেত!'

গাড়ির গতি কমে আসে, হঠাৎ দমক মেরে রাস্তার বাঁ দিকে দুটি বড় বড় গাছের গুঁড়ির ব্যবধানের মধ্যে ছোট-বড় আগাছার ঝোপ ঠেলে গাড়ি কয়েক হাত গিয়ে থেমে যায়।

'এই গাড়িই তবে আমাদের বাসর ঘর হোক।'

নির্মলেন্দু গাড়ির আলো নিভিয়ে দেয়। ভিতরের বাইরের সমস্ত আলো। মাধবী দরজা খুলে টুক করে নেমে যায়। দাঁড়ায় গিয়ে পথে। এখানে পথের ধারে অনেক দূরে-দূরেও আলো নেই। দূরে মানুষের বসতি আছে এটুকু শুধু বোঝা যায় দু-একটি আলো দেখে। রাস্তা দিয়ে একটি টিমটিমে আলো দুলতে দুলতে মৃদু গতিতে এগিয়ে আসছে আর পাওয়া যাচ্ছে গরুর গলায় বাঁধা ঘণ্টার টুংটাং আওয়াজ। নির্মলেন্দু পাশে এসে দাঁড়ায়। মধ্য রাত্রির স্তব্ধতায় পাশের ঘরে ঘুমন্ত দাদার ক্রিমির দোষে দাঁতে দাঁত ঘসার শব্দ মাধবী প্রায়ই শুনতে পায়। নির্মলেন্দুও মুখে তেমনি রোমাঞ্চকর শব্দ করছে।

'নিজে থেকে ফিরে চলো, লক্ষ্মী মেয়ে! নইলে টেনে হিঁচড়ে নিয়ে যাব। জান তো আমায়?'

'কী বলছিলাম? হ্যাঁ—আপনাকে আজকাল দেবতার মতো ভক্তি করি। সাড়ে দশটার গাড়ীতে চলে যাবেন, আর হয়তো সুযোগ পাব না, প্রণামটা এখুনি করে রাখি।'

সেইখানে হাঁটু পেতে বসে মাধবী প্রণাম করে। ব্যাপক প্রণাম। সাণ্ডেল পরা পায়ে মাথা ঠেকিয়ে রাখে কয়েক সেকেণ্ড, সোজা হয়ে ধীরে ধীরে পায়ে

আঙুল বুলিয়ে মাথায় ঠেকায়। নির্মলেন্দু হতভম্ব হয়ে দাঁড়িয়ে থাকে। এ সমস্তই অভিনয়। কিন্তু কার ক্ষমতা আছে এ অভিনয়কে অগ্রাহ্য করার?

গরুর গাড়ি ধীরে ধীরে আরও কাছে এগিয়ে আসে। মাধবী উঠে দাঁড়ালে নির্মলেন্দু বলে, 'একটু পাশের দিকে সরে দাঁড়াও, গাড়িটা ব্যাক করি।' সঙ্গী-সাথীরা বাড়ীতে জমা হয়ে অপেক্ষা করছিল, সে ফেরামাত্র সকলে কোলাহল করে উঠল। 'কোথায় ছিলে এতক্ষণ? আজকেই নাকি ফিরে যাবে? আজ যেও না। একটা রাত, শুধু আজকের রাতটা, একটু আনন্দ করি এসো।'

নির্মলেন্দু বলল, 'আনন্দ করব, গাড়িতে।'

এক-একজন, এক-একটি কাজের ভার নিয়ে চলে যায়। স্ত্রীলোক সংগ্রহ করতে কেউ, কেউ পানীয়, কেউ খাদ্য। গাড়ি ছাড়ার আধঘণ্টা আগে কামরা জুড়ে বসে শুধু উত্তেজনায় তাদের নেশা হয়েছে মনে হয়, স্ত্রীলোক তিনটি থেকে থেকে অকারণে খিল খিল করে হেসে ওঠে। নতুনত্ব এই, এই তো অ্যাড-ভেঞ্চার! ছোটবাবু ছাড়া কার মাথায় এ বুদ্ধি আসত?

এদিকে আত্মীয়তা দাবী করে নির্মলেন্দুকে স্টেশনে পৌঁছে দেবার অধিকার। গাড়ি স্টেশনে যাবে, গাড়ি ফিরে আসবে, কাউকে সঙ্গে নিতে নির্মলেন্দুর আপত্তি কেন? আপনজন কি তার কেউ নেই যে বাড়ি থেকেই সে যাত্রা করবে একা? সে সিনিক নয়, মমতা আর খাতির দুই-ই তাকে সমান মুগ্ধ করে, কিন্তু এ নেকামি কি সহ্য হয় মানুষের? প্রচণ্ড ধমকে গুরুজনেরা স্তব্ধ হয়ে যায়। ঠিক, নির্মলেন্দুর বাপও এমনি ছিল। ভাব করতে গেলে এমনিভাবে সে খেঁকিয়ে উঠত। একজন শুধু মিইয়ে মিইয়ে কাঁদে, পাঁচ বছরের ছোট বোন। মা নিষেধ করেন, 'যাওয়ার সময় চোখের জল ফেলিস নে খুকী।' খুকীর কাছে নির্মলেন্দু বিদায় নেওয়ার প্রয়োজন বোধ করে। কোলে তুলে নিয়ে কানের কাছে মুখ নিয়ে খুকী বলে, 'আমার পিয়ানো কই—ছোট পিয়ানো?'

ধীরেন বলল, 'চারদিকে গোলমাল চলছে, তুমি কি বলে হঠাৎ কলকাতা চলে গেলে? একটা চেক পর্যন্ত সই করে রেখে যাওনি।'

নির্মলেন্দু বলল, 'আর গোলমাল হবে না। এবার আমি সব ভার নিলাম। আমি একা মিল চালাব।'

'আমরা কী করব?'

'কাজ করবে, মাইনে পাবে। দেড়শো টাকা এলাউন্স পাচ্ছ, মাইনে পাবে একশো। যদি পোষাবে না মনে কর, তোমায় আমি জোর করে আটকাব না ভাই।'

'তার মানে তোমার চাকর হয়ে থাকতে হবে?'

নির্মলেন্দু লোহাটে হাসি হেসে বলল, 'চাকর কেন, কর্মচারী। তাও শুধু অফিস টাইমে। অন্য সময়ে যেমন বন্ধু আছ তেমনি থাকবে। তাছাড়া, সামনের মাসে নলিনীকে বিয়ে করে আত্মীয় হয়ে যাবে। বিয়ের পর মাইনে বাড়িয়ে দেড়শো করে দেব।'

হুকুমের পর হুকুম জারি হতে থাকে, কেউ বরখাস্ত হয়, কেউ গালাগালি খেয়ে আরেকবার সুযোগ পায়, কর্মচারীর বেতন আর মজুরের মজুরী চলতি হারে নেমে যায়, অত্যাচারের যে ক্ষমতা অফিসারদের হাত থেকে কেড়ে নেওয়া হয়েছিল সেটা তাদের ফিরিয়ে দেওয়া হয়, বাড়তি সুবিধা বাতিল হয়ে যায়, চুপিচুপি নির্মলেন্দুকে খবর জানাবার স্পাই গজিয়ে ওঠে কয়েকজন। মিলের কাঠের গেটের স্থানে লোহার গেট বসে, গেট বন্ধ করবার আর খুলবার সময় লোহার শিকল ঝনঝন করে বেজে ওঠে।

গোড়ার দিকে একবার শুধু কয়েকটি গোঁয়ার হাঙ্গামা বাধাবার চেষ্টা করে; গেটের সামনে দাঁড়িয়ে সামনা-সামনি নির্মলেন্দুর সঙ্গে কথা বলবার দাবী জানিয়ে তারা হল্লা শুরু করে এবং পুলিশ এসে কয়েকজনের মাথা ফাটিয়ে দিয়ে যায়।

রাঘবের যে অপরাধ আগেই ক্ষমা করা হয়েছিল, এতদিন পরে সেই-অপরাধে ছমাসের জন্য তাকে জেলে পাঠিয়ে দেওয়া হয়।

তারপর একদিন নির্মলেন্দু রাজগঞ্জের উত্তরে ঝিলের ধারে তার নতুন কারখানা দেখতে যায়। দ্রুত গতিতে ট্যানিং এর কারখানার অনেকগুলি ঘর উঠেছে, কাজ আরম্ভ হয়ে গেছে। এখনো কয়েকটি ঘর তোলা হচ্ছে। বর্ষার পরে এখন শরৎকাল। শ্বেত পদ্মের পাতা আর ফুলে ঝিলের জল চোখে পড়ে না। কেবল কারখানার দিকে তীরের কাছে ফুল আর পাতা সাফ করে ফেলা হয়েছে।

আগে এই ঝিলের ধারে দাঁড়ালে পদ্মের ঘন গন্ধে মোহ জাগত। আজ এলোমেলো বাতাস শুধু দুর্গন্ধ এনে দেয়। ঘরের কোথাও ইঁদুর পচলে এরকম গন্ধ হয়।

সুগন্ধি সিল্কের রুমাল নাকে চেপে ধরে নির্মলেন্দু গ্রামের দিকে চলতে থাকে।

গ্রাম পর্যন্ত চামড়ার কারখানার গন্ধ পৌঁছয় না, তবু রাজগঞ্জের সমস্ত মানুষ ঝিলের ধারে কারখানা বসানোর বিরুদ্ধে প্রবল আন্দোলন আরম্ভ করেছে। আন্দোলন সে গ্রাহ্য করে না। সে জানে, ধীরে ধীরে ঝিমিয়ে পড়তে পড়তে দুদিন পরে এ আন্দোলন নিস্তেজ হয়ে পড়বে। কিন্তু গাঁয়ের পথে তাকে একলা দেখে কোনো গোঁয়ার প্রজা লাঠি মেরে বসবে না তো?

মাটির ঘরের রোয়াকে সুমতি চাটাই পেতে শুয়ে ছিল। জুতোর শব্দে সে ধড়মড়িয়ে উঠে বসল।

ঘরে আজ পচা ইঁদুরের গন্ধ ছিল না। শুধু সুমতির চুলে একটা সস্তা কেশ তৈলের গন্ধ আছে। রাঘব তাকে যে তেলের শিশিটা কিনে দিয়েছিল এখনো সেটা ফুরিয়ে যায়নি। নির্মলেন্দুর কারখানার নারকেল তেল গাঁয়ের মুদিখানায় বিক্রী হয়। সেই নারকেল তেলের সঙ্গে একটু একটু সুগন্ধি তেল মিশিয়ে সুমতি ব্যবহার করে।

# মুখে ভাত

শশধর ঘোষের বড় মেয়ে শ্রীমতী বেলারানীর প্রথম ছেলের মুখে ভাত দেওয়া হবে। ভোজ রান্নার জন্য গগন ঠাকুরকে ডেকে পাঠান হল। একবার, দুবার, তিনবার। আসব ব'লেও গগন আর আসে না। শশধর উদ্বিগ্ন হলেন। বেলা-রানীর ক্রোধের সীমা রইল না।

"ওর পায়া ভারি হয়েছে বাবা। নটবরকেই ডেকে পাঠাও না?"

"আজকের দিনটা দেখি। কাল তাই ডাকব।" বলে শশধর মোটরে চেপে আপিস গেলেন।

উড়িয়া ঠাকুর নটবরের সঙ্গে গগনের পার্থক্য অবশ্য অনেকখানি, নইলে আর এভাবে বার বার ডেকে পাঠিয়ে অপেক্ষা করা কেন। গগনকে ভার দিয়ে নিশ্চিন্ত হওয়া যায়। কত লোক খাবে আর কি খাবে ব'লে দিলেই গগন ফর্দ ঠিক করে দেয়; হিসাবে তার কখনো ভুল হয় না। জিনিস কম পড়ার বিপদ আর অপচয়ের আপসোস, কোনোটাই সে ঘটতে দেয় না। রান্না গগনের খারাপ হয়েছে এমন কথা কোনোদিন কারো মুখে শোনা যায় নি। মধ্যাহ্নের নিমন্ত্রিতদের বেলা পাঁচটায় আসনে বসানো তার স্বভাব নয়। থাকে সে পরিচ্ছন্ন, কাজও করে পরিষ্কার। রান্নাঘরেই হোক আর অস্থায়ী চালার নিচেই হোক, তার রান্না করা দেখে অত্যন্ত যে খুঁতখুঁতে মানুষ তারও খিদে কমে যাবার ভয় থাকে না।

তাছাড়া, মানুষটা সে জানাশোনা। কয়েক মাস সে এ বাড়ীতে কাজ করেছে। বেলারানীর বিয়ে হল পৌষের শেষে, তার আগের শ্রাবণের শেষে গগন চাকরি করতে এল নটাকা বেতনে। শ্রাবণের পর ভাদ্র, ভাদ্র মাসে বিয়ে পৈতে কোন শুভকর্ম হয় না। পেশাদার ঠিকে বামুনরা কারো বাড়িতে যদি বাঁধা কাজ করে তো করে বছরের ওই একটি মাস, বসে থাকার বদলে থাকা খাওয়া আর বেতন পাওয়া যায়, অন্য সময় এ কাজ তাদের পোষায় না। আশ্বিন মাস শুরু হতে না হতে ডাক আসতে লাগল নানা জায়গা থেকে, গগন কিন্তু কাজ ছাড়ল না। যে বৌ নেই তাকে মেরে, যে ছেলে কস্মিনকালে ছিল না তার অসুখ ঘটিয়ে এবং আরও কয়েকটা মিথ্যা ছুতোয় ছুটি নিয়ে মাঝে মাঝে দুএক জায়গায় রেঁধে এসে সামান্য যে উপরি রোজগার হল তাতেই সে যেন খুশি হয়ে রইল। বিদায় সে হল বেলারানীর

বিয়ের ভোজ রেঁধে। বাড়ির বামুনের বাড়তি পাওনা হয় না, এই হিসাব ধরে শশধর তাকে বখসিস্ দিতে গেলেন দুটি টাকা। গগন দাবী করল দশ টাকা। টাকা দুটি নিয়ে কোমরে গুঁজে দাবীটা জানিয়ে রাগ করে সে বিদায় হয়ে গেল।

বিকেলে দেখা গেল, শশধর গগনকে একেবারে গাড়িতে চাপিয়ে বাড়ী ফিরেছেন। আপিস থেকে ফিরে ঘরোয়া জীবনের জন্য প্রস্তুত হতে শশধরের ঘণ্টা খানেক সময় লাগে। গগনকে বসিয়ে তিনি প্রস্তুত হতে গেলেন, বেলারানী খবর পেয়ে ফোঁস ফোঁস করতে করতে ওপর থেকে নেমে এসে বললে, 'তোমার কেমন ধারা বিবেচনা গগন? না পারলে বলে দিলেই হত আসতে পারবে না, তুমি ছাড়া কি ঠাকুর নেই দেশে?'

'আমার মতো নেই। কেমন আছ দিদিমণি?'

মুখে জবাব দেবার দরকার নেই বলেই বেলারানী যেন নিজেকে জবাবের মতো সামনে দাঁড় করিয়ে রাখল। বিয়ের পর, ছেলে বিয়োবার পর বেলারানী একেবারে বদলে গেছে। বিয়ের সময় তার চেহারাটি ছিল রুগ্ন বালকের মতো। সোনার হার অনায়াসে এদিক ওদিক দোল খেত। ছেলেটা এসে তাকে এমন করে দিয়েছে যে দেখলে মনে হয়, এখনো সে মা হয়নি, হতে চায়। ক্রমে ক্রমে পাওয়ার বদলে হঠাৎ পাওয়া এই সম্পদ নিয়ে বেলারানী আর বাঁচে না, তাকে চটিয়ে দিয়েও রাস্তার লোকের পর্যন্ত তাকিয়ে যাওয়া চাই। "মরণ তোমার!" —বলে অভিশাপ দিয়ে সরে যাবার সুযোগ না পেলে মনটা খারাপ হয়ে যায়। বাপের বাড়ি এসেই বেলা সকলের আগে পাড়ার চেনা মানুষদের বাড়ী ঘুরে এসেছে, বিয়ের আগে তেরো বছরের ছেলের মতো আঠারো বছরের নিঃস্ব বেলাকে দেখে যারা না জানি কি ভাবত! বিশেষভাবে আদর করে বাড়িতে ডেকে এনেছে সেই সব বিবাহিতা ও অবিবাহিতা সঙ্গিনীদের, যাদের হাসাহাসি তার রক্তকে তেতো করে দিয়েছিল। বিয়ের পর, ছেলে হবার পর, গগনও তাকে আর দেখে নি। ব্যাকুল হয়ে সিঁড়ি ভেঙ্গে নিচে নেমে বেলারানী ছোট ছোট নিশ্বাস ফেলছে। বুক দুরদুর করছে বেলারানীর। গগনের কি চোখ নেই? তাকে জিজ্ঞেস করা, সে কেমন আছে! তবে হ্যাঁ, অনেক দেরিতে দেরিতে পলক পড়ছে বটে গগনের চোখে, দৃষ্টি বুলিয়ে বুলিয়ে কি যেন সে মাখিয়ে দিচ্ছে সারা গায়ে, গা বাতে শির শির করে।

'ছবির মতো দেখাচ্ছে তোমায় দিদিমণি।' চাপা গলায় বেসুর আওয়াজে গগন বলল।

"মরণ তোমার!" অভিশাপ দিয়ে হেসে বেলারানী ওপরে নিজের ঘরে গেল। গগনের একটিমাত্র বেয়াদপি মাফ করবে, আগেই তার ঠিক করা ছিল। তার বেশি আর কিছু নয়। এই বেশ হয়েছে। গগন ভাববে, জয় আমার বাবরি চুলের, দিদিমণি আমায় ভোলে নি! ভুলেছে কিনা দেখিয়ে দেবে বেলারানী। এমন স্পর্দ্ধা একটা রাধুনী বামুনের, একবার দেখা করতে আসে না দেড় বছরের মধ্যে, মুনিব-কন্যা তাকে মনে রেখেছে মনে করে!

শশধরের সঙ্গে বেলার মা-ও এলেন পরামর্শের জন্য। বললেন, 'পারবে তো গগন? লোক কিন্তু খাবে অনেক।'

সফল শিল্পীর সুবিনীত অনুদার আত্মগরিমাকে স্পষ্টতর অভিব্যক্তি দিয়ে গগন বল্‌ল, 'পরশু চিৎপুরে দুহাজার লোক খাইয়ে এলাম মা। বাবু মনভোলা মানুষ, আগের দিন রাত দশটায় আমার হাত চেপে ধরে কেঁদে ফেললেন, 'কি হবে বাবা গগন, আয়োজন করেছি হাজার লোকের, লোক যে খাবে দুহাজার!' আমি বললাম, 'বাবু, আমি থাকতে ভাবছেন? মোটে হাজার লোক বেড়েছে, বলুন না আরো দুহাজার লোককে—'

শশধর বললেন, 'বাইরের লোক খাবে শ' চারেক। বিশজন বেশি ধরাই ভালো—চার শ' কুড়ি জন। ঘরের লোক হবে"—

বেলার মা সাগ্রহে জিজ্ঞাসা করলেন, "তুমি কি করলে গগন? একেবারে হাজার লোক ভুল! কি বিপদ, মাগো।"

ঝির কোলে বেলারানীর ছেলে। পরিপুষ্ট নধর শিশু, পেটেণ্ট ফুডের বিজ্ঞাপনের ছবির মতো। সাত আট মাসের ছেলেটাকে কোলে নিয়ে বেশিক্ষণ ঘুরতে ঝি বেচারির বোধ হয় রীতিমত কষ্ট হয়।

'দিব্যি পুষ্টু খোকা, মা।'

'ও আবার কি কথা গগন? অমন করে বলতে আছে?'

'আমি বললে দোষ হয় নাগো, মা'ঠান। আমার বলা হল গিয়ে আশীর্বাদ—বামুনের ছেলে বটি তো।'

খোকাকে কোলে নিয়ে গগন মুখে নানারকম আদরের শব্দ করে। খোকার নতুন শেখা ফোকলা হাসি তার লাগে বেশ। মনে হয় এ যেন তার চেনা খোকা।

কোনোরকম পরিচয়ের ভূমিকা ছাড়াই তাই একেবারে হাসাহাসি শুরু হয়ে গেছে। নাকটি একটু বোঁচা খোকনের, ডগা বলা চলে এমন কিছু নেই। চোখের বাইরের কোণে স্পষ্ট ভাঁজ আর রেখা আছে। কানের পাতা দুটি মাথার সঙ্গে লেপ্‌টান। মনে হয় যেন আঠা দিয়ে এঁটে দেওয়া হয়েছে, আপনা থেকে গজায় নি।

বেলার মা বল্‌লেন, 'আট মাসে জন্মানো ছেলে। বলতে নেই, ছেলে দেখে সবাই তো অবাক। ডাক্তার বললে, হিসেবে ভুল হয়েছে, এ ছেলে দশ মাসের। কি কথা মুখপোড়া ডাক্তারের! মেয়ের আমার বিয়ে হল দশ না এগার মাস—'

শশধর এসে পড়েছিলেন।

'আচ্ছা, আচ্ছা। ওসব কথা থাক। কাগজ কলম আনো দিকি, ফর্দটা করে ফেলি।

খোকাকে গগন তাড়াতাড়ি কোল থেকে মেঝেতে বসিয়ে দিল, অস্পৃশ্যকে বর্জন করার মতো। ঠোঁট ফুলিয়ে খোকা করল কাঁদবার উপক্রম। খোকার চিবুকের মাঝামাঝি একটু খাদের মতো আছে। পায়ের দু-নম্বর আঙ্গুল দুটিও কি একটু থাপছাড়া রকমের বড় নয় খোকার?

"কি যে তুমি কর গগন! কোল থেকে ছেলে নিলে, কোলে ত দিতে পারতে? মাটিতে নামালে কোন বিবেচনায়?"

বেলার মা তাড়াতাড়ি নাতনিকে কোলে তুলে নিলেন।

আড্ডা-বাসায় সে রাত্রে তাস খেলা জমল না। পিছন দেখে চিনতে পারা যায় এমন রঙচটা দাগ লাগা তাস, তাই নিয়ে খেলতে খেলতে দুদিন আগেও পঞ্চুর সঙ্গে গগনের হাতাহাতি হয়ে গেছে। আজ সাড়ে পাঁচ আনা হেরে যাবার পর কানাই সন্দিগ্ধ হয়ে বল্‌লে, "ব্যাটার লেগে মন কাঁদে নাকি রে গগন? তা কি করবি বল, এ্যারে কয় কপাল। তোর ব্যাটা বাপ বলবে অন্যকে।"

গুম খাওয়া গগন বল্‌লে, "থুক্। ছুঁতে ঘেন্না করে, মন কাঁদবে! আগে জানলে কি কোলে নিতাম? আমার হোক, যার হোক, বেজন্মা বটে তো। বামুনের ছেলে, ঘেয়ো কুত্তার গা চাটবে তো বেজন্মীর ছায়া মাড়াবে না। শাস্তরে আছে।"

জীবনে প্রথম আসল রক্তে খাঁটি আগুন ধরে যাওয়ায় গগন স্তম্ভিত হয়ে গেছে। বিয়ের আগে তার রক্তকে বেলারানী যেন শুধু দাহ্য পদার্থে পরিণত

করে রেখেছিল, স্ফুলিঙ্গের অভাবে আগুন ধরাতে পারে নি। এবার একেবারে মশাল ছুঁইয়ে দিয়েছে।

প্রথমে বোঝা যায় নি। বিকালে টের পাওয়া গিয়েছিল শুধু ঝাঁঝ আর কিছু নয়। তা, অমন ঝাঁঝ পথে ঘাটে কত লাগে। লক্ষ্মীও একদিন লাগিয়েছিল এবং এখনও তার জের চলেছে। কে জানত তাপের চেয়ে আগুন এত বেশী গরম!

দেবতার মতো, মানুষের মতো আর পশুর মতো একনিষ্ঠ মতি। গত্যন্তর না থাকার সামিল দুরবস্থা। প্রথম থেকে বেলারানী যদি এইরকম হত, গগন এমন ব্যাকুল হত কিনা সন্দেহ। সে হত জানা কথা, একবার যা জীবনের সীমার বাইরে চলে গিয়েছিল আরেকবার তাই শুধু চোখে দেখা।

পাড়ায় একদিন বিয়ে হল বেলারানীর গা-জ্বালানো মোটাসোটা রূপসী একটি মেয়ের, বাসর থেকে বেলারানী এল খালি বাড়ীতে, বিনা ভূমিকায় আশ্রয় করল মেঝেতে বিছানো গগনের ময়লা বিছানা। গগন খানিক বুঝল, খানিক বুঝল না। সার্ট কিনে গায়ে চাপাল, চুল আঁচড়াতে লাগল সযত্নে, একদিন অন্তর কামাতে লাগল দাড়ি। নিজেকে মনে হতে লাগল কোন এক দিগ্বিজয়ী সম্ভ্রান্ত ভদ্রলোক। পোকায় ধরা জীবন্ত বাঁশের কঞ্চি মনে হোক, মুনিব শশধরের মেয়ে তো বেলারানী।

কি মেজাজ সে মেয়ের, কি তেজ! একজনের দাপটে সারাটা দিন বাড়ীর মানুষ যেন তটস্থ হয়ে থেকেছে। গগনকেও সে যে রেহাই দিত তা নয়। রাত দশটায় খেতে বসেই হয়তো তীক্ষ্ণ গলায় চেঁচিয়ে উঠেছে, "এই ঠাকুর! এই হনুমান! কত নুন দিয়েছ ডালে?"

অন্য কারো কাছে ডাল নুনকটা লাগেনি। প্রতিবাদ জানাতে সামনে এসে থালার দিকে তাকিয়ে গগন হেসে বলেছে, "পাতের নুন মেখে ফেলেছ দিদিমণি।"

"তোমার মুণ্ডু করেছে দিদিমণি। কদ্দিন না তোমায় বলেছি মুখের ওপর জবাব দেবে না? দূর করে দেব, বজ্জাত কোথাকার।'

পরদিন নিজেই দূর হয়ে যাবে ভাবতে ভাবতে গগন বিছানায় শুয়ে ঘুমিয়ে পড়েছে। বাড়ির শেষ জাগা মানুষটির সাড়াশব্দ শেষ হবার আগেই হয়তো এসেছে বেলারানী। জিদ নেই, তেজ নেই, অহংকার নেই—ভিখারিণীর মতো।

অপরিপুষ্ট শরীরটির জন্য শুধু ভিখারিণী অভিসারিকার মতো অবশ্য, অন্য বিষয়ে তার একগুঁয়েমির বিকার সে সময়েও সমান জোরালই থাকত।

"সব জেগে আছে। কেউ যদি বাইরে আসে?"

"আসুক। কি আর হবে, জানবে। আমি ডরাই না।"

তারপর নিশ্বাস বন্ধ করে: "আমায় তোমার পছন্দ হয়? সত্যি পছন্দ হয়? দেব গো দেব, টাকা তোমায় দেব, মাইনের তিনগুণ টাকা দেব। আগে বলো না, কেমন ধারা পছন্দ হয় আমাকে? একটুখানি? তার চেয়ে বেশি? খুব বেশি?"

এক মাসের মধ্যে সব ভোঁতা হয়ে গিয়েছিল, মনিব-কন্যা যদিও রাজকন্যারই স্তরের, তবু আর ভালো লাগত না। সময়মতো বেলারানীর বিয়ে না হলে গগন হয়তো নিজে থেকেই চাকরি ছেড়ে পালাত।

ভোজের আগের দিন রাত্রেই গগন হাতা খুন্তি নিয়ে শশধরের বাড়ীতে হাজির হল। শেষরাত্রে চুলোয় আগুন পড়বে। সহকারী দুজনকে তার সঙ্গে আনা উচিত ছিল, কতগুলি অকথ্য যুক্তি দেখিয়ে তাদের সে আড্ডা-বাসাতেই রেখে এসেছে। রাত তিনটেয় পঞ্চু ও কানাইকে হেঁটে এতদূর আসতে হবে; দেরি তারা করবে সন্দেহ নেই। বাড়ীর সকলে অসন্তুষ্ট হল, বেলারানী পর্যন্ত।

"তোমার কাণ্ডজ্ঞান নেই গগন।"

"আমি থাকতে ভাবছ দিদিমণি?"

আত্মীয় পরিজন এসে পড়েছে, বাড়ি আজ রাত্রেই সরগরম। বারান্দার একদিকে সাতটি বঁটি পেতে সাতজন স্ত্রীলোক তরকারি কুটছে, ঘিরে বসে আছে আরও পাঁচ সাত জন; তাদের আলাপ আলোচনায় সেখান থেকে উঠছে হাটবাজারের কলরব। বালিশ আর সতরঞ্চির বিছানা বগলে নিজের আগেকার শোবার কুটরিতে গিয়ে গগন দেখল, সেখানে চৌকি পেতে শশধরের নিজের লোকের শোয়ার ব্যবস্থা করা হয়েছে।

বিছানার পুঁটলি নামিয়ে রেখে বেলারানীর খোঁজে সে দোতলায় গেল। অন্য সব ঘরে গাদাগাদি করে মানুষ ঘুমুবে, শুধু বেলারানীর ঘরটি বাদ পড়েছে। জামাই এসেছে অনেক দিন পরে, মস্ত ঘরের একপাশে খাটের বিছানা শুধু সে আর বেলারানীর জন্য। খোকা ঘুমিয়ে আছে মেঝেতে, লাল মশারির নিচে।

"আমি কোথায় শোব দিদিমণি?"

"তাও আমাকে বলে দিতে হবে? যেখানে জায়গা পাবে শোবে যাও বাপু, আজ রাতে আর আরাম করে শোয় না।"

"ঘুপচি টুপচি যেখানে দেবার দাও দিদিমণি, শোব কিন্তু আমি একলাটি। কেউ থাকবে না সেথা।"

চাপা গলায় গগনের কথা বলার ভঙ্গিটা আবেদনের নয়। ভুনম্বর অতি তুচ্ছ বেয়াদপিতেই বেলারানী রাগ করবে ঠিক করে রেখেছিল। হাসি পাওয়ায় ইচ্ছা থাকলেও রাগ দেখাতে পারল না।

"তুমি তো বড় নবাব হয়েছ গগন?"

"রান্না ঘরে, ভাঁড়ার ঘরে—"

"কোথাও খালি নেই। কিষণলাল আর মেজমামার চাকরটা বাইরের ঘরে শোবে সেইখানে শোওগে।"

রাত্রি আরও গভীর হয়ে এলে বেলারানী যখন সংকোচ জয় করে ঘরে গিয়ে দরজা দেবে ভাবছে, গগন সিঁড়ির মাথায় পাকড়াও করল।

"আমি ছাতে গিয়ে শুলাম দিদিমণি।"

"হিমের মধ্যে ছাতে শোবে?"

"ছাত ফাঁকা হবে। কেউ যাবে না।"

ঘরের মধ্যেই চাদর গায়ে দিলে আরাম বোধ হয়, খোলা ছাতে বেশ ঠাণ্ডা। কুয়াশায় রাস্তার আলোগুলি আবছা হয়ে গেছে। সতরঞ্চি বিছিয়ে বসে বসে একঘণ্টা গগন বিড়ি টানল। মাঝরাত্রি এতক্ষণে পার হয়ে গেছে। নিচে থেকে আর মানুষের গলা কানে আসে না। এইবার বেলারানীর আসার সময় হয়েছে। যে কোন মুহূর্তে সে আসতে পারে। তাড়াতাড়ি আসাই ভালো, রাত তিনটের সময় বাড়ীর মানুষেরা আজ হয়তো আবার জাগতে আরম্ভ করবে। আধঘণ্টা পরে গগন একবার নিচে থেকে ঘুরে এল। নিচের বারান্দায় এখনো কয়েকজন অনুগ্রহপ্রার্থিনী বিধবা তরকারি কুটছে, ঘুমে ও শ্রান্তিতে তাদের কথা নাই। দোতলায় বেলারানীর ঘরের দরজা বন্ধ।

এবার সতরঞ্চিতে শুয়ে গগন বিড়ি টানতে লাগল। উনানের আঁচ সয়ে সয়ে গায়ের চামড়া বোধহয় বিগড়ে গেছে, সামান্য ঠাণ্ডাতেই বড় কষ্ট হতে লাগল। জ্বর এসে শীত করার মতো!

রাত জেগে ঘুমিয়েছে বেলারানী, তবু সে উঠল খুব ভোরেই। বাড়ীর প্রায় সকলেই অবশ্য তখন উঠে পড়েছে। সিঁড়ি দিয়ে বেলারানী নিচে নামতে না নামতে কোথা থেকে গগন এসে দাঁড়াল।

"খোকা ঘুমোচ্ছে দিদিমণি, তোমার খোকা ?"

"হ্যাঁ। কেন ?"

"একবারটি কোলে নিতাম ?"

"নিও। ঘুম ভাঙ্গলে নিও।"

শিথিল শ্রান্ত বেলারানী হঠাৎ জীবন্ত হয়ে ছিটকে সরে গেল।

ধোপ দুরস্ত কাপড়ে মালকোঁচা এঁটে, কোমরে গামছা বেঁধে, বাবরি চুল সামলাতে মাথায় একটুকরো লাল সালুর ফেটি জড়িয়ে গগন প্রকাণ্ড হাতা দিয়ে ডেকচির ভেতরটা নাড়তে থাকে, চেনা মানুষ কাছে এসে খাতির করে বলে, "কেমন আছ গগন ?"

হাতা খুন্তি নাড়া চাড়া শুরু করেই গগনের মুখে সফল শিল্পীর অনুদার আত্মগরিমার ছাপটা স্পষ্টতর হয়ে উঠেছে। সহকারী পঞ্চু ও কানাই উঠছে বসছে তারই হুকুমে। পঞ্চু বয়সে বড়, একটু রোগা এবং বাঁকা, কপালে তোলা গাঁজাখোরের চোখ, নেশা কিন্তু তার দেশি মদের। কানাই-এর বাড় কিশোর বয়সেই বন্ধ হয়ে গেছে, মুখের ক্ষেতে গোঁফদাড়ির ফসলে তার দারুণ অজন্মার লক্ষণ। গগনের প্রতিভাগত অসংযমের সংকট কিন্তু সেই সামলে চলে। মাঝে মাঝে গগনের ঝোঁক চাপে পুরানো খাদ্যে নতুনত্ব আনবে, এমন স্বাদ সৃষ্টি করবে মানুষের জিভ যার পরিচয় জানে না। হঠাৎ-জাগা উৎসাহে ও উল্লাসে একটানে হাতের বিড়িটা চড়চড় শব্দে আধখানা পুড়িয়ে সে বলে, "খেয়ে যদি সবাই পাত না চাটেরে কানাই, বাপ আমায় জন্মো দেয় নি।"

কানাই তখন সৃষ্টি-পূর্ব সমালোচকের মতো মাথা নেড়ে বলে, "উঁহুঁক। সেটি হবার নয়। কালিয়া যদি না কালিয়া হবে তো গাল দিয়ে ভূত ছাড়িয়ে দেবে।"

গগন তা জানে, অভিজ্ঞতাও আছে। কেবল মনে থাকে না। খাবে অন্য লোকে, উপভোগ তাদের বলে পছন্দ অপছন্দের অধিকারটাও তাদেরই, তবু তাদের বৈচিত্র্য পরিবেশনের সুযোগ না পেলে সব যেন কেমন একঘেয়ে মনে হয় গগনের। কখনো সে মুষড়ে যায়, কখনো রাগের জ্বালায় থুক্ করে থুথু ফেলে দেয় মাছ তরকারির পাত্রে।

বলে, "স্বাদ হবে।"

কোণের ছোট উনুনে বেলারানীর মাসি পায়েস রাঁধতে এলেন, খোকার মুখে

দেবার পায়েস। সঙ্গে এল বেলা। ইতিমধ্যে আরেকবার কাপড় বদলে সে তাঁতের কোরা কাপড় পরেছে, সাবান মেখে করেছে স্নান। রান্নার গন্ধ পর্যন্ত ছাপিয়ে উঠেছে তার গায়ের তেল সাবানের গন্ধ।

"মন দিয়ে রেঁধো গগন। রান্না ভালো হলে আমি তোমায় একটাকা বখসিস দেব।"

ঘণ্টাখানেক পরে আরেকবার সে এল। একা।

"কি কি নামালে গগন? পোলাওয়ের রঙ তো খোলেনি। জাফরান দাওনি বুঝি? বল্‌লাম যে দিতে?"

চারিদিকে একনজর তাকিয়ে—

"এত আগে বেগুন ভেজে রাখলে কেন?"

বিয়ের আগে দিনের বেলার দাপটের সঙ্গে তার আজকের কর্তালির তুলনাও চলে না, কিন্তু সে দাপটের ধরন ছিল ভিন্ন। চিবিয়ে চিবিয়ে গা-জ্বালানো কথা বলার কায়দাটা সে বিয়ের পর আয়ত্ত করেছে। সে চলে গেলে গগন বল্‌লে, "শুনলি কানাই? দেমাক দেখলি?"

বন্ধুর বদলে কানাই কিন্তু বেলারানীকেই সমর্থন করল। "তা, দেমাক ভাই করতে পারে।"

গগন কথাটি না বলে নুনের পাত্র হাতে তুলে নিল। কানাই তাকে চিরদিন সামলে এসেছে, আজ ঝোঁকটা কোন দিক থেকে এল ঠিক ধরতে না পারায় তার ক্ষমতায় কুলিয়ে উঠল না। হতভম্বের মতো সে শুধু জিজ্ঞাসা করতে লাগল, "ওকি হচ্ছে? ওকি করছিস গগন?"

ছোট ছেলেমেয়েরা খেতে বসল আগে। বেগুন ভাজা ছাড়া সব কিছুই নুন কটা, মুখে দেওয়া যায় না। বেগুন ভাজায় নুন ছড়িয়ে দিতে গগনের খেয়াল ছিল না।

# মেয়ে

নীরদ ঘোষাল এককালে বড় অত্যাচারী ছিল। প্রচুর মদ খেত কিন্তু মাতাল নিয়ে যাদের কারবার সে সব স্ত্রীলোক তার পছন্দ হত না। ভালো অবস্থায়, মত্ত অবস্থায় এ জগতে তার কাছে একমাত্র স্ত্রীলোক ছিল তার স্ত্রী। এ নিয়ে সে রীতিমত গর্ব অনুভব করত। মাতাল কিন্তু চরিত্রহীন নয়, এমন মানুষ কটা আছে এ জগতে!

প্রায়ই মাঝরাত্রে অনুরূপার চাপা কান্নার গোঙানি ও হঠাৎ বাতাস-চেরা তীক্ষ্ণ আর্তনাদ শুনতে শুনতে প্রতিবেশীদের অভ্যাস হয়ে গিয়েছিল। বেশি রাত্রে নীরদ বাড়ি ফিরেছে টের পেলে পাশের বাড়ির মেয়েপুরুষ কান পেতে থাকত। চোখের আড়ালে মাঝরাত্রির ওই মর্মান্তিক অভিনয় তাদের কল্পনায় এক ভয়াবহ রহস্য হয়ে উঠেছিল, অনুরূপার আর্তিগুলি তাদের সর্বাঙ্গে কেমন একটা অকথ্য অনুভূতির সাড়া জাগিয়ে তুলত: প্রত্যেকে নিজের মধ্যে অমানুষিক নির্মমতার আনন্দ উপভোগ করত। বেশি পরিমাণে পচনশীল খাদ্য বাড়িতে এলে পাড়ায় বিলি করার প্রথা আছে। নীরদ যেন আশেপাশের কয়েকটা বাড়ীর স্তিমিত নিস্তেজ একঘেয়ে জীবনে তার উৎকট উল্লাসের স্বাদ পাঠিয়ে দিত।

সে-সব দিন গেছে।

আপনা থেকেই গেছে। নীরদ আর মদ খায় না। হৃদয় আর মনটা তার নরম হয়ে গেছে সত্য কিন্তু সেটা কাউকে মদ ছাড়তে সাহায্য করে না। মদের স্বাদটাই তার কাছে নষ্ট হয়ে গেছে। দেহযন্ত্র খারাপ হয়ে নয়, তার বিশাল দেহটা বরং আগের চেয়ে শক্তিশালীই হয়েছে এখন—মাথায় তার স্বাদ লাগে না মদের। মদ খেলে কেমন সে শিথিল অবশ হয়ে যায়, সমস্ত শরীর থর থর করে কাঁপে, মাথাটা সর্বক্ষণ আছড়ে পড়তে চায় বুকে। দুর্বল শীর্ণকায়া অনুরূপার সেবা আর সাহায্যই তখন শুধু তার প্রয়োজন হত। অথচ মদ না খেলে অনুরূপার প্যাঙাসে মুখখানা অত্যাচারে রক্তিম করে দেবার ক্ষমতা তার এখনও আছে।

নীরদ একটা কৈফিয়ৎ দেয়।—শোনায় উপদেশের মতো!

'ছেলেমেয়ে বড় হয়ে গেলে ওসব ছাড়তে হয় পুরুষ মানুষকে।'

'লুকিয়ে একটু আধটু—?'

'লুকিয়ে ? আরে রাম !'

আপনা থেকেই গেছে। হৃদয় মন নরম হয়ে এলে পারিবারিক জীবনটা তার বড়ই ভালো লেগে গেল। গোড়ার ছেলেমেয়েগুলি বড় হয়ে ওঠায় নতুন জীবনের বিকাশমুখর পরিবারটিও তখন তার সত্যসত্যই বেশ জমজমাট হয়ে উঠেছে। লেখা-পড়া, গান-বাজনা, খেলা-ধুলা, ঝগড়া-ঝাঁটি, অভাব-অভিযোগ, আবদার-আহ্লাদের সেকি সমারোহ বাড়ীতে! মুগ্ধ হয়ে গিয়ে নীরদের মদের পরিমাণ কমতে লাগল, বাদ পড়তে লাগল। তারপর একবার টাইফয়েডে ভুগে উঠে সে দেখল মদের স্বাদ তার কাছে নষ্ট হয়ে গেছে। শরীর সুস্থ ও সবল হল, শরীরে স্বাস্থ্য ও শক্তি এল, মদ খেতে গিয়ে নীরদ দেখল, মাথায় তার নেশাটা বিস্বাদ হয়ে গেছে।

মদ ছাড়লেও তার কৈফিয়ৎ দিতে হয় মানুষকে। নীরদ একটা কৈফিয়ৎ তৈরী করে নিল। বলবার সময় শোনাল উপদেশের মতো।—"ছেলেমেয়ে বড় হলে ওসব ছাড়তে হয় পুরুষ মানুষকে।'

নীরদের কাছে যারা বিনামূল্যে মদ পেত তারা অনেকদিন পর্যন্ত ধৈর্য ধরে পিছু লেগে রইল। এমন কি নীরদকে আবার নেশাটা ধরিয়ে দেবার জন্য নিজেরা পয়সা খরচ করে মদ কিনে অন্য ছুতায় তাকে বাড়িতে ডেকে বলতে লাগল, 'লুকিয়ে চুরিয়ে এক আধদিন—'

'লুকিয়ে চুরিয়ে ? আরে রাম রাম !'

এক বাড়িতে থেকে নিজের ছেলেমেয়ের সঙ্গে যে বেশ একটা মোটারকম ব্যবধান ছিল এটা আবিষ্কার করে কি আশ্চর্যই যে হয়ে গেল নীরদ! আনন্দে গদগদ হয়ে সে বলতে লাগল নিজেকে, তাই বটে, তাই বটে! একটু এগিয়ে গেলেই অনেকটা ফস্‌কে যায়। নিজের জীবনের অঙ্গ বটে তো সব! ইস্‌! মেয়েটা ম্যাট্রিক দেবে সামনের বছর! ম্যাট্রিক!

মেয়েটাই প্রথম সন্তান। নাম চারু। অনুরূপার সরু কাঠির মতো দেহ থেকে সে যেন বেরিয়ে এসেছে নতুন একটি সংস্করণের মতো, রোগার বদলে ছিপছিপে হয়ে। মায়ের প্যাঁশুটে মুখের গড়নটি শুধু পায় নি, চিবুকের অভাব ঘটে গেছে।

চারুর সঙ্গেই নীরদের ঘনিষ্ঠতা সকলের চেয়ে বেশি। চারু একটু একটু বড়

হয়েছে। আর অনুরূপা প্রায় নিজের অজ্ঞাতসারেই একটু একটু করে বাপের সেবার ভার তাকে ছেড়ে দিয়ে এসেছে। মনের আড়ালে যে বিরোধ ও বিতৃষ্ণা জমেছে অনুরূপার সেটা একদিনের সঞ্চয় নয়, নিজে সে ভালো করে জানেও না যে প্রয়োজন ও অভ্যাস ছাড়া স্বামীর কাছে যাবার তাগিদ সে কখনো অনুভব করে না! মেয়েকে বাপের সেবা শেখান যে তারই বিদ্রোহের প্রকাশ, এটা কল্পনা করার ক্ষমতাও অনুরূপার নেই। দূরে যাবার, তফাতে থাকার—তাগিদ যে অহরহ তার মধ্যে জেগে আছে, অনুরূপা তা জানে না, জানলেও বিশ্বাস করবে না।

বাবার জন্য ছোট বড় কাজগুলি করে যাওয়া চারুর জীবনযাত্রার সঙ্গে খাপ খেয়ে জড়িয়ে গেছে। বড় হওয়ার সঙ্গে যা কিছু বেড়েছে চারুর জীবনে বা নতুন এসেছে, সব মানিয়ে নেওয়া হয়েছে এই কর্তব্যের সঙ্গে। চারু ভাবে না যে বাবার জন্য দশবার উঠে আসতে হওয়ায় পড়ায় তার ছেদ পড়ল। দশবার উঠে আসার ফাঁকগুলিই তার পড়ার জন্য। সংসারের কাজে মা তাকে প্রায় ডাকেই না, সেটা অবশ্য তাকে পড়া করা আর গান শেখার সুযোগ দিতে। কিন্তু বাবার কাজ আলাদা, সংসারের কাজের সঙ্গে তার সম্পর্ক নেই। চা করা, খাবার করা, ভাত রাঁধা, সংসারের কাজ, ওসব মা করে। চায়ের কাপ, খাবারের রেকাবি, ভাতের থালা বাবার সামনে পৌঁছে দেওয়া তার কাজ। বাবা জল চাইলে মা কলসী থেকে গেলাসে জল গড়িয়ে দেওয়া পর্যন্ত করতে পারে, বাবাকে গেলাসটা কিন্তু দিতে হবে তাকেই। বাবার জামা-কাপড়, পোশাক-পরিচ্ছদের হিসাব রাখা, বই-খাতা-কাগজ-পত্র গুছিয়ে রাখা, বিছানা পাতা, চটি এগিয়ে দেওয়া, বাতাস করা, ঘামাচি মারা ইত্যাদি যত কিছু করা দরকার সেগুলি করার জন্য চারু জন্মেছিল পৃথিবীতে।

নীরদকে যেমন ভয় করে, তেমনি ভক্তি করে চারু। প্রতিদিনের চলতি সেবার অতিরিক্ত কোনো সেবা করার সুযোগ পেলে সে যেন কৃতার্থ হয়ে যায়। নীরদের ছোট-খাট অসুখ হলে সে উদগ্রীব, উৎসুক হয়ে থাকে—যা কিছু করার আছে তারও বেশি কিছু করার সাধ চাপা উচ্ছ্বাসের মতো তার ছোট বুকটিতে ঠেলে উঠতে চায়। নীরদ চোখ বুজে পড়ে থাকে সামান্য অসুখের ধাক্কায়, চারু তার ভারিক্কি প্রৌঢ় মুখে ক্ষমতা, শাসন ও মমতায় গড়া মৃদু ভয়ংকর রহস্য দেখে দেখে মনের মধ্যে বিহ্বল হয়ে যায়।

অথচ আদুরে মেয়ে সে নয়। সে প্রথম এবং বড় বটে কিন্তু অনেকগুলির বড়। ভাইবোনের বন্যায় তার অতিরিক্ত আদরের দাবি গোড়ার দিকেই ভেসে গেছে। নীরদ তাকে কোনোদিন বেশি প্রশ্রয় দেয় নি, নির্ভরশীলতা যদি প্রশ্রয় না হয়। প্রধান সেবিকা বলে বরং শাস্তি ও শাসনটাই বাপের কাছে সে পেয়েছে বেশি।

তবে পরিচয়টা তাদের হয়েছে গভীর। মুখের ভাবের একটা ভিন্ন ভাষা সৃষ্টি হয়ে গেছে দুজনের অনৈত্যিক সহানুভূতিতে। চারুর চোখ ভেজা দেখলে নীরদ তাকে আদর দিয়ে ভোলায় না, কিন্তু জিজ্ঞাসা করে, 'কি হয়েছে রে ?'

চারু তখন কাঁদে না, অভিমানের জের টানে না কিন্তু বলে, 'কাপড় নেই। মা বকেছে বাবা।'

নীরদ সত্যিই রাগ করে। বলে, 'কাপড় নেই! এই না সেদিন একজোড়া কাপড় কিনে দিলাম তোকে, দুমাসও হয় নি। অত কাপড় দিতে পারব না তোমাকে। অত নবাবকন্যা হলে চলবে না তোমার।' খানিকক্ষণ একদৃষ্টে মেয়ের মুখখানা দেখে আবার সজোরে মন্তব্য করে, 'লক্ষ্মীছাড়া মেয়ে!'

কিন্তু কাপড় চারু পায়! ছুটির দিন সেবার প্রয়োজন ছাড়াই কাছাকাছি একটু এদিক ওদিক নড়ে চড়ে বেড়ালেই নীরদ তাকে সঙ্গে করে কাপড়ের দোকানে নিয়ে যায়।

কাপড় পছন্দ করে চারু নিজেই দাম জিজ্ঞাসা করে। দাম শুনে বলে, বাব্বা! সস্তা দেখে দিন।'

নীরদ বলে, 'নে নে, ওটাই নিয়ে নে। জ্বালাস নে আর।'

স্কুলের পরীক্ষাগুলি চারু এমনিই পাশ করে এসেছে, বিশ্ববিদ্যালয়ের পরীক্ষাটা পাশ করিয়ে দেবার জন্য শেষ বছর একজন মাষ্টার রাখা হল। অনুরূপা বলেছিল, 'সম্বন্ধ খুঁজে বিয়ে দিয়ে দিলে হয়। বোকা হাবা মেয়ে যদি না পাশ করতে পারে?'

নীরদ বলেছিল, 'বিয়ে! ওইটুকু মেয়ের বিয়ে কি গো! পড়ছে, পড়ুক।'

অনুরূপা তর্ক করে না, কথা কাটায় না। মেয়ের বিয়ের মতো বড় কথা বলেই সে বলল, 'মেয়ে তোমার ওইটুকুই আছে। দুবছর বয়স ছাপিয়ে ভর্তি করেছিলে মনে নেই? বছর বছর টেনে হিঁচড়ে ক্লাশে উঠেছে। কি হবে ওকে পড়িয়ে?'

তার পরেই চারুকে তালিম দেবার জন্য লোকের ব্যবস্থা করা হয়েছে। জগত ছেলেটি ভালো। করণ, সে গরীব এবং নিজের চেষ্টায় অনেক কষ্ট সহ্য করে পড়াশোনা চালিয়ে এলেও বরাবর ভালো রেজাল্ট করে এসেছে।

জগত পড়ায়, চারুর মন পড়ে থাকে অন্দরে। 'দাঁড়ান, আসছি', বলে থেকে থেকে সে উঠে যায় বাপের খুঁটিনাটি সেবা করতে। দিন সাতেক চুপ করে থেকে জগত প্রতিবাদ করল।

'পড়ার সময় বার বার উঠে গেলে চলবে না।'

'বাবার কাজ করতে যাই।'

'আর কেউ নেই বাড়িতে ?'

'আমি ছাড়া কেউ পারে না।'

শুনে জগত আশ্চর্য হয়ে যায় কিন্তু অবস্থাটা মেনে নিতে রাজী হয় না। জগতের মতো ছেলেদের আবার বিবেক বলে একটা মনোধর্ম থাকে, অনেক ভাব-প্রবণতা চাপা পড়ে যে বিকারটা সৃষ্টি হয়। সে তাই একদিন সোজা নীরদের কাছেই কথাটা পেড়ে বসে।

নীরদ ক্রুদ্ধ হয়ে বলে, 'সে কি! পড়ার সময় সংসারের কাজ করতে উঠে যায় ? ও তাহলে পাশ করবে কি করে।'

বহুদিন পরে অনুরূপা সেদিন ধমকের ধাক্কায় মাথা ঘোরা ও থর থর করে কাঁপবার অসুখে অসুস্থ হয়ে বিছানা নিল। নীরদ তবু গর্জে গর্জে শুনাতে লাগল, 'জানি তোমার মতলব জানি। মেয়েকে তুমি ফেল করিয়ে বিয়ে দিয়ে বিদেয় করতে চাও। আমিও ভেবেছি কিনা ওকে এম-এ টেমে পর্যন্ত পড়াব, শত্রুতা না করলে তোমার চলবে কেন ?'

মেয়েকে ডেকে নীরদ বলে দিল, 'আজ থেকে তুই সংসারের কোনো কাজ করবি নে, শুধু পড়াশোনা নিয়ে থাকবি। ভাল করে পাশ করা চাই।'

'তোমার যে কষ্ট হবে বাবা ?'

'বেশী পাকামি করিস নে চারু। কষ্ট হয় তো হবে।'

চারু অগত্যা মনকে সরিয়ে নিল পড়াশোনার দিকে এবং তার ফলে গুরুর প্রতিও একটু মনোযোগ তাকে দিতে হল। প্রথমেই তার খেয়াল হল যে দুবেলা তিন ঘণ্টা তাকে যে পড়ায় তার গোলগাল নিরীহ ভালোমানুষী মুখখানা আর যাই হোক একটি সুনির্দিষ্ট মানুষের মুখ। তারপর সে টের পেল যে লোকটা বই পড়েছে গাদা গাদা। তারও পরে সে নিজের কাছে স্বীকার করল যে লোকটা পড়াতে পারে অতি চমৎকার, পড়ানো শুনতে তার খুব ভালো লাগে।

মেয়ের সেবা আর নীরদ গ্রহণ করে না, যতক্ষণ পারে নিজের কাছে রেখে

তার মানসিক উন্নতির সাহায্য করে। জগতও যে শুধু স্কুলের পড়ার মধ্যে নিজেকে সীমাবদ্ধ রাখেনি, চারুর মানসিক উন্নতির জন্য তাকে অনেক বিষয়ে অতিরিক্ত জ্ঞান সরবরাহ করছে, নীরদের তা জানা ছিল না। সে যখন মাঝে মাঝে জগতের পড়ানো শুনতে ঘরে গিয়ে বসে জগৎ তখন মধ্যযুগের ব্ল্যাক ডেথের কাহিনী বন্ধ রেখে চারুকে ইংরেজি গ্রামার শেখায়, অঙ্ক বুঝিয়ে দেয়। চারুকে বাড়তি জ্ঞান এবং আদর্শ ও উপদেশ সরবরাহের ভারটা তাই নীরদ নিজেই গ্রহণ করেছে।

চারু বুঝতে পারে, জগতের তুলনায় তার বাপের জ্ঞানভাণ্ডার বড়ই সংকীর্ণ, অনেক বিষয়েই জগতের মতো তার স্পষ্ট ধারণা নেই এবং কোনো বিষয়েই সে জগতের মতো সহজ ও স্পষ্ট ভাবে বুঝিয়ে বলতে পারে না। জগতের বিরুদ্ধে চারুর মনে একটা প্রবল নালিশ জাগে। সে যেন তার বাবাকে অপদস্থ করছে, অবজ্ঞা করছে। সময় সময় মনের রাগ সে সামলাতে পারে না। কথা নেই বার্তা নেই হঠাৎ খাপছাড়া মন্তব্য করে বসে, 'আপনার চেয়ে বাবা ঢের বেশি জানেন। কত পড়েছেন বাবা !'

'জানেন বৈকি। আমি আর কতটুকু জানি বল ? বই কেনার পয়সা নেই, চেয়ে চিন্তে ধার করে পড়তে হয়, কত কষ্টে যে আমি লেখাপড়া শিখেছি, তুমি ভাবতেও পারবে না চারু।'

তা ঠিক। রাগ উপে গিয়ে চারুর মন সমবেদনায় ভরে যায়। সে ভাবে, জানুকগে জগত তার বাবার চেয়ে অনেক বেশি, আর তো কিছুই নেই ওর তার বাবার মতো ! চাকরি নেই, পয়সা নেই, বাড়ি ঘর নেই, আপনার লোক নেই, কিছুই নেই !

চারুকে হাফ্ইয়ারলি পরীক্ষার সবগুলি সাবজেক্টে পাশ করিয়ে জগত নিজেও লেখাপড়া শেখার চরম পরীক্ষায় পাশ করে ফেলল, চাকরি সে একটা পেয়ে গেল চমৎকার। নীরদকে খবরটা জানিয়ে মাথা নিচু করে সে বলল, 'এতদিন আপনাকে বলবার মুখ ছিল না, বলতে সাহস পাই নি। আজ একটা কথা আপনাকে জানাতে চাই।'

কথাটা শুনে নীরদ চমকে গেল। 'তুমি ! তোমার মধ্যে এসব আছে তা তো জানতাম না বাপু !'

জগত আশ্চর্য হয়ে বলল, 'আজ্ঞে, দুশো টাকায় ষ্টার্ট পেয়েছি—'

'আমার তাতে কি ? আমি চারুকে পড়াব—এখন বিয়ে দেব না।'

'আজ্ঞে ও আর পড়তে চায় না।'

তার মেয়ে চারু, জগত আজ তাকে জানাতে এসেছে, চারু পড়তে চায় না ! রাগে ,নীরদের চোখে অন্ধকার ঘনিয়ে আসে, বুকের মধ্যে একটা অদ্ভুত যন্ত্রণা অনুভব করে। নিজের জানা ও বোঝা অখণ্ড যুক্তি-তর্ক রীতি-নীতি যদি মিথ্যা হয়ে যায়, জগতের কথাই যদি সত্য হয়ে দাঁড়ায় শেষ পর্যন্ত ! চারুর মতামত না জেনেই কি জগত তার কাছে এ প্রস্তাব করার সাহস পেয়েছে ?

কিন্তু তার মেয়ে চারু, তার আবার মতামত !

'তুমি আর এবাড়িতে এস না জগত।'

জগৎকে তাড়িয়ে দিয়ে নীরদ একেবারে চুপ করে গেল। চারুকে কিছুই বলল না। ধমক হোক, উপদেশ হোক কিছু একটা শুনবার জন্য মেয়ে যে তার উৎসুক হয়ে আছে, বারংবার সেটা টের পেতে লাগল নীরদ। বুঝতে তার বাকী রইল না যে একবার কথাটা তুললেই চারু তার মনের কথা জানিয়ে দেবে এবং জানাবার জন্য সে ছটফট করছে। তবু মনটা তার প্রতিদিন বিগড়ে যেতে লাগল মেয়ের মুখে তার মা'র মুখের প্যাঙাসেপনার আবির্ভাবের সূচনা দেখে। তবু নীরদ হাল যেন ছাড়তে পারল না। মেয়েকে আরও বেশি কাছে রেখে, তাকে পড়িয়ে, গল্প শুনিয়ে, বেড়াতে নিয়ে গিয়ে, সিনেমা দেখিয়ে ফিরিয়ে আনার চেষ্টা করতে লাগল আগের অবস্থায়। কিন্তু কোনো দিক দিয়েই নাগাল সে যেন আর পেল না মেয়ের।

সর্বদা কি যেন ভাবে তার মেয়ে, কোথায় যেন পড়ে থাকে তার মন। তার কাছে থেকেও কোথায় সে যেন থাকে, যেখানে তার যাওয়ার ক্ষমতা নেই।

জগত চাকরি করতে চলে গিয়েছিল, মাস তিনেক পরে ছুটি নিয়ে ফিরে এল। আবার সে চেপে ধরল নীরদকে।

'আপনি যদি ওকে পড়াতে চান, পড়াবেন যতদূর খুশি। আমি আপত্তি করব না। কথাটি বলব না।'

এবার নীরদ শুধু বলল, 'হুঁ'।

অনুরূপা খবর দিল, চারু আর স্কুলে যাবে না বলছে।

'কেন ?'

'ও আর পড়বে না।'

'পড়বে না ?'

'পড়বে—জগতের সঙ্গে বিয়ে দিলে পড়বে। পড়তে ওর ভয়ানক কষ্ট হয়, তবু বিয়ের পর তোমার মুখ চেয়ে পড়বে বলেছে।'

এবার নীরদ বলল, 'যাক, ওর আর পড়ে কাজ নেই। আজকেই স্কুলে নাম কাটিয়ে দিচ্ছি!'

স্কুলে চারুর নাম কাটাবার জন্য সেদিন নীরদ আপিস কামাই করল। রাত প্রায় এগারটার সময় বাড়ি ফিরে এল আগের মতো মাতাল হয়ে।

চারু এখন বড় হয়েছে। কিছুদিন ধরে বাপের কাছে স্বাধীনতা পেয়ে এসেছে কল্পনাতীত। সে ভৎর্সনা করে বলল, 'ছি বাবা, ছি।'

নীরদ জবাব দিল না। কিন্তু অনুরূপা মেয়ের গালে ঠাস করে একটা চড় বসিয়ে দিয়ে নীরদের হাত ধরে ঘরে নিয়ে গেল।

# দিশেহারা হরিণী

মৃগময়নার চোখ দুটি সত্যসত্যই হরিণীর চোখের মতো। মানুষের অবিকল হরিণীর মতো চোখ থাকলে অবশ্য অকথ্য রকমের বিশ্রী দেখায়। কিন্তু ওটা তুলনা মাত্র; কোনো মেয়ের যদি বড়, টানা, সদাচকিত অথচ ধীর ও গভীর দৃষ্টিওয়ালা চোখ থাকে এবং চোখ দুটি দেখে হরিণীর চোখ মনে পড়িয়ে দেয়, সেই মেয়েটিকে মৃগনয়না বলা যায়।

মৃগনয়নার মনটি বড় কোমল। বিশেষ এ ধরনের সরলতা তার আছে, তার নিজস্ব সত্যপালন নীতির সঙ্গে জড়াজড়ি করে আছে। একটু খাপছাড়া তার স্বভাব, কিন্তু অগোছাল নয়, চোদ্দ পনের বছরেই তার চপলতা উপে গেছে, কিন্তু কোনো ভারেই তাকে ভারাক্রান্তা মনে হয় না। শান্ত রেশালো নৃত্যছন্দের গতিতে তার চলাফেরা নড়াচড়ার অন্ত নেই, মুখে মৃদু একটু হাসির সঙ্গে মিষ্টি স্বরে সব কথাতেই কথা বলে যায়। এখন, মোটে সতর বছর বয়সে যৌবনকে নিয়ে কি করতে হয় সে যেন জানে, দেহ যতই উথলে উঠুক মনে নির্মল স্বচ্ছ রসের মতো জীবনের উত্তাপ শুধু আস্তে আস্তে ফোটে। ছাতের শান্ত জ্যোৎস্নায় একা সে আনন্দে পূর্ণ হয়ে যায়, মনে হয় জন্ম থেকে বড়লোকের আদুরে মেয়ের মতো সে ভগবানের আদুরে মেয়ে হয়ে আছে, কোনো অভাব তার নেই, কোনো ভাবনা নেই। আবেগ অদম্য হলে হাঁটু পেতে বসে হাতে মাথা ঠেকিয়ে সে অনেকক্ষণ ভগবানকে প্রণাম করে, ভক্তি আর ভালোবাসার কত মানুষ যে বিরাট মহান রূপ নিয়ে চোখের সামনে দিয়ে ভেসে যায়,—তার দাদার একবছরের শিশুটি পর্যন্ত আকাশ পাতাল জুড়ে কোমল চামড়ার দ্যুতিতে চারিদিক নীলাভ করে তোলে, দুটি দাঁতের ফোকলা মুখে তার দিকে চেয়ে শুধু হাসে।

এই অবস্থায় বাড়ির লোকে তাকে মাঝে মাঝে আবিষ্কার করে। ডাকলেই সে ধীরে ধীরে উঠে বসে বলে, 'মাগো, কি প্রকাণ্ড একটা আগুন আকাশ দিয়ে চলে গেল।'

মা আর মায়ের সম্পর্কিতা মাসি বলেন, 'আইবুড়ো মেয়ে, এসময় তোর ছাতে উঠবার দরকার!'

দাদা ব্যাপারটা ব্যাখ্যা করে বলেন, 'ওটা হল ধূমকেতু। শূন্য থেকে পৃথিবীর বাতাসে এলে জ্বলে উঠে। ওসব দেখে ভয় পাসনি মিণ্ড।'

'ভয় পাব কেন ?'

যতীন শোবার ঘরে গম্ভীর মুখে চেয়ারে বসে চুরুট টানছিল, প্রায় নিঃশব্দে বলল, 'বোস, মিণ্ড।'

বসবার চেয়ারটাও সে দেখিয়ে দিল, পাঁচ সাত হাত তফাতে। মৃগনয়না হেসে তার চেয়ারের হাতলে বসে বল্‌লে, 'তোমার যে কি এক বাতিক। আগে দূরে চেয়ারে বসে নানা ছলে একটু একটু করে কাছে আসতে হবে। আজ আমার অত সময় নেই, মুখের ভাত ফেলে এসেছি।'

'তোমার নাকি আজ ফিট হয়েছিল ?'

'কে বল্‌লে ? ছাতে একা একা ভগবানকে প্রণাম করছিলাম, সবাই ভাবল কি যেন হয়েছে। বৌদি ডাকতেই উঠে বসলাম, ফাজলামি করে বললাম, আকাশে একটা আগুনের গোলা দেখে ভয় পেয়েছি। আসলে কি দেখেছিলাম জানো ?' বিস্ময়ে দুচোখ বিস্ফারিত করে চিন্তার চাপে ভুরু কুঁচকে বল্‌লে, 'কি দেখেছিলাম ? কিছুই তো দেখিনি।'

যতীনের কাঁধে হাতের ভর দিয়ে মৃদুস্বরে বল্‌লে, 'দেখিনি তো দেখিনি। বয়ে গেল।'

যতীন অনুভব করল, সে কাঁপছে। সমতল পথে খুব স্পীডে চালালে তার গাড়িটা যেমন কাঁপে।

যতীন স্বাভাবিক গলায় বল্‌লে, 'যাকগে ওসব বাজে কথা। এমনি ভাবে ঘুরিয়ে কাঁধে মাথা রাখো। তারপর মিন মিন করে সেই গানটা শোনাও তো। তুমি গাইবে আর আমি শুনব, আর কেউ না। বড় ভালো মেয়ে তুমি মিণ্ড, বড় ভালো মেয়ে।'

বাড়ি ফিরে মৃগনয়না সবে ভাত খেয়ে ওপরে তার ঘরে গেছে, ঝড়ের বেগে বিশু এসে হাজির। এ বাড়িতে তার ছেলেবেলা থেকে যাতায়াত, মৃগনয়নার সঙ্গে অনেক দিনের ভাব। এখন সে এম-এ পড়ে ও মৃগনয়নাকে পড়ায়। কি করে যে এ বন্দোবস্তটা স্থির হল বাড়ির লোকেরা কেউ খেয়ালও করেনি। মৃগনয়নার

জন্য একজন মাস্টার রাখার প্রশ্ন উঠেছিল। একদিন দেখা গেল প্রশ্নের মীমাংসা হয়ে গেছে।

বিশু ব্যগ্রকণ্ঠে মৃগনয়নার মাকে জিজ্ঞেস করল, 'কেমন আছে ?'

মা বললেন, 'ভালো আছে। তেমন কিছু হয়নি। এই তো ভাত খেয়ে ওপরে গেল।'

বিশু যখন ওপরে গেল, মৃগনয়না ঘরের দরজার ভারি পর্দাটা দুপাশে ভালো করে টেনে দিচ্ছে। বিশুকে ধরে ভেতরে ঠেলে দিয়ে পর্দাটা ঠিক করে সে মুখ ফেরাল।

'এত রাতে সবার শেষে উনি খবর নিতে এলেন। কী দরদ !'

'আমি কি জানতাম ? এইমাত্র খবর পেলাম।'

'অন্য সবাই খবর পেল কি করে ? খবর যে রাখতে চায়, খবর তার জোটে।'

বিশু বিব্রত হয়ে বলল, 'তোমাকে শোনাবার জন্য বাঁশি বাজাচ্ছিলাম।'

মনে হল ছাতে তুমিই ঘুরছ, তাই একটু বাজালাম। শোন নি ?'

মৃগনয়না চুপ করে একটু ভাবল। তারপর হঠাৎ উচ্ছ্বসিত হয়ে বলল, 'হ্যাঁ, তাই তো! তোমার বাঁশি শুনতে শুনতেই ভগবানকে প্রণাম করলাম। এমন করে বাজাও তুমি, এমন অস্থির অস্থির করে আমার !'

বিশু মুখভার করে বলল, 'ও, তামাসা হচ্ছে !'

মৃগময়না বিস্মিত হয়ে বলল, 'ক্ষেপেছ নাকি ? তামাসা নয়—সত্যি সত্যি সত্যি।'

মৃগনয়না চট করে পর্দার ফাঁকে উঁকি মেরে দুহাত সামনে তুলে ধরে সোজা হয়ে দাঁড়াল। তেমনি ভাবে হাত তুলে দাঁড়িয়ে বিশুর মুখে হাসি ফুটে উঠল। কলহই হোক বা কথাকাটাকাটিই হোক, এই হল তাদের সন্ধিস্থাপনের বহুকালের পুরানো রীতি। মৃগনয়না হিস্ করামাত্র দুজনে একসঙ্গে ছুটে গিয়ে পরস্পরকে বাহুবন্ধনে জড়িয়ে ফেলল। একটি চুম্বনও এই রীতির অন্তর্গত। কোন রকমে সেটা শেষ করেই মৃগনয়না বিছানায় বসে জোরে জোরে নিশ্বাস নিতে নিতে ক্রুদ্ধ কণ্ঠে বলল, 'তুমি একটা অসভ্য, গুণ্ডা, বিশু।'

শুনে বিশু একেবারে নিভে গিয়ে বলল, 'কেন ? আমি কি করেছি ?'

'কি করেছ, তাও বলে দিতে হবে। তুমি এখনও পুরুষ মানুষ হওনি বিশু। কত জোরে ধাক্কা দিয়েছ জানো। কি রকম লেগেছে জানো ?'

'সত্যি লেগেছে?' মৃগনয়নার সামনে হাঁটু পেতে বসে বিবর্ণ মুখে বিশু তার মুখের দিকে চেয়ে রইল। তখন মৃগনয়নার মুখে দেখা গেল হাসি। বিশুর মাথা দুই হাঁটুর মধ্যে গুঁজে দিয়ে তার চুলে আঙুল চালাতে চালাতে সে মিষ্টি সুরে বলল, 'সত্যি লেগেছে। তোমার দোষ নেই, তুমি তো কিছু জানো না। তুমি আমাকে ভালোবাসতে শিখেছ, আর এইটুকু শেখনি যে ছুটে এসে আমাকে তোমার ধাক্কা দিতে নেই? আমি ছুটে যাব, তুমি আস্তে আস্তে এগিয়ে এসে আমায় ধরে ফেলবে। ষাঁড়ের মতো গুঁতো দিলে মেয়েদের লাগে না?'

বিশু প্রতিবাদ জানিয়ে বলল, 'আমারও তো লেগেছে।'

'পুরুষ হলে লাগত না।'

পাঁচ মিনিট পরে দুজনের জোরালো হাসি কানে যেতে মা হাঁক দিয়ে বললেন, 'ও বাবা বিশু, রাত যে অনেক হয়ে গেল বাবা।'

যাওয়ার আগে বিশু বলল, 'সেখানে যাবে?'

'না। আজ বড্ড ঘুম পেয়েছে।'

বিশু বাড়ি পৌঁছবার আগেই মৃগনয়না ঘুমিয়ে পড়ল। মা এসে মশারি ফেলে আলো নিভিয়ে দিয়ে বাইরে গিয়ে দাঁড়ালেন। মেয়েকে তিনি বুঝতে পারেন না, পেটের মেয়েকে! মেয়ে তার ভক্তিমতী। কিন্তু মায়ের মতো মন্দিরে গিয়ে কোনো দিন প্রণাম করে না, দশ-বারো বছর বয়স পর্যন্ত বাপের সঙ্গে উপাসনায় বসত, এখন তাও বসে না। ছাতে গিয়ে একা ভগবানকে প্রণাম করে। আকাশে জ্বলন্ত আগুনের গোলা ছুটে যেতে দেখতে পায়। চলাফেরা কথাবার্তায় কিছুই ধরা যায় না। কোমল মন তার এমন মিষ্টি স্বভাব, কোন ঘরে সে যাবে ভেবে বুকটা তার ধুক্‌পুক করে। তবু মেয়েটাকে তিনি বুঝতে পারেন না। পেটের সন্তানকে যেন ভিন্ন মনে হয়।

মৃগনয়নার স্তন্যপানের ধরনটা পর্যন্ত যে তার মনে আছে! সে কেন পর হয়ে না গিয়েও অজানা হয়ে গেল!

বারান্দায় দাঁড়িয়ে তিনি নিঃশব্দে কাঁদছেন, কি করে অনুমান করে তাঁর স্বামী তাঁকে হাত ধরে নিজের ঘরে নিয়ে গেলেন। এঘরে তিনি একলা থাকেন, যখন ইচ্ছা ঘরে যাবার অনুমতি স্ত্রীর আছে। কিন্তু যিনি সর্বদাই আত্ম-চিন্তায় মগ্ন থাকেন অথবা বই পড়েন, তার কাছে বেশি যাবার ইচ্ছা লোকের হয় না। ঘরে নিয়ে গিয়ে স্ত্রীকে পাশে বসিয়ে এক হাতে জড়িয়ে তাকে

আরও কাছে টেনে নিলেন। অনুতপ্ত কণ্ঠে বললেন, 'আমার অবজ্ঞায় তুমি কাঁদছ বড় বৌ? তুমি তো ইচ্ছে করলেই আসতে পার, যখন খুশি আসতে পার!'

মৃণুর মা আঁচলে চোখ মুছে বললেন, 'সেজন্য নয়।'

মৃণুর বাবার মুখখানা একটু ম্লান হয়ে গেল, জড়ানো হাতের বাঁধন শিথিল হয়ে এল।

'মেয়ের জন্য বড্ড ব্যাকুল হয়েছে মনটা।'

মৃণুর বাবা সহসা উৎকণ্ঠিত হয়ে উঠলেন, 'মিণুর জন্য? কেন, কি হয়েছে?'

রাত দুটো পর্যন্ত সেদিন তাঁদের কথা চলল।

ইতিমধ্যেই একটি সুপাত্র পাওয়া গেল। শিক্ষিত, সুশ্রী, বড়লোকের ভালো ছেলে। একটা দিনও স্থির হয়ে গেল, যেদিন পাত্র এসে মৃগনয়নাকে দেখে শুনে পছন্দ করে যাবে। না, ঠিক প্রাচীন যুগের মেয়ে দেখার অসভ্যতা তারা করবে না। বাড়িতে দুতিনটি ভদ্রলোক পরিচয় করতে এসেছেন এমনি সাধারণভাবে আগমন ও এবিষয়ে ওবিষয়ে অল্প আলোচনা হবে। বিয়ের পরেও মৃগনয়না যতদূর খুশি পড়তে পাবে। সত্য কথা বলতে কি, পাত্র নিজেই তা চায়। মৃগনয়না বাবার কাছে গিয়ে সোজাসুজি বলল, 'আমি যাকে-তাকে বিয়ে করতে পারব না বাবা।'

'কেন, ছেলেটি তো সবদিক দিয়ে ভালো?' পরক্ষণে নিজের ভুল সংশোধন করে বললেন, 'ও! যাকে-তাকে বিয়ে করতে পারবে না বলছ। বেশ, তাতে আমার কোন আপত্তি নেই। কিন্তু তোমার বিয়ের আয়োজন হচ্ছে শুনেও তো কেউ এল না আমার কাছে।'

'আজকালের মধ্যেই আসবে বাবা।'

'বেশ। কিন্তু যাদের ডাকা হয়েছে তাদের একটু অভ্যর্থনা করবে না মিণু?'

'করব বৈকি। ভদ্রলোক হলে নিশ্চয় করব।'

মৃগনয়না অনেকটা নিশ্চিন্ত হয়ে নিচে নেমে গেল। বিয়ে না করলেও তার চলে—পারিবারিক শক্তির সমবেত আক্রমণ প্রতিরোধ করার হাঙ্গামাটা শুধু তার পোয়াতে হবে। হাঙ্গামা যখন করতেই হবে, বিশেষ একজনকে বিয়ে করার জন্য

অকৃপণ মাটি। বর্ষার প্রথম জলধারা মাটিকে নরম করে দিলে তবে এ মাটিতে লাঙ্গলের ফলা বসে, বর্ষায় সরস হলে তবে মাটিতে বীজ বেঁচে থাকে, অঙ্কুরিত হয়; তারপরেও বর্ষার কৃপাতেই অঙ্কুর বড় হয়ে ফসল ফলায়। কতবার বর্ষার খেয়ালে মানুষকে মাঠে বীজ ছড়াতে হয়েছে দুবার তিনবার—আধহাত উঁচু চারা, ফসল ধরবার আগের চারা, কতবার ঝলসে পুড়ে গেছে। বর্ষার খেয়াল খানিকটা বনের বৃষ্টি সামলে নেয়—কিন্তু বন দিন দিন ছোট হচ্ছে, আগের মতো আর তার ক্ষমতা নেই। বনের গাঁ ঘেঁষা আর বনের ভিতরের জমি শুধু বনের প্রচুর স্নেহ আজও পায়।

এবার খড়পাকে বর্ষা ফেলেছে বিপদে। অসময়ে একটু দেখা দিয়েই কোথায় কোন দেশে যে চলে গেল এবারের বর্ষা, সময় পার হয়ে আবার অসময় হল, তবু তার দেখা নেই। এবার আসুক বর্ষা। আজ না আসে, কাল আসুক। শেষ বেলায় একপ্রান্ত ধূসর করে বিদ্যুতের চমক দিতে দিতে বাতাসের বল্গা ধরে মহা-সমারোহে আকাশ ছেয়ে আসুক। ওগো মা কুণ্ডেশ্বরী—আসুক। নইলে যে বড় বিপদ হবে গো মা। একদিন একরাত উপোসী থেকে তোমায় পাঁচ পয়সার ভোগ দেব মা—আসুক।

গরু মহিষ নিয়ে গোবর্ধন বাড়ী ফিরছিল। ছেলেটা মহিষের পিঠে চেপে বসেছে। গোবর্ধনের দুটি মহিষের রঙ বাদামী ধাঁচের, অর্জুনের মহিষগুলির মতো নিকষ কালো নয়। হাড়পাঁজরা সব গোনা যায় তার দুটি মহিষের, পিঠের উঁচু হাড়টার ওপর বসে ছেলেটা কি আরাম ভোগ করছে কে জানে! তিনটি গরু। আর বলদ দুটিও তার কঙ্কালসার, তবু জমকালো চেহারার জন্য মহিষ দুটির শীর্ণতা বেশি চোখে পড়ে। কি প্রকাণ্ড পালান তার ও ই দুব্‌বা'র, দুদিন ভালো করে খাওয়াতে পারলে কি দুধটাই ও দেয়। খেয়ে যেন ও নিজের দেহ পুষ্ট করে না, দুধে পরিণত করে তার জন্য পালান ফুলিয়ে রাখে। তার ছেলেকে পিঠে নিয়ে ধীরে মন্থরগতিতে দুব্‌বাকে গাঁয়ের দিকে চলতে দেখে এক সময় গোবর্ধনের বুক বা মন কোথায় যেন বেশ জ্বালা করে।

মনটা গোবর্ধনের ভালো ছিল না। চোখে জল আসবে টের পেয়ে জোর গলা খাঁকরি দিয়ে সে গরু মহিষকে তাড়া দেয়—টকাস্, টকস্, হেই-ই! চ্চঃ, চ্চঃ।

রাস্তার ধারে তৃণহীন শক্ত মাঠ। প্রতি পদক্ষেপে যেন ফিরে আঘাত করে। রাস্তায় উঠে গোবর্ধন একটু আশ্চর্য হয়ে গেল।

## বাস্‌

বিকালে বাসের প্রতীক্ষায় পথপ্রান্তের খড়পা যেমন চঞ্চল হয়ে থাকে, এখনো তেমনি চঞ্চল হয়ে আছে। চঞ্চল এবং উদগ্রীব হয়ে আছে।

'কি ব্যাপার গ ?'

'বাস এসে নি।'

'এসে নি ? না ?'

'উঁহুঁক। সদরে না গেলি মোর চলবে নি কিনা, শালার বাস তাই আজ এসবে নি তো মোকে লিয়ে যেতে !'

পুঁটলি হাতে শ্রীধন পাল অনেকক্ষণ হল অস্থির হয়ে এদিক ওদিক চলা-ফেরা করছে। পুব দিকে যতদূর রাস্তা দেখা যায় তাকিয়ে থাকছে, জগতের চায়ের দোকানের সামনে বেঞ্চিটায় ধপ্‌ করে বসে বিড়ি ধরাচ্ছে এবং কয়েক মিনিট পরেই আবার উঠে অস্থির হচ্ছে। কাল তার মস্ত মোকদ্দমা আছে সদরে। সদরে পৌঁছতে না পারলে তার সর্বনাশ হয়ে যাবে। দেড়শো দুশো টাকার সর্বনাশ !

গোবর্ধনের গরুর গাড়ী ঠিক নেই, চাকা মেরামত করতে হবে। বলদ আছে। গাড়ী একটা হয়তো ভাড়া পাওয়া যেতে পারে।

'বাস না এসে তো মোর গাড়ীতে যেও'খন। খেয়ে লিয়ে রওনা দিলে—' গোবর্ধনের প্রস্তাবে শ্রীধনের মুখে ভেংচি দেখা দিল। 'গরুর গাড়িতে ? দুপুর রাতে বন পেরিয়ে লিয়ে যাবি তোর গরুর গাড়িতে ? রাতে কটা বাঘ রাস্তায় হাওয়া খেয়ে বেড়ায় জানিস্‌ ?'

নটবর ঠাকুর মৃদু হেসে বলল, 'গণ্ডা তিনেক, আর কত !'

দণ্ডধারী ডাক্তারের ভাগ্নে পাশ দিয়ে আসল খড়পার দিকে যাচ্ছিল, বলে গেল, 'বাঘগুলোও হন্যে হয়ে আছে। একটা মানুষে আগে ওদের চারবেলা পেট ভরত, এখন একবেলা আধপেটা হয়। দীনু সেদিন বাঘ দেখে কাঁপতে কাঁপতে পড়ে গেল, বাঘ তাকে দুচারবার শুঁকে গর্জন করে চলে গেল। হাড় চামড়া বাঘ খায় না।'

পেটের কথায়, খাওয়ার কথায়, ক্ষুধার কথায় গোবর্ধনের হঠাৎ মনে পড়ে গেছে। প্রকাণ্ড একটা কুমড়ো কাল সে নামিয়েছিল, গাঁয়ের কেউ ভালো দর দেয় নি। নটবর ব্রাহ্মণত্বের দাবীতে কেড়ে নেবার চেষ্টা করেছিল দশ পয়সা বাকী দামে। বাসের যাত্রীদের কারো কাছে হয়তো কুমড়োটা বেচা যেতে পারে। অবশ্য বাস যদি আসে। কেউ কি জানে না কি হয়েছে বাসের, কেন বাস এখনো আসে নি আজ ?

দেখা গেল এ খবরটা সকলেই জানে। সেন সাহেব সদরে ফিরবার পথে দয়া করে তাঁর গাড়ী থামিয়ে জানিয়ে দিয়ে গেছেন যে বাস বিগড়ে গেছে, আসতে দেরি হবে। কি রকম বিগড়ানো বিগড়েছে বাস? কত দেরি হওয়া সম্ভব বাসের আসতে? এসব খবর সেন সাহেব দেন নি। ' খুঁটিনাটি বিবরণের জন্য ম্যাজিষ্ট্রেট সাহেবকে পীড়ন করার ভরসাও অনেকের ছিল না। কেবল ডাক্তার দণ্ডধারী আর গজেন সাহস করে দুজনে প্রায় এক সঙ্গেই এ বিষয়ে তাকে প্রশ্ন করতে গিয়েছিল।

দণ্ডধারী আরম্ভ করেছিল, 'সার—'

গজেন আরম্ভ করেছিল, 'হুজুর—'

তখন হুস করে বেরিয়ে গিয়েছিল সেন সাহেবের গাড়ী। শ্রীধন যদি তখন এখনকার মতো মরিয়া হয়ে থাকতো, সে হয়তো সেন সাহেবের কাছ থেকে বাস সম্পর্কে বিস্তারিত বিবরণ আদায় করে ছাড়ত। ম্যাজিষ্ট্রেট সাহেবকে ঘাঁটাতে শ্রীধনও কম বিমুখ নয়। তবে, স্বার্থ মানুষকে শক্ত করে, বিপদ সাহস যোগায়। তাছাড়া গাড়ীর সামনে দাঁড়িয়ে সেলাম করে বাস সম্পর্কে একটু বিশদ বিবরণ জানতে চাইলে তার উপর দিয়ে মিঃ সেন গাড়ি চালিয়ে দিতে পারতেন না। সে দিনকাল যে আর নেই, শ্রীধনের পর্যন্ত তাতে বিশ্বাস জন্মেছে।

বাস কখন আসবে কেউ বলতে পারে না। তবে শেষ পর্যন্ত এসে যে পৌঁছবে তাতে অনেকেরই সন্দেহ নেই। সেন সাহেব স্পষ্টই বলে গেছেন বাস আসবে—দেরি করে আসবে। বাস কি না এসে পারে? কুমড়ো বিক্রীর আগ্রহে গোবর্ধনেরও মনে হল, বাস আসবে। বাড়ী গিয়ে কুমড়োটা এনে রাখা ভালো। কখন বাস এসে পড়বে কে জানে। গরু মহিষ তার তখন ঘরে চলে গেছে। গোবর্ধন তাড়াতাড়ি বড় রাস্তা ছেড়ে গাঁয়ে যাবার সরু মাটির পথে নেমে গেল। গাঁয়ের কোনো ঘরেই এখনো আলো জ্বলেনি। কয়েক মুহূর্তের জন্য যে সন্ধ্যাদীপ জেলে আবার নিভিয়ে দেওয়া হয় ঘরে ঘরে তেলের অভাবের জন্য, সে দীপগুলির আর জ্বলে উঠতে বেশি দেরি নেই, দিনের আলো ম্লান হয়ে এসেছে।

প্রতিদিনের মতো শ্রীমন্তসহায় পুরানো মন্দিরের সিঁড়িতে এসে বসেছে। প্রাচীন বিষ্ণু মন্দির, এদিকে এরকম বহু মন্দির দেখা যায়। খড়পার মন্দিরের পাথরে ফাটল ধরে আজ পর্যন্ত একটিও আগাছা গজায় নি। পঞ্চাশ ষাট বছর আগে কোথা থেকে এক সন্ন্যাসিনী এসে বিষ্ণুহীন মন্দিরে কুণ্ডেশ্বরীর প্রতিষ্ঠা করে

গিয়েছিলেন। বৈষ্ণব· যুগে বিষ্ণুর জন্য নির্মিত মন্দিরটি সেই থেকে সিঁদুর ঢাকা কুণ্ডেশ্বরী দখল করে আছেন। এ সময় মন্দিরের সিঁড়িতে বসে প্রতিদিন শ্রীমন্ত-সহায় গাঁয়ের লোককে আশ্চর্য সব কথা শোনায়। মানুষের আগের কথা, মাঝের কথা, আজের কথা, জমির কথা, চাষীর কথা, কলের কথা, কুলির কথা, টাকা এবং গরীব ও বড়লোকের কথা। কখনো অনর্গল বলে, বোঝা যায় না। কখনো উদাস কণ্ঠে, কখনো মৃদু মৃদু রহস্যের সুরে বলে—কিছু বোঝা যায়, কিছু বোঝা যায় না, শ্রোতাদের মনে গভীর অস্বস্তি জাগে।

কখনো একেবারে তাদের ভাষায় সে বলে, তারা বুঝে শুনে থ' বনে যায়। সমাজ সংসার সব মিছে? ভাঙ্গতে হবে, গড়তে হবে? টাকার খেলা ফক্কিকার, লুটলে অনেক থাকে, নইলে থাকে না? বড়লোকের সুখস্বাচ্ছন্দ্য ভগবানের শাস্ত্রে বে-আইনী—সুখস্বাচ্ছন্দ্যের অধিকার তাদের যারা গরীব?

বলতে বলতে হঠাৎ থেমে গিয়ে শ্রীমন্তসহায় বলে, 'উঁহু, তোমাদের এ সব বলা তো উচিত হচ্ছে না! গাঁ ছেড়ে বাইরে যাওয়া বারণ, ঘর থেকে বেরুতে পাব না শেষে! রামাবতার আবার সব শুনলো।'

থানার রামাবতার সোৎসাহে বলে, 'ঠিক বাত হ্যায়। গরীবকা লোহু পিনেসে ধনী বনতা, নেহি তো নেহি বনতা। জওহরলালজী তো—'

'একটা গান শোন রামাবতার।' বলেই শ্রীমন্তসহায় গলা ছেড়ে হিন্দী গান ধরে দেয়।

আধ ঘণ্টা পরেই হয়তো দেখা যায় শ্রীমন্তসহায় ডাক্তারখানায় বসে ওষুধপত্রের হিসাব দেখছে, ভিজিটের টাকার বখরা নিয়ে মৃদু কোমল সুরে দণ্ডধারী মামার সঙ্গে কলহ করছে, আর নয় তো পরিদর্শন করছে তার যে কাঠ চালান যাবে তার ব্যবস্থা। ওষুধের দোকানের আসল মালিক শ্রীমন্তসহায়, দণ্ডধারীর পশারও দাঁড়িয়েছে তারই জন্য। গোড়াতেই একটা বখরার ব্যবস্থা স্থির হয়েছিল। খুব সহজ ব্যবস্থা—দোকানের লাভ আর ডাক্তারির আয় যত হবে সেটা দুজনের মধ্যে ভাগ হয়ে যাবে আধাআধি। যতদিন এই উপার্জনে দুই ছেলে তিন মেয়ে এবং বৌ আর শালীকে নিয়ে তার প্রকাণ্ড সংসারের খরচ না চলে, শ্রীমন্তসহায় কিছু কিছু সাহায্য করবে। আয়ের ভাগ ছাড়বে না এক পয়সা, কিন্তু সাহায্য করবে। ভাগের দশ গুণ দিতে হলেও সাহায্য করবে।

কারণ, ব্যবসাতে কে কার ভাগ্নে, কে কার মামা! মামা হয়ে খেতে পাচ্ছ না,

ভাগ্নের সাহায্য নাও! দুবেলা আধপেটা খেয়ে বেঁচে থাকো সেই সাহায্য নিয়ে, ব্যবসাতে পাওনার বেশি আধলাটি পাবে না।

'রাজা হয়ে বেঁচে থাক বাবা!' বলে ভাগ্নেকে জড়িয়ে ধরে সেদিন, বছর চারেক আগে, কৃতজ্ঞতায় দণ্ডধারী কেঁদে ফেলেছিল। ডাক্তারীর আয়টা বেশ ভালো রকম হওয়ায় আজকাল বখরার ব্যবস্থা নিয়ে সে খুঁত খুঁত করে।

বলে, 'রুগী দেখার পয়সাতে তোর বখরা কিসের? তুই যাস্ রুগী দেখতে? তিন ক্রোশ পথ হেঁটে আমি দেখব রুগী—'

শ্রীমন্তসহায় বলে, 'সব রুগী আমার মামা। তুমি শুধু দেখতে গিয়ে ভিজিট নিয়ে এস।'

গোবর্ধনকে দুর্বোধ্য রহস্যের কথা শোনাতে শ্রীমন্তসহায় বড় ভালোবাসে। গোবর্ধন বোকা মানুষ, কিছু বোঝে না, কিন্তু অনুভূতি দিয়ে কি যেন আঁচ করে সে বিহ্বল হয়ে যায়। সেই বিহ্বলতা স্পর্শ করে এদিক ওদিক সেদিক থেকে আঘাত পাওয়া শ্রীমন্তসহায়ের আঁকাবাঁকা মন। শ্রীমন্তসহায়ের মনগড়া দর্শন, আকাশ পৃথিবী সূর্যচন্দ্র তারায় জড়ানো তার আবেগ, জীবন মরণ সুখ দুঃখ ব্যথা বন্ধন মুক্তিকে আশ্রয় করা তার উদাস, মৃদু গম্ভীর গলার আওয়াজ সমস্ত মিলে গোবর্ধনের হৃদয়কে আকুলি ব্যাকুলি করিয়ে ছাড়ে।

আজ বাস-এর গোলমালে কেউ আসে নি। বুড়ো শশীধর শুধু অনেক তফাতে বসেছে—সে কিছু শোনে না, শুনতে পারে না। নটবরের বিধবা বোন মন্দিরে আলো জ্বেলে রেখে গেছে, নটবর এক সময়ে এসে ঘণ্টা নেড়ে দিয়ে যাবে। মন্দিরে আজকাল এক ছটাক চালও হয় না। একবেলা—চার পাঁচটা সরা দিলেও নয়। গোবর্ধনকে দেখে শ্রীমন্তসহায় ডাক দিল। কাছে গিয়ে গোবর্ধন বলল, 'বসবার সময় নেই গো নায়েক মশায়। বাস এলে কুমড়োটা বেচব।'

'কোথা তোর বাস? বোস। ভালো করে নজর রাখ দিকি গোবর্ধন, ঠিক কখন বিকেল শেষ হয়ে সন্ধ্যা লাগে বলতে হবে তোকে।'

'খিদে পেয়েছে নায়েক মশায়।'

'খিদে পেলেই খাস বুঝি তুই? রাজা মহারাজা হলি কবে থেকে? এ গাঁয়ে কেউ আর খিদে পেলে খায় না গোবর্ধন—তুই আর আমি ছাড়া। দুবেলা আধপেটা খাস? তবে তুইও বাদ গেলি। আমি চারবেলা খাই, পেট ভরে খাই, রাজভোগ খাই! বৌটা এলে সেও খাবে। সবার খিদে সয়, আমার কেন সয়

না বলতো? খিদেয় আমার পেট জ্বলে না, মাথার মধ্যে আগুন জ্বলে ওঠে।' শ্রীমন্তসহায় হাসল, 'যা বাবা, যা। গাঁয়ে আটক আছি, তাই না তোদের ডেকে দুটো কথা কই!'

সত্যই বড় খিদে পেয়েছিল গোবর্ধনের। কিছু না খেয়ে কুমড়োটা নিয়ে রাস্তার ধারে অপেক্ষা করা যাবে না, শেষ পর্যন্ত বাস হয়তো আসবে অনেক দেরিতে।

খাওয়ার তাগিদ শুনে কিন্তু তার বৌ গুণমতী মাথা নাড়ল—

'সন্দে লাগুক, বাতিটে জ্বালি? সবুর কর খানিক।'

'মুড়ি দে দুটি?'

'কাণ্ডজ্ঞানটি খুইয়েছো একদম। বাতিটে জ্বালি? আগে এসতে পারলে নিকো একটুকু?'

'বাতি জ্বাল।'

'সন্দে হোক?'

গোবর্ধনকে সায় দিতে হল। সন্ধ্যাকে হতে না দিয়ে সত্যই এখন আর বাতি জ্বালা যায় না। দিন শেষ হয়ে গেছে, কিন্তু সন্ধ্যা এখনো হয় নি। অথচ ইচ্ছে করলেই সে অনেক আগেই বাড়ি ফিরতে পারত। বাস আসে নি, আসতে দেরি হবে শুনেই সোজা বাড়ি চলে এলেই হত। কিন্তু কোনো একটা ব্যাপার বুঝে মনের মধ্যে গুছিয়ে নিতে যেন তার জন্ম কেটে যায়। তাড়াতাড়ি করার তাগিদ বোধ করেও সে ঢিমে তালে কাজ করে যায় চিরদিন—শ্রীমন্তসহায়ের ডাকে সাড়া না দিয়ে হন্ হন্ করে এগিয়ে যাবার বদলে দাঁড়িয়ে খানিক আলাপ করে আসে। এমনি করে সব তার পণ্ড হয়ে গেল—সব। মনটা খিঁচড়ে যায় গোবর্ধনের। সে ভাবে, কুমড়ো নিয়ে যেতে যেতে বাসটা এসে চলে যাবে নিশ্চয়, চিরদিন এমনি ঘটনাই তো ঘটে এসেছে তার জীবনে! নাঃ, খিদে মেটাবার জন্য দুদণ্ডও সে দাঁড়াবে না বাড়ীতে।

ছেলের হাতে রাস্তায় দুটি মুড়ি পাঠিয়ে দিতে বলে কুমড়োটি সে বার করতে যাবে, গুণমতী তাতেও বাধা দিল। বাতি জ্বালার আগে ঘর থেকে এখন কুটোটি সে বার করতে দেবে না।

'ধুত্তোর বাতি জ্বালা!' পনের সের ওজনের মস্ত কুমড়োটি কাঁধে তুলে গোবর্ধন বেরিয়ে যাচ্ছে দেখে গুণমতী কাতর হয়ে বলল, 'ওগো, যেওনি তুমি, যেওনি। কেউ কুমড়ো কিনবে নি তুমার, সবুর করে যাও।'

গুণমতীর শরীর ছিপছিপে, গলাও বাঁশির মতো সরু। কাতর হলে ভারী মিহি আর মিষ্টি শোনায়। পেটের জ্বালায় কাতর হয়ে না থাকলে গোবর্ধন হয়তো রাগও করত না, কুমড়ো নিয়ে অসময়ে ঘরের বাইরে যাবার সাহসও খুঁজে পেত না।

'কিনবে নি তো কিনবে নি। নালায় ফিঁকে দিয়ে চলে এসব।'

এই বলে কাঁধের নিটোল কুমড়োটি বাগিয়ে ধরতে গিয়ে গোবর্ধনের হাত পড়ল গর্তে। অঙ্গনে নামিয়ে রেখে সে তাকিয়ে রইল কুমড়োটির দিকে। এ মাথা থেকে ও মাথা পর্যন্ত চার আঙ্গুল চওড়া একটি ফালি কুমড়ে থেকে কে কেটে নিয়েছে।

এক চড়েই গুণমতী কেঁদে ফেলল—ডুকরে নয় ফোঁস ফোঁসিয়ে। শুধু কাঁদল না, বিনিয়ে বিনিয়ে নিজের পক্ষ সমর্থনও করে চলল সেই সঙ্গে। গোবর্ধন যে বলেছিল কুমড়োটা সে বেচবে না! লোকের কিপ্টেপণাকে গাল দিতে দিতে জোর গলায় সে যে বলেছিল কুমড়োটা ঘরে পচাবে তবু বেচবে না! তাই শুনে গুণমতী যদি এক ফালি কেটেই নিয়ে থাকে আর রানীকে এক রত্তি একটু দিয়ে, তরকারী রেঁধে থাকে গোবর্ধনের জন্য, কি এমন ঘাটতি হয়েছে তার যে তাকে চড় মারবে গোবর্ধন।

গোবর্ধন কুমড়ো নিয়ে বেরিয়ে যাবার পরেই তার কান্না থেমে গেল। কান্না যে শেষ হয়ে গেল তা নয়, তোলা রইল। গোবর্ধন ফিরে এলে, ঘর সংসারের সব কাজ চুকে গেলে গোবর্ধনের তামাক টানা শেষ হলে সময় বুঝে সে আবার একটু কাঁদবে। দাওয়ার খুঁটিতে ঠেস দিয়ে পা ছড়িয়ে বসে নিজের মনে নিজের অদেষ্টকে গাল দিয়ে দুকথা বলতে আরম্ভ করলেই বুক ঠেলে তার কান্না আসবে।

গোবর্ধন বলবে, ইদিকে আয় নান্টুর মা।

সে ফুঁপিয়ে বলবে, ন্যাকামি কোরোনি বলছি, ভাল হবেনি কিন্তু হাঁ!

গোবর্দ্ধন আরও নরম হয়ে তাকে সাধবে। তারপর—

কিন্তু যেমন সে ভাবছে তেমন ঘটবে কি—তাদের চিরদিনের রাগ সোহাগের এক ঘটনা? শরীরটা তার শুকিয়ে গেছে ঢের, ঘুমের মতো কেমন একটা ঝিম ধরা ভাব সদাই যেন জড়িয়ে ধরে আছে। গোবর্ধনও কেমন হয়ে গেছে, অসহায়ের মতো কেমন দিশেহারা ভাবে চায়। আহা, পাঁজরাগুলো বেরিয়ে গেছে জোয়ান মানুষটার।

কোথা থেকে রানী এসে বলল, 'মিনসে বড় গোঁয়ার দিদি, নয়? কী চড়টা মারলে!'

গুণমতী চটে বলল, 'তোর মুখ বড় মন্দ রানী। সোয়ামি লিতে চায় না, তুই কি করে জানবি সোহাগ কেমন ধারা হয়।'

বন্ধুর বিরাগে থতমত খেয়ে রানী বলল, 'মারলে নাকি সোহাগ হয়!'

গুণমতী মুচকে হাসল।—'মারলে? মারবে কেনে লো বোকা ছুঁড়ি। গালটা টিপে দিয়েছে এমনি করে।'

গুণমতীর গাল টিপুনিতে বড় ব্যথা লাগল রানীর, টনটনে ব্যথা। গুণমতীর ভাব দেখে যে কথা চেপে যাবে ভেবেছিল, সে কথাটা না বলে সে থাকতে পারল না, 'অত কান্না হচ্ছিল কেনে শুনি তবে?'

'ওমা! সোয়ামির সোহাগে কান্না এসবেনি?'

নিতাই সাহার বাসনের দোকানের সামনে ছোট রোয়াকটির এক পাশে কুমড়োটি নামিয়ে গোবর্ধন বাস আর ছেলের প্রতীক্ষায় বসে থাকে। গুণমতী সন্ধ্যা-প্রদীপ জ্বাললেই নানু তার মুড়ি আর গুড় নিয়ে আসবে কি ভয়ানক খিদে তার পেয়েছে জেনে নানুকে পাঠাতে এক মুহূর্ত দেরি করবে না গুণমতী।

চারিদিকে অন্ধকার হয়ে আসে। কদিন আগে পূর্ণিমা গেছে, চাঁদ আজ উঠবে একটু দেরিতে। দোকানগুলিতে একে একে আলো জ্বলে ওঠে,—লণ্ঠন, প্রদীপ আর কুপি।

নিতাই সাহা আনমনেই শুধোয়, 'চোদ্দ পয়সায় দিবি? আধখানা ত কেটেই লিয়েছিস।'

গোবর্দ্ধন সংক্ষেপে বলে, 'না।'

বাস সম্বন্ধে সকলের মনে একটু হতাশা দেখা দিয়েছে। এখন বাস এলেও বেশিক্ষণ থামবে না, আরোহীরা ঘুরে ফিরে দরদস্তুর করে সদরের চেয়ে সস্তায় কিছু কিনতে সময় পাবে না। তারা খিদে আর চায়ের তৃষ্ণায় কাতর হয়ে থাকবে, চা আর খাবার খাওয়া ছাড়া কোনো দিকে নজর দেবার অবকাশ কি তারা পাবে! গোবর্দ্ধনের রাগ পর্দায় পর্দায় চড়তে থাকে। একটা চড়, শুধু একটা চড়ের জন্য গুণমতী তাকে দুটি মুড়ি পাঠাল না? রাগটা মনের মধ্যে পাক খেতে খেতে শেষ পর্যন্ত প্রায় অভিমানেই দাঁড়িয়ে যায় গোবর্দ্ধনের। রাগের মতো অভিমানও শাস্তি দিতে চায় কি না, তাই বাড়ী ফিরে আরও কয়েকটা চড়চাপড়

বসিয়ে দেবার বদলে না খেয়ে থেকে গুণমতীকে শাস্তি দেবার কল্পনায় সে বিশেষ কোনো তফাৎ খুঁজে পায় না। তাছাড়া তার অভিজ্ঞতা আছে। চড়চাপড়ের চেয়ে শেষের শাস্তিটাই জোরালো হয়। চড় মারলে গুণমতী শুধু কাঁদে, রাগ করে উপোস দিলে মাথা কপাল খুঁড়তে আরম্ভ করে!

গোবর্ধন ভাবে, জগতের কাছে দুপয়সার চা খেয়ে চাঙা হওয়া যাক। ছ সাত মাস আগে কারা যেন এসে চায়ের আশ্চর্য গুণের কথা তাদের জানিয়ে দিয়ে গিয়েছিল। তারপর দু'একবার খিদের সময়—মাঠে খাটবার সময় যে খিদে শরীর ভেঙ্গে আনে আর মাথা ঝিম ঝিম করায়—মুড়ি চিড়ার বদলে কাঁচের গ্লাসে চা খেয়ে দেখেছে। মন্ত্রবলে যেন খিদে মরে যায়, সারা দেহ চাঙা হয়ে ওঠে। কেবল একটা আক্ষেপ থেকে যায়—তৃষ্ণার। মনে হয়, সমস্ত শরীর, সমস্ত শরীরের ভেতরটা যেন হাত-পা আছড়ে মূর্ছা যাচ্ছে! আধ ঘটি জল খেয়ে একটু বিশ্রাম করলেই সেটা সেরে যায়। অনেকক্ষণ খিদে পায় না, সর্বনেশে খিদে!

জগতকে গোবর্ধন দুধ জোগায়, দেনা-পাওনার হিসেব আছে। চাইতেই চা পাওয়া গেল, আর এক পয়সার ছোলাভাজা। একদিকে কাঁচবসানো টিনের পাত্রে নোনতা মিষ্টি বিস্কুটগুলি চিরদিন গোবর্ধনকে আকর্ষণ করে। কিন্তু বিস্কুট তার কপালে জোটে না। কয়েকবার একখানা করে কিনেছিল, খেতে পারেনি। নান্থু রোজ বিস্কুটের পয়সার জন্য বায়না ধরে, কাঁদে। নিজের জন্য বিস্কুট কিনে কোণা ভেঙ্গে একটু শুধু স্বাদ গ্রহণ করে নান্থুর জন্য তুলে রাখতে গোবর্ধন কোনোদিন এতটুকু মজা পায় না, তবু তার কেনা বিস্কুট শেষ পর্যন্ত নান্থুর পেটেই যায়। তার একগাল হাসি আর ভাবভঙ্গির খুশি খুশি ভাবটা জগৎ-সংসারের ওপর গোবর্ধনকে চটিয়ে দেয়। একবার সে দুখানা বিস্কুট কিনেছিল একসঙ্গে, ভাগ্যকে পরাস্ত করবে বলে। কিন্তু হায়রে কপাল গোবর্ধনের, বিস্কুট সম্পর্কে যার কথা কোনো দিন তার মনে আসেনি, সেদিন তারই কথা স্পষ্ট মনে পড়ে গেল—গুণমতী বোধ হয় জীবনে কখনো বিস্কুটের স্বাদ পায়নি!

কত দিক থেকে এমনি ধারা কত চাপ যে ঠেসে ধরে রেখেছে গোবর্ধনের মনকে! আজকের মতো যাতনাময় ক্ষুধায়, প্রতিদিনের অপরিতৃপ্ত ক্ষুধায়, সেই চাপগুলি সে স্পষ্ট অনুভব করে। বহুক্ষণ নিঃসঙ্গ থাকলে তার যখন ঝিম ধরে যায় তখন মনে হয়, পায়ের তলার শক্ত মাটি ছেড়ে খানিকটা উপরে উঠে সে যেন নিরালম্ব হয়ে ঝুলছে, দড়াম করে পড়ল বলে।

গোবর্ধনের অনেক আগে থেকে জলভরা বালতি নিয়ে অপেক্ষা করছে নিবারণ। তার অপেক্ষা করাটা যেন ছটফটানোর সামিল। হঠাৎ উঠে ঘর চলে যাচ্ছে, আবার ফিরে আসছে দশ পনের মিনিটের মধ্যে। বাড়ীতে তার একমাত্র বোনটি ছাড়া সকলের অসুখ। বৌ ছেলে আর ভায়ের গা-হাত-পা ফুলে জ্বর হয়েছে, দণ্ডধারী দেখে বলেছে যে এটা ভালো চাল একদম না খাওয়া আর খারাপ চাল একটুখানি করে খাওয়ার ফল। অনাহারের বদলে খাঁটি সজী আর ফ্যানের বদলে তুটি ভাত খেলেই সেরে যাবে। বুড়ী ঠাকুমার বয়সের ব্যারামটা হঠাৎ খারাপের দিকে চলতে শুরু করেছে। ঠাকুমা মরবে তাতে কোন সন্দেহ নেই। আরেকজন কাউকে সে পাছে সঙ্গে নিয়ে যায়, এই হয়েছে নিবারণের ভয়। বারবার সে তাই ঘরে ছুটে যাচ্ছে। আবার এদিকে বাসের ড্রাইভার তার জন্য সের তিনেক চাল আনবে, ঘরেও তার তাই মন টিকছে না। নইলে, বালতিভরা জল রয়েছে, একটা দিন কি তার হাজির না থাকলে চলে না!

'তোমার কি দাদা, যখন খুশি কুমড়োটি লিয়ে ঘর যাবে। মোকে ঠায় বসি থাকতি হবে যত্‌খন না শালার বাস এসে।'

'এসবে। ইবারে এসবে।'

কিন্তু বাস আসে না। রাত বেড়ে চলে। গাঁয়ে কখন রাত তুপুর হয় বাসের কি জানা নেই? আলাপ বিলাপের শব্দ চারিদিকে ঝিমিয়ে আসে। তুএকটি দোকান বন্ধ হয়ে যায়, অসময়ের বাসের সঙ্গে এদের স্বার্থ তেমনভাবে জড়িত নয়। দেয়ালে হেলান দিয়ে বসে থাকতে থাকতে নিবারণের মাথাটা ধীরে ধীরে বুকে নেমে আসে এবং তার গলায় শুরু হয় শ্লেষ্মার একটা অদ্ভুত ঘড়ঘড় আওয়াজ। গোবর্ধনেরও ঘুম পায়। শ্রীধন বলে, 'অ গবর্ধন, এ যে খিদে পেয়ে গেল দস্তুরমত! বাড়ী থেকে চট করে খাওয়াটা সেরে আসি। বাস যদি এসে পড়ে, ড্রাইভারকে এই চারগণ্ডা পয়সা দিয়ে একটু দাঁড়াতে বলিস বাবা।'

'আজ্ঞে, বলব।'

'শব্দ শুনেই ছুটে আসব। তবে কি জানিস, মোটাসোটা মানুষ অত ছুটতে পারিনে।'

শ্রীধন মাইতি চলে গেলে গোবর্ধন ঝিমোতে ঝিমোতে প্রায় ঘুমিয়ে পড়ে। হঠাৎ কানের কাছে একটা উৎকট সোরগোলে সে সজাগ হয়ে ওঠে। আরেকটু

পরে সে ভালো করে ঘুমিয়ে পড়ার পর সোরগোলটা আরম্ভ হলে গোবর্ধন নিশ্চয় দাওয়া থেকে নিচে পড়ে যেতো।

কুকুরের লড়াই।

গজেনের খাবারের দোকানের সামনে দুটো কুকুর সর্বদা পড়ে থাকে—তিনকু আর ভুলি। বাস তারা করে গজেনের বাড়ীতেই, গজেন দোকান খুলতে এলে সঙ্গে আসে, আবার দোকান বন্ধ হলে গজেনের সঙ্গে ফিরে যায়। কেবল দোকানের ফেলনা ঘিয়ের খাবার খেয়েই বেঁচে থাকে না বলে দুজনের সব লোম খসে যায়নি, ঘন লোম একটু পাতলা হয়েছে আর দু'একটা ছোটখাট টাক পড়েছে এখানে ওখানে। তিনকুর চেহারা বেশ জমকালো, গম্ভীর গোমড়া মুখ, মাঝবয়সী জোয়ান মদ্দ কুকুর। তার কাছে রোগা ছোটখাটো ভুলিকে কেমন বেমানান দেখায়। বয়সে কিন্তু ভুলি তিনকুর চেয়ে বড়ই হবে। তেজ কিন্তু তার কম নয়, মাঝে মাঝে তার দাঁতখিচুনিতেই তিনকুকে বিনা প্রতিবাদে তফাতে সরে যেতে দেখা যায়।

গত বছর পাঁচটি বাচ্চা হয়েছিল। শরীরটা ভালো ছিল না ভুলির, পাঁচটিকে বাঁচাতে পারবে না জেনে দুটিকে বেছে নিয়ে মাই না দিয়ে নিজেই সে মেরে ফেলেছিল। একটি খেয়েছিল শেয়ালে, একটি মরেছিল দুর্বোধ্য রোগে এবং অন্যটিকে চেয়ে নিয়ে নান্টু গলায় দড়ি বেঁধে টেনে টেনে বেড়িয়েই শেষ করে দিয়েছিল। বর্ষা ঋতুর আসন্ন আবির্ভাব ওদের দুজনকেই একটু চঞ্চল ও জীবন্ত করে তুলেছে। দোকানের সামনে চুপচাপ পড়ে থেকে সারাক্ষণ ওরা শুধু জিভ বার করে হাঁপায় না। খানিক আগেও গোবর্ধন ওদের ছুটোছুটি লাফালাফির খেলা দেখেছে, লড়ায়ের অভিনয়ে ভুলির আদরের কামড়ে তিনকুকে হার মেনে শূন্যে চার পা তুলে চিৎ হয়ে পড়তে দেখেছে।

গোবর্ধনের কালোও যে বর্ষা ঋতুর তাগিদে বসন্ত-ব্যাকুল মানুষের মতো চঞ্চল হয়ে সঙ্গিনীর খোঁজে বেরিয়ে পড়বে, কে তা জানত! তিনকুর সঙ্গে তার বেধেছে লড়াই এবং দুজনকে ঘিরে চারিদিকে পাক দিতে দিতে তীব্র তীক্ষ্ণ কণ্ঠে চিৎকার জুড়েছে ভুলি। তিন দফা লড়ায়ের পর কালোকে লেজ গুটিয়ে পালিয়ে যেতে দেখে গোবর্ধনের মনটা বিগড়ে গেল। কালোর সম্বন্ধে সে একান্ত উদাসীন, তার আস্তাকুঁড় ঘেঁটে আর মাটির খেলায় গুণমতীর দেওয়া একমুঠো ভাত খেয়ে কালো বেঁচে থাকে উঠানের কাঁঠাল গাছটার নিচে সারাদিন বিশ্রাম করে। রাত্রে হয়তো

দাওয়ায় উঠে শোয়, কেউ টের পায় না। লেজ নাড়তে নাড়তে কখনো কাছে এলে গোবর্ধন তাকে দূরদূর করে ভাগিয়েই দিয়েছে চিরদিন। তবু আজ কালোর পরাজয়ে কেমন একটা অপমান বোধ ভেতরে কামড়াতে থাকে। গজেনের লোম ওঠা বুড়ো কুকুরের কাছে তার চিকন কালো কুকুর হেরে গেল!

তারপর আর তো ঘুম আসে না গোবর্ধনের! জীবনের সমস্ত সঞ্চিত ক্ষোভ আর নালিশ যেন একসঙ্গে পাক দিয়ে উঠে তার কণ্ঠ রোধ করে দিতে চায়। সেও প্রায় জগতের ছোট-বড় আপন-পর সকলের জিদের কাছে এতকাল হার মেনেছে, তার ইচ্ছা অনিচ্ছাকে কুঁকড়ে দিয়েছে সবাই মিলে। অপরাজেয় বিরাট দৈত্যের মতো একটা অদৃশ্য শত্রুর সান্নিধ্য গোবর্ধন স্পষ্ট অনুভব করে।

এদিকে ততক্ষণে শুরু হয়েছে ওষুধের দোকানে মানুষের লড়াই। দণ্ডধারী ও শ্রীমন্তসহায়ের দৈনন্দিন কথা কাটাকাটি আজ প্রচণ্ড কলহে পরিণত হয়েছে। শ্রীমন্তসহায় চিরদিন কড়া কথাও আস্তে বলে, গলা চড়ায় না। গলা ছেড়ে আজ সে মামাকে গাল দিচ্ছে শুনে গোবর্ধন আশ্চর্য হয়ে গেল। তারপর যে কাণ্ড করল শ্রীমন্তসহায়, দেখে শুনে তাক লেগে গেল গোবর্ধনের। গর্জন করতে করতে দণ্ডধারীকে টেনে হিঁচড়ে দোকানের বাইরে এনে সজোরে এক ধাক্কা দিল। দণ্ডধারী একেবারে আছড়ে পড়ল বাঁধান পাথুরে রাস্তার ধুলোয়।

আলো নিভিয়ে দোকানের দরজা বন্ধ করতে করতে শ্রীমন্তসহায় বলল, 'আর ঢুকো না মোর দোকানে তুমি। যেখানে খুশি ডাক্তারী করে বড়লোক হওগে যাও। একটি পয়সা ভাগ চাইব না।'

দণ্ডধারী তখনও রাস্তা ছেড়ে উঠে দাঁড়ায় নি। সামনে পা ছড়িয়ে এপাশে রাস্তায় দু'হাতে ভর দিয়ে পিছনে হেলে সে বোধ হয় রাগ আর ব্যথা সামলে নিচ্ছিল। ক্রুদ্ধ আর্তনাদের মতো উদ্ভট সুরে সে জবাব দিল, 'মারলি! গুরুজনকে মারলি! সর্বনাশ হবে তোর, ঘরে তোর মড়ক লাগবে। তখন যদি পায়ে ধরে এসে কাঁদিস, মাথা কপাল কুটিস চিকিচ্ছের জন্যে—তুই মরবি, মা ছেতলার কিরপা হয়ে একুশ দিন ভুগে মরবি।'

এতক্ষণে সকলে এসে ঘিরে দাঁড়িয়েছে। পুবে সদ্যোদিত ম্লান নিষ্প্রভ চাঁদের আবছা আলোয় দণ্ডধারীকে রাস্তায় পড়ে তীক্ষ্ণ চড়া কান্নার সুরে অভিশাপ দিতে শুনে দুচারজনে শিউরে উঠল। এ বছর চারিদিকে বেশ ভালো করেই বসন্ত রোগের আবির্ভাব ঘটেছিল, এখন একটু নরম পড়েছে। দণ্ডধারীর অভিশাপ

হয়তো ফলেই যাবে! গাঁয়ের এক প্রান্তে একটু তফাতে ফচ্‌কের মাসী এই রোগে সেদিন চিতায় উঠেছে—ফচ্‌কে আর শ্রীমন্তসহায় শুধু দুজনের কাঁধে একটা বাঁশে বাঁধা হয়ে ঝুলতে ঝুলতে গিয়ে উঠেছে চিতায়। শ্রীমন্তসহায় কত ছোঁয়াছুঁয়ি করেছিল ফচ্‌কের মাসীকে! তার অবশ্যম্ভাবী ফলটা গুরুজনের অভিশাপের তাগিদে দু-চার দিনের মধ্যেই নির্ঘাৎ ফলে যাবে নিশ্চয়।

শ্রীমন্তসহায় এগিয়ে এসে বলল, 'বড্ড লেগেছে নাকি মামা? ওঠ, বাড়ি যাও।'

ধীরে ধীরে দণ্ডধারীকে ধরে তুলে সে দাঁড় করিয়ে দিল। এ কাজটা এতক্ষণ অন্য কারুর করাই উচিত ছিল বটে, কিন্তু উচিত কাজ কি সব সময় করতে পারে মানুষে? শ্রীমন্তসহায় রাগ করতে পারে এ ভয়তো ছিলই, তাছাড়া একটু শুধু অপেক্ষা করছিল সকলে, তারপর কি ঘটে দেখবার জন্য। মামাকে যে ঘাড় ধরে রাস্তায় আছড়ে ফেলতে পারে, অভিশাপ শুনে তার পক্ষে তেড়ে এসে আরও দু চার ঘা বসিয়ে দেওয়া বিচিত্র কি।

শ্রীমন্তসহায়ের নতুন ধরনের কথা ও ব্যবহারে দণ্ডধারীও একটু ভড়কে গিয়েছিল। হাত ছাড়িয়ে হন হন করে খানিকটা তফাতে গিয়ে সে থমকে দাঁড়াল। মুখ ফিরিয়ে ভাগ্নেকে পাজী, বজ্জাত, বেজন্মা, চণ্ডাল প্রভৃতি কতগুলি বাছা বাছা গাল শুনিয়ে গাল দিতে দিতেই আবার হন হন করে কাঁচা পথে নেমে বাড়ির দিকে চলে গেল।

শ্রীমন্তসহায় সকলকে শুনিয়ে বলল, 'চারটে গাঁ ঘুরে আজ চার টাকা পেয়েছে। কাল পেইছিল দেড় টাকা। বললাম, কালকের বারগণ্ডা পয়সা যদি না দিলে তো নাই দিলে মামা, আজকের দুটো টাকা দাও? বলে কিনা, মোর পাওনা নেই!—বাপের শালা কুথাকার! দূর করে দিলাম দোকান থেকে। কদ্দিন ভণ্ডামি সয় বলো? ওটা কি ডাক্তার? আমি একটা চটি বই কিনে দিইছি, তাই পড়ে ডাক্তারি করে, আবার আমারি মুখের পরে চোটপাট। পাওনা নেই! মোর সব কিছু—মোর পাওনা নেই!'

চায়ের দোকানে গিয়ে সে লোহার চেয়ারটা দখল করে বসল, 'হাঁক দিয়ে বলল, 'এক কাপ চা দে দিকি বাবা কে আছিস। দুধ মিষ্টি দিস্ বাবা একটুখানি, তেতো না লাগে।'

ধীরে সুস্থে চা পান করে বিড়ির বদলে এক পয়সার একটা সিগারেট কিনে

সবে সে ধরিয়েছে, দূরে দেখা গেল বাসের আলো। বাসেরই আলো। মোটর গাড়ির আলো আরও নিচে থাকে।

গোবর্ধন উঠে দাঁড়িয়ে কুমড়োটা তুলে নিল কাঁধে আর নিবারণ গিয়ে দাঁড়াল তার জলভরা বালতির কাছে। জগত চা-ভরা পাত্রটি উনানে তুলে দিল আর দোকানের ঘুমন্ত ছোকরাটাকে এক গাঁট্টায় জাগিয়ে দিল আধো কান্নায়। কয়েকটি মিট মিটে আলোজ্বালা স্তব্ধ ঘুমন্ত পুরী যেন মুহূর্তে সজাগ হয়ে উঠল। সন্ধ্যাবেলার মতো লোক নেই, বহুলোক চলে গেছে, কিন্তু অবশিষ্ট কয়েকজনের অতিরিক্ত উত্তেজনা সে অভাব পূরণ করে দিল।

বাসের দৃষ্টিগোচর চোখের দিকে পিছন করে দাঁড়িয়ে শ্রীমন্তসহায় তখন অনিচ্ছুক শ্রোতা গোবর্ধনকে বলছে, 'গাঁ থেকে বেরুতে পারি না, তাই না শ্বশুরের এত জোর! পাঁচ দিন আগে পৌঁছে দিয়ে যাবার কথা, আজও এল না। তাই না বলছিলাম মামাকে, আজকের বাসে এলো তো এলো, না এলে কাল তুমি গিয়ে নিয়ে এসবে। তা মামা বলে, 'উঁহু, সেটা নিয়ম নয়। মামাশ্বশুর একলাটি ভাগ্নে বৌকে নিয়ে এসবে কি করে, মামাশ্বশুরের ছায়া দেখতে নেই ভাগ্নে-বৌয়ের? শুনলি? এমনি করে রসাতলে যাচ্ছে দেশটা। একবারটি এসে নিক। কি করব জানিস? একটা গোটা দিন রাত বৌ আর মামাটাকে এক ঘরে কুলুপ দিয়ে রেখে দেব।'

সর্বাঙ্গে আওয়াজ করতে করতে পুরানো বাস এসে দাঁড়াল। ক্ষুধার্ত যাত্রীরা যেন হুমড়ি খেয়ে পড়ল চা ও খাবারের দোকানে। ড্রাইভার ঈশ্বর এবং ক্লিনার ও কণ্ডাক্টর পটল পর্যন্ত নেমে গেল চা খেতে।

নিবারণ গাড়িতে জল দিতে গিয়েছে, ঈশ্বর চেঁচিয়ে বলল, 'আরে ও নিবারণ, জল দিস্ নি।'

নিবারণ বিস্মিত হল, প্রতিবাদ করল না। কাছে গিয়ে বলল, 'চাল কটা দেন ঈশ্বরবাবু, ঘর গিয়ে দুটি রাঁধি!'

'মোদের জন্যে রাঁধবি না?' ঈশ্বর নির্বিকার চিত্তে হাসল, 'না, তোর ঘরে আবার রুগী সব কটা। চাল কিন্তু মোটে দেড় সের মিলেছে ভাই।'

মৃত্যুর নিমীলনের বদলে জীবনের বিস্ফোরণে দুচোখ প্রায় গোলাকার হল নিবারণের, সে বলল, 'দেড় সের?'

'দাম চড়ে গেছে ভাই।' চায়ে চুমুক দিয়ে ঈশ্বর গলা নামাল, 'বাবুকে বলেছি,

সেন সাহেবকে ধরে কিছু চাল সস্তায় পাইয়ে দিতে। পেলে পাঁচদশ সের দেব তোকে।'

এই সময় হাঁপাতে হাঁপাতে শ্রীধন মাইতি এসে পড়ল। বাস একেবারে খালি দেখে বিস্ময় ও আনন্দে তার ভরা পেট মোচড় দিয়ে উঠল। এভাবে বাস খালি করে এক সঙ্গে নেমে যায় না মেয়ে পুরুষ সবাই, তবে নেমেছে যখন ও বিষয়ে মাথা ঘামিয়ে লাভ নেই। তাড়াতাড়ি উঠে জায়গা দখল করে নিয়ে আরাম করে বসাই ভালো।

ঈশ্বর চায়ের দোকান থেকে হাঁক দিয়ে বলল, 'আরে ও মশায়! ওটা করছেন কি? বাস আজ যাবে নি।'

'যাবে নি কি হে? এলো তো যাবে নি কেনে?'

'বাসের গোসা হয়েছে। এক পা লড়বে নি।'

'আমার সাথে ফাজলামি করবি নি তুই বেয়াদব কুথাকার।'

ঈশ্বর নির্বিকারচিত্তে দুহাত দুদিকে কাত করে উদাসভাবে বলল, 'তবে চালিয়ে লিয়ে যান আপনি। বাজারের মোড়ে লিয়ে যাবেন। বাবু খুশি হবে।'

এবার উৎকণ্ঠায় কাতর হয়ে শ্রীধনকে নামতে হল। কাল তার মোকদ্দমা সদরে, দেরি করে বাস যদিবা এলো, সে বাস যাবে না! গোবর্ধন এদিক ওদিক কুমড়ো বিক্রীর চেষ্টায় ঘুরছিল। কিন্তু এত রাত্রে এ অবস্থায় কুমড়োর দিকে তার তাকাবে কে! বাস ভর্তি লোক এখানে আজ আটকে পড়েছে, কোথায় খাবে কোথায় শোবে কি করবে কিছুই তারা জানে না। তবে শুধু এইটুকু ভরসা যে, যেমন হোক একটা গ্রামে এসে বাসটা থেমেছে। মুড়ি চিড়ে খাবার টাবার কিছু খেয়ে আশ্রয় চাইলে কেউ অস্বীকার করবে না। মাথা গুঁজে রাত কাটাবার জায়গা সবাই দেবে।

শ্রীধন গোবর্ধনকে শুধোল, 'বাস যাবে না কেনরে?'

'কি বিগড়েছে কে জানে।'

শ্রীধন চায়ের দোকানে এগিয়ে গেল। খানিকক্ষণ নিরীক্ষণ করে বলল, 'তুমি ঈশ্বর ড্রাইভার না?'

ঈশ্বর তাকে চিনেছিল অনেকক্ষণ। দেহখানি দূর থেকে দেখলেই শ্রীধনকে চেনা যায়। এতক্ষণে ভদ্রতা করে বলল, 'মাইতি মশায় যে! আমি ভাবলাম, কে না কে হবে, গাড়িতে উঠতে যাচ্ছে ।বে সন মাইতি মশায়, বসেন।'

'বাস নিয়ে যাবে না কেন হে? অ্যাদ্দুর এসে এখানে বাসটা ফেলে রাখা—'

'আজ্ঞে তেল নেই এক ফোঁটা।'

এখানকার কেউ তো জানতই না বাস কেন খড়পায় এসে আটকে গেল, যাত্রীরাও অনেকেই ভালো করে জানত না। সকলে ভিড় করে দাঁড়িয়ে কারণটা ঈশ্বরের মুখে শুনল। সেন সাহেবের তেল কম পড়ায় দু গ্যালন তেল ধার চেয়েছিলেন। সেন সাহেবের ড্রাইভার বাসের তেল পাম্প করে সাহেবের গাড়ি চালান দিতে লাগল, সেন সাহেব দাঁড়িয়ে রইলেন সামনে। 'সব নিয়ো না হে!' সেন সাহেব বল্লেন।

'না, হুজুর। বহুত তেল হ্যায়।' বল্লে তাঁর ড্রাইভার।

গাড়ির ইঞ্জিন তখন মেরামত হচ্ছে। ঈশ্বর কিন্তু ঠায় দাঁড়িয়েছিল তেল চালানের কাছে। পাম্পে যখন আর তেল ওঠে না, তখন দু গ্যালন তেল ধার নেওয়া শেষ হল।

'তুমি কিছু বললে না সাহেবকে? বললেই তিনি সদর পর্যন্ত পৌঁছবার তেল নিশ্চয় ফেরত দিতেন। বাসভরা এতগুলো লোক —'

ঈশ্বর মাথাটা কাত করে প্রায় ঘাড়ে ঠেকিয়ে সায় দিল, 'বল্লে দিত। একবার ভেবেছিলাম বলি। বাবুর কথা ভেবে সামলে গেলাম। দোষ আমারই কি না। আল্‌গা টিনে তিন চার গ্যালন তেল মোদের রাখতে হয়। একটা টিনে খানিকটা তেল মোটে ছিল। বাবুকে বলতে হবে, টিনের তেলও সাহেব লিয়েছেন।'

একজন বলল, 'সাহেব যদি না বলে?'

ঈশ্বর অবাক হয়ে বক্তার নিরীহ গোবেচারী মুখখানার দিকে খানিক চেয়ে বলল, 'সাহেব না বলবে! কে জিজ্ঞেস করতে যাবে সাহেবকে? এ কি আদালত পেয়েছো না কি? বাবু যখন বিশ বস্তার জায়গায় দুশো বস্তা চাল গায়েব করবে, সাহেব কি তখন শুধোতে যাবে, না কাউকে শুধোতে দেবে?'

শ্রীধন্ আগাগোড়া ঠোঁট কামড়ে বিরক্তি জানিয়ে ইসারা করছিল, ঈশ্বর থামল না দেখে এবার রুক্ষ স্বরে বলল, 'এসব কথা যে ফাঁকা করে বেড়াচ্ছ ঈশ্বর—'

'বাবুর হুকুম আছে।'

'হেঁ?'

'আরে বাবা, সোজা বোঝে না কেউ? সেন সাহেব বড় ঠ্যাটা। বাবু ওকে সরাতে চান।'

শ্রীমন্তসহায় একটা চেয়ারে উঠে দাঁড়াল।

'মশায়রা, দয়া করে আমার দুটো কথা শুনুন। আমার কিছু বলার হুকুম নেই। মুখ একদম সিল্ করা। তবে কিনা এ অবস্থায় দুটো কথা না বলে কি থাকতে পারি? মোদের গাঁয়ে এসে আপনারা আটক পড়েছেন। অতিথি হয়ে পড়েছেন আমাদের। তা আগের দিনের মতো অতিথি সৎকারের সাধ্য গাঁয়ের নেই, আপনারা সব জানেন। গাঁ থেকে দুটি খিচুড়ি রেঁধে দিলে কি গ্রহণ করবেন? ঘরে ঘরে ভাগ হয়ে তারপর রাতটা আপনারা একটু কষ্ট করে কাটিয়ে দেবেন। আমার ঘর খালি—একদম খালি। কেউ নেই আমার বাড়িতে। সাত আটজন আমার বাড়িতেই থাকতে পারবেন।

ঈশ্বর ব্যঙ্গ করে শুধোল, 'আপনার গাঁয়ে কত চালডাল আছে মশায়?' চেয়ার থেকে নেমে শ্রীমন্তসহায় সোজা ঈশ্বরের সামনে গিয়ে দাঁড়াল। ঘুঁষি মারার জন্য ডান হাতের মুষ্টি তার তৈরি হয়ে আছে। ঈশ্বরের ব্যঙ্গকে ভেংচি দিয়ে সে বলল, 'তোমার তা দিয়ে দরকার কি মশায়?' ঈশ্বরও উঠে দাঁড়াল। মুষ্টি বাগিয়ে বলল, 'দরকার আছে বৈকি! তুমি তো গাঁয়ের দশটা বাড়ির চাল ডাল নিয়ে এতগুলো লোককে ভোজ দেবে—কাল উনানে হাঁড়ি চড়বে না দশটা বাড়িতে। আমি মুফতে চাল ডাল জোগাড় করে দেব। বুঝলে মশায় দরকারটা এতক্ষণে?'

'কে দেবে মুফতে চাল ডাল?'

ঈশ্বর ধনেশ সাহাকে সম্বোধন করে বলল, 'সা-মশায় দরকার মতো চাল ডালটা আপনিই দেন আজকের মতো।'

ধনেশ কিছু বলার আগেই শ্রীমন্তসহায় মাথা নেড়ে বলল, 'না মশায়, খাতিরের চাল ডাল আমরা খাইনে। পরিবার এসবে বলে কিছু চাল রেখেছি ঘরে, তা পরিবার এখন এসবে নি। আমার ঘরের চাল ডালেই ঢের হবে। খিচুড়ি হবে আর কুমড়ো ভাজা হবে। দেতো তোর কুমড়োটা গোবর্ধন—'

গোবর্ধনের হাত অবশ হয়ে গিয়েছিল—পনের সেরি কুমড়োর ভার এতখানি সময়ে বড় সহজ দাঁড়ায় না। শ্রীমন্ত টানতেই কুমড়োটা মাটিতে পড়ে কয়েক খণ্ডে ভাগ হয়ে গেল।

শ্রীমন্তসহায় যেন আরও উৎসাহিত হয়ে বলল, 'বাপ্, এ যে বিরাট কুমড়ো তোমার গোবর্ধন! যাক যাক ওটাতো কাটতেই হত। একটা ঝোড়ায় তুলে ঘরে

দিয়ে আয় দিকি পঞ্চু। তোমাকে দেড়সের—আচ্ছা, দুসের চাল দেব গোবর্ধন—কুমোড়োটার দাম।'

ঈশ্বর মুচকে হেসে বলল, 'আপনি মহৎ লোক মশায়, তাতে সন্দ নেই। ঠকিয়ে যারা প্রাণে মারছে তাদের ঠেঁয়ে দুটি চাল বাগিয়ে নিতে অভিমানে আপনার মরণ হয়।'

ধনেশ সাহা দ্বিধাগ্রস্তভাবে বলল, 'কার কথা বলছ? কে ঠকায়? কারা প্রাণে মারছে শুনি?'

জবাব না দিয়ে ঈশ্বর বাসটি রাস্তা থেকে সরিয়ে রাখতে গেল। ওষুধের দোকানের পাশে রাস্তার সঙ্গে সমতল খানিকটা জায়গা ছিল। পটল হাতল ঘুরিয়ে ষ্টার্ট দিয়ে সরে যেতেই ঈশ্বর বাস চালিয়ে দিল, পরক্ষণে তীক্ষ্ণ আর্তনাদে খড়পার আকাশ গেল চিরে। দুটি প্রাণীর আর্তনাদ। গোবর্ধনের কালো একবার আর্তনাদ করেই সামনের চাকায় পিষে চ্যাপ্টা হয়ে গেছে, পিছনের চাকায় লেগে ভুলির পিছনের দুটি পা ভেঙে গেছে। একটানা আর্তনাদ করতে করতে ভুলি সামনের পা দুটির সাহায্যে দেহটাকে কোনোমতে টেনে নিয়ে যেতে লাগল জগতের দোকানের সামনে।

গাড়িটা যথাস্থানে রেখে ঈশ্বর ফিরে এলে জগত তাকে কটু একটা গাল দিল। গোবর্ধন প্রায় আর্তনাদ করেই বলল, 'তোর কি চোখ নেই? অরে অ খুনে ব্যাটা, তোকে কি চোখ দ্যায় নি ভগ্‌মান্!'

ঈশ্বর কারো কথার জবাব দিল না, পটলকে ধরে আথালি পাথালি মারতে আরম্ভ করল।

'শূয়ার বাচ্চা, চোখ নেই তোর? বলতে পারলি নি মোকে? ইঞ্জিন ঘেঁষে ওরা ছিল, মোব সেথা নজর যায়?'

শ্রীমন্তসহায় ক্রুদ্ধ কণ্ঠে বলল, 'রাখো তোমাদের ঝগড়া। এটার কি করা যায়। কোলে করে গাঁয়ে লিয়ে যাই?'

ঈশ্বর বলল, 'ও বাঁচবে না।'

শ্রীমন্তসহায় হঠাৎ যেন কাবু হয়ে গেছে। ভিজে গলায় বলল, 'তবু একটা দুটো দিন যা বাঁচবে—'

বাসে ষ্টার্ট দেবার হাতলটা নিয়ে ঈশ্বরকে এগিয়ে আসতে দেখে সে থেমে

গেল। জগত চিৎকার করে উঠল, 'খপর্দার! তুমি আমার কুকুরের গায়ে হাত দিও না।'

মোটা খন্তি হাতে জগত ঈশ্বরকে মারতে আসছিল, শ্রীমন্তসহায় তাকে জড়িয়ে ধরে আটকে রাখল। লোহার হাতলের একটিমাত্র আঘাতে ভুলির আর্তনাদ একেবারে বন্ধ হয়ে গেলে সে গভীর একটা নিশ্বাস ফেলে বলল, 'এই ঠিক হয়েছে ভাই।'

খন্তি কেড়ে জগতকে শান্ত করে আবার সে বলল, 'জানি সব, ভুলে থাকি। গাঁয়ের বাইরে যাওয়া বারণ। কাঠপোড়া যত শুকনো গাঁ হোক ভাই, বাঙ্গলা দেশের গাঁ। রসে একদম টইটুম্বুর। একটা মোটে মামী মশায়—পরিবারটিকে শ্বশুরব্যাটা পাঠাই পাঠাই করে পাঠাচ্ছে না—একটা মামীর স্নেহ লেগে লেগে মনটা আঠার মত চটচটে হয়ে গেছে, কি বলব আপনাকে!'

শ্রীমন্ত সহায় সকলকে ডেকে নিয়ে বাড়িতে বসিয়ে দণ্ডধারীর বাড়ির কাছে গিয়ে একবার শুধু ডেকেছে, মামী বেরিয়ে এসে দেহের মত মোটা গলায় জিজ্ঞেস করলেন, 'কজন খাবে র‍্যা ছিমন্ত?'

কজন খাবে? সেটাতো হিসাব করে নি শ্রীমন্ত সহায়। মামী চটে বললেন, 'কজন খাবে না জানলে কি করে রাঁধব শুনি? দশ জনের কম পড়াটা ভালো, না দশজনেরটা নষ্ট হওয়া ভালো? কাণ্ডজ্ঞান থাকলেকি মামাকে তুই মারতে পারিস।'

ঈশ্বর মনে মনে হিসাব করছিল।

'আজ্ঞে, আমরা একুশ জনা খাব। উনিশ প্যাসেঞ্জার আর আমরা দুজন। তারপর ছিমন্তবাবু আছেন'—

শ্রীমন্তসহায় যোগ দিল, 'গোবর্ধনও খাবে। ওর কুমুড়োটা নেওয়া হল, ওকে দিতে হবে।'

মামী তার বিধবা বোনকে নিয়ে অল্প দূরে শ্রীমন্তসহায়ের বাড়িতে গিয়ে ঢুকলেন। উঠানের বড় চুলোটায় দাউ দাউ করে আগুন জ্বলে উঠল, উনানে একটা প্রকাণ্ড হাঁড়ি চাপান হল। শ্রীমন্তসহায়ের বাপের আমলের হাঁড়ি! দশ বছর বাদে হাঁড়িটা শুধু ধুয়ে নেওয়া হয়েছে, মেজে ঘষে নেবার সময় কোথায়!

না ডাকলেও গাঁ থেকে খিচুড়ি খেতে এল গাঁয়ের প্রায় তিনভাগ লোক, মেয়ে এবং পুরুষ তার মধ্যে কয়েকজন শুধু ভাণ করে বলল যে তারা শুধু ব্যাপারখানা দেখতে এসেছে। বাকী সকলে নিঃশব্দে অপেক্ষা করতে লাগল, কারো কারো

মাথাটা শুধু নিচু হয়ে রইল আগাগোড়া। ঈশ্বর চুপি চুপি শ্রীমন্ত সহায়কে বলল, 'পেট ভরে খাওয়া কি সইবে এদের ? কাল সব কটার না অসুখ করে।'

পেট ভরে খিচুড়ি খেল গোবর্ধন, তার কুমড়ো ভাজা দিয়ে। বহুকাল একবারও এমন পেটভরে খাওয়া তার জোটেনি, শরীরটা ক্রমে অবশ থেকে অবশ-তর হয়ে আসতে লাগল। সকলের শোবার ব্যবস্থা করার কাজটাতে ফাঁকি দিয়ে সে বাড়ি ফিরে গেল। ভরা পেট, অলস দেহ, ঘুমের আবেশ কিছুতেই কিন্তু তার মনে একটি কাঁটার খচখচানি বন্ধ করতে পারল না। গুণমতী গুড় মুড়ি পাঠায় নি। একবেলা সে আধপেটা ভাত খায়, ঘরে কিছু মুড়ি থাকলেও গুণমতী একমুঠো তার স্বামীকে পাঠায় নি !

'মুড়ি পাঠাস্ নি যে ?'

'পাঠাই নি ! মিন্সে বলে কি গো ! নান্নুকে দিয়ে পাঠালাম যে ?' নান্নুকে দিয়ে গুণমতী তবে মুড়ি পাঠিয়েছিল ? পেটের জ্বালায় নান্নুই সেটা খেয়ে ফেলেছে ? অসংখ্যবার ক্ষুধার জ্বালা সয়ে সয়ে জ্বালাটা ভুলে যাবার অভ্যাস জন্মে গেছে গোবর্ধনের। আজ সন্ধ্যার অসহ্য জ্বালাটাও সে ভুলে গিয়েছিল। তার শুধু জ্বালা ছিল অভিমানের, সেটা মিটে যেতে গোবর্ধন গভীর তৃপ্তি বোধ করল।

ঘুম আসতে কিন্তু তার দেরি হল অনেক। কতকাল পরে পেটভরা খাওয়া ! চোখ বুজে ঝিম ধরে পড়ে থাকলেও একটু চেতনা তার সজাগ হয়েই রইল।

# স্বামী-স্ত্রী

রাত দশটায় মেনকা ঘরে এল। এ বাড়িতে সকাল সকাল খাওয়া-দাওয়ার হাঙ্গামা চুকে যায়।

ছোট ঘর, চওড়ার চেয়ে লম্বায় দুহাতের বেশি হবে না। মেনকার বিয়েতে মেনকার স্বামী গোপালকে দেওয়া খাটখানাই ঘরের অর্ধেক জুড়ে আছে। খাটের সঙ্গে কোণাচেভাবে পাশ কাটানোর কৌশলে পাতাআছে গোপালের ক্যাম্পচেয়ার, চারিদিকেই চেয়ারটির পাশ কাটিয়ে চলাফেরা সম্ভব। সামনে ছোট একটি টুলে পা উঠিয়ে এই চেয়ারে চিৎ হয়ে গোপাল আরাম করে, বিড়ি মেশাল দিয়ে সিগারেট খায় আর বই পড়ে। পপুলার বই—উঁচুদরের বই যাঁরা লেখেন তাঁদের পর্যন্ত—যে-বই পড়ে সময় কাটিয়ে মনকে বিশ্রাম দিতে হয়। ঘরের এককোণে ট্রাঙ্ক ও সুটকেশ, স্টিল, চামড়া আর টিনের। ট্রাঙ্কটি মেনকার বিয়ের সময় পাওয়া। রঙ এখনো উজ্জ্বল, তবে কিসে ঘা লেগে যেন একটা কোণ থেব্‌ড়ে গেছে। দেয়ালে কয়েকটি বাজে ছবি আর মেনকা ও গোপালের বড় একটি ফটো টাঙানো। শাড়ী, শাড়ী পরার ঢং, গয়নার আধিক্য আর চুল বাঁধার কায়দা ছাড়া ফটোর মেনকার সঙ্গে যে মেনকা ঘরে এল তার বিশেষ কোনো তফাৎ চোখে পড়ে না। গায়ে একটু পুরন্ত হয়েছে মনে হয়, আবার সন্দেহও জাগে। ফটোর গোপালের চেয়ে ক্যাম্পচেয়ারের গোপাল কিন্তু অনেক রোগা। এতে ফটোর ফাঁকি নেই, বিয়ের পর সত্যই গোপাল রোগা হয়ে গেছে। বিয়ে করার জন্য অথবা চাকরি করার জন্য বলা কঠিন, চাকরি আর বিয়ে তার হয়েছে প্রায় একসঙ্গে।

ঘরে এসে দরজায় খিল তুলে দিয়ে মেনকা সেমিজ ছাড়ল। খাটের প্রান্তে পা ঝুলিয়ে বসে জোরে জোরে পাখা চালিয়ে বলল, 'বাবা, বাঁচলাম।'

গোপাল বই নামিয়ে তার দিকে তাকিয়ে সায় দেওয়া হাসি একটু হাসল। তারপর আবার বই তুলে নিল।

'উঃ মাগো, সেদ্ধ হয়ে গেছি একেবারে।'

এবার গোপাল বই নামাল না, পড়তে পড়তেই বলল, 'বিশ্রী গরম পড়েছে।'

'টেবল ফ্যানটা তুমি আর কিনলে না।'

'তুমি শাড়ীটা না কিনলে—'

'ন্যাংটো হয়ে তো থাকতে পারি না।'

পাখার হাওয়া গায়ে লাগাতে তাই সে এরকম হয়ে আছে। ঘর যেন

নির্জন, একজোড়া চোখও যেন ঘরে নেই। তিনমাস বাপের বাড়িতে কাটিয়ে সাতদিন আগে এখানে এসেছে। প্রথম দিন এভাবে হাওয়া খেতে পারে নি। ছি, লজ্জা করে না মানুষের! একদেহ, একমন, একপ্রাণ যারা, তিন মাসের ছাড়াছাড়ি তাদের এমনি করে দেয়, দেখা হওয়ামাত্র চট্ করে এক হয়ে যেতে পারে না। তিনমাস তারা পরস্পরকে কল্পনা করেছে, কামনা করেছে, ব্যথা আর ব্যর্থতার নিশ্বাস ফেলেছে, মুক্তির আস্বাদ আর স্বাধীনতার গৌরবে আনন্দ অনুভব করেছে শাস্তির মতো, রাত জেগেছে, আবেগের চাপে সময় সময় দম যেন আটকে এসেছে কয়েক মুহূর্তের জন্য। কত অভিনব পরিবর্তন ঘটেছে দুজনের মনেই দুজনের। দেখা হবার পর আবার একদেহ, একমন, একপ্রাণ হতে খিল দেওয়া ঘরে একটা রাতের, অন্ততঃ আধখান বা সিকিখানা রাতের, সময় লাগবে বৈকি। যন্ত্রের পার্ট্স খুলে আবার ফিট করতে পর্যন্ত সময় লাগে—বিধাতা মিস্ত্রী হলেও লাগে।

শরীরের ঘাম শুকিয়ে গেলে মেনকা পুবের দুটি পর্দা লাগানো জানালার একটিতে গিয়ে দাঁড়াল। পাশের একতলা বাড়ির ছাতে গরম জ্যোৎস্নার ছড়াছড়ি। তার পরের তেতালা বাড়ির সাতটা জানালা দিয়ে ঘরের আলো বাইরে আসছে। আজকাল কখন সবগুলি জানালার আলো নেভে কে জানে! বিয়ের পর কিছুদিন এ-খবরটা সে জানত। চারটে জানালা অন্ধকার হত প্রায় এগারটায়, দুটি হত বারটার কাছাকাছি, আর তেতালার কোণের জানালাটি নিভতো রাত দেড়টা দুটোর সময়। ওই ঘরটিতে কে বা কারা থাকে তাই নিয়ে সে কত কল্পনাই করেছে। অন্য সম্ভবপর কল্পনাগুলি তার মনে আমল পেত না, পরীক্ষার পড়া করতে ও ঘরে কাউকে রাত জাগতে দিতে সে রাজী ছিল না, তার কেমন বিশ্বাস জন্মে গিয়েছিল তেতালার ওই কোণের ঘরটিতে তাদের মতো এক দম্পতি থাকে, বিয়ে যাদের হয়েছে অল্পদিন। তাদের মতো ভালোবাসতে বাসতে কখন রাত দুটো বেজে যায় ওদেরও খেয়াল থাকে না। তারা অবশ্য আলো নিভিয়ে দেয় অনেক আগেই। বাড়ির ভেতরের দিকে তাদের জানালাটি শুধু ঘষা সার্সির, ঘরের মধ্যে নজর চলে না কিন্তু আলো জ্বলছে কিনা জানা যায়। ওদের তেতালার কোণের ঘরটিতে হয়তো আলো জ্বালিয়ে রাখার অসুবিধা নেই।

বাপের বাড়ি থেকে ফিরে আসবার দিন তারা প্রায় রাত তিনটে পর্যন্ত জেগে ছিল। কিন্তু সেদিন ও বাড়ির জানালার দিকে তাকাতে খেয়ালও হয় নি। মেনকা আপন মনে আপসোসের অস্ফুট আওয়াজ করল। সে রাত্রে বড় বাড়া-

বাড়ি হয়ে গিয়েছিল। একরাত্রে সব একঘেয়ে হয়ে গেল, বাপের বাড়ি যাওয়ার আগে একটানা ছমাস একসঙ্গে কাটিয়ে যেমন হয়েছিল।

ঘুম আসছিল। আপসোসটাই যেন ঘুম কাটানোর বেশি কি করে দিয়ে গেল মেনকার। স্তিমিত চোখের একটু চমক আর পিঠের ঠিক মাঝখানে মৃদু শির শির। গোপাল মনোযোগ দিয়ে বই পড়ছে। পড়ায় বাধা দিলে সে বড় বিরক্ত হয়। কিছু বলে না, কিন্তু বিরক্ত হয়।

বিছানায় ফিরে গিয়ে মেনকা ইতস্ততঃ করে, যতক্ষণ না তার মনে পড়ে যায় যে বেশি রাত জেগে বই পড়লে গোপালের মাথা গরম হয়ে যায়। ঘুম ভাঙিয়ে তাকে বড় জ্বালাতন করে গোপাল। মনে হয়, শান্ত সুবোধ মানুষটা যেন বদলে গেছে, মদ খেয়েছে। এমন বিশ্রী লাগে মেনকার, এমন রাগ হয়! সে কি পালিয়ে যাবে? পরদিন সে কি ঘরে আসবে না? দিনের পর দিন? ঘুম ভাঙিয়ে একটা মানুষকে কষ্ট দেওয়া কেন—যার শরীরও ভালো নয়! অথচ সে যদি কোনো দিন দরকারী কথা বলতে মাঝরাতে গোপালের ঘুম ভাঙায়—যেদিন কোনো অজানা কারণে তার নিজের ঘুম আসে না অথবা হঠাৎ ঘুম ভেঙ্গে মনটা অদ্ভুত রকম খারাপ লাগে আর সমস্ত শরীরটা অস্থির অস্থির করায় ছটফট্ করতে ইচ্ছা হয়—গোপাল শুধু বলে, কাল শুনব, সকালে শুনব!

তবু যদি সে নিজেকে তার বুকে গুঁজে দেবার চেষ্টা করতে করতে করুণ সুরে বলে, 'ওগো শুনছো? বুকটা কেমন জ্বালা করছে।'

'একটু সোডা খাও', বলে সে পাশ ফিরে বালিশটা আঁকড়ে ঘুমোতে থাকে। তখন মেনকার বুকটা সত্যি জ্বালা করে। নমাসে ছমাসে একটা রাতে হয়তো এরকম ঘুম আসে না অথবা এভাবে ঘুম ভেঙে যায়—হলই বা তা অম্বলের জন্য, কথা কইবার একটা সে লোক পাবে না, পাওনা আদরের একটু তার জুটবে না এই ভয়ানক দরকারের সময়! ইতস্ততঃ করার কয়েক মিনিটে আবার ঘুমটা ফিরে এসেছিল, হাই তুলে মেনকা বলল, 'শোবে না? এত যে পড়ছ, চোখ তো আবার কট কট করবে কাল?'

গোপাল বলল, 'চ্যাপ্টারটা শেষ করেই শোব, পাঁচ মিনিট।'

মেনকা শুয়ে চোখ বুজল। ঘুমে শরীর অবশ হয়ে আসবার আরাম অনুভবের ক্ষমতাটুকু প্রায় ফুরিয়ে এসেছে, বই ফেলে টুল ঠেলে চেয়ার সরিয়ে গোপালের উঠবার শব্দে একটু সচেতন হয়ে উঠল। ভয়ে ভয়ে চোখ মেলে একবার গোপালের

মুখের দিকে চেয়ে নিশ্চিন্ত হয়ে আবার চোখ বুজল। গোপালের মাথা গরম হয় নি, ঘুম পেয়েছে। এক নজর তাকালেই মেনকা ওসব বুঝতে পারে। গোপালের চোখ মুখের সব চিহ্ন আর সঙ্কেত তার মনের মুখস্ত হয়ে গেছে।

আলো নিভিয়ে মেনকার পা মাড়িয়ে গোপাল নিজের জায়গায় শুয়ে পড়ল।

মেনকা জড়ানো গলায় শুধোল, 'কাল ছুটি না ?'

গোপাল জবাব দিল, 'হুঁ।'

দুজনে মিনিট দশেক ঘুমিয়েছে, এমন সময় ট্যাক্সি করে বাড়িতে এল অতিথি। একেবারে পর নয়, সস্ত্রীক গোপালের ভায়রাভাই-এর ভাই রসিক। গত অগ্রহায়ণে রসিক বিয়ে করেছে। বৌকে বাপের বাড়ি রেখে আসবার জন্য আজ বারটার গাড়িতে তারা রওনা হয়েছিল, সাড়ে ছটায় কলকাতা পৌঁছে আবার রাত নটার গাড়ি ধরবে। অ্যাক্সিডেন্টের জন্য লাইন বন্ধ থাকায় তাদের গাড়ি কলকাতা এসেছে দশটার সময়। এত রাত্রে কোথায় যায়, তাই এখানে চলে এসেছে। নইলে এতরাত্রে কোন খবর না দিয়ে—

'মনে করে যে এসেছো, এই আমাদের ভাগ্যি !'

স্টোভ ধরিয়ে মেনকা লুচি ভাজতে বসল, গোপালের ভাই সাইকেল নিয়ে বার হল খাবারের দোকানের উদ্দেশ্যে। অন্ততঃ চার রকমের ছানার খাবার আর রাবড়ি আনবে, মোড়ের পাঞ্জাবী হোটেল থেকে আনবে মাংস। ঘরে ডিম আছে, মেনকা মামলেট বানাবে। বাড়িতে কুটুম এসেছে, নতুন বৌকে সঙ্গে নিয়ে এসেছে, খাওয়া দাওয়ার ব্যবস্থায় একটু সমারোহ করা গেল না, ছি ছি।

তবে কাল বিকেলে ওদের গাড়ি, দুপুরে ভালোরকম আয়োজন করা যাবে। মাসের শেষে টাকা ফুরিয়ে এসেছে বটে, কিন্তু কুটুম বাড়িতে এলে টাকার কথা ভাবলে চলবে কেন !

পিসীমাকে মেনকা ফিস ফিস করে জিজ্ঞেস করল, 'একখানা ভালো কাপড় তো বৌকে দিতে হবে, না পিসীমা ?'

'দেওয়া তো উচিত।'

বাড়িতে হঠাৎ অতিথি আসার উত্তেজনা ছাপিয়ে গোপালের জন্য এবার মেনকার মমতা জাগে। আবার এ মাসে বেচারীকে টাকা ধার করতে হবে। একটা মানুষ, খেটে খেটে মরে গেল, ভাই বোন মাসী পিসী সবাই লুটেপুটে তার রোজগার খাচ্ছে। তার ওপর আবার কুটুমের এসে অতিথি হওয়া চাই। একটা

টেবল ফ্যান কেনার সাধ পর্যন্ত বেচারার মেটে না। সেই বা কেমন মানুষ, ঘেমে-চেমে আফিস থেকে ফিরলে দশমিনিট একটু হাওয়া পর্যন্ত করে না তাকে! আজ রাত্রে পাখার বাতাস দিয়ে ওকে ঘুম পাড়িয়ে তবে সে ঘুমোবে। এক হাতে হাওয়া করবে, অন্য হাতে মাথার চুলে—

রসিক খেতে বসল ঘেরা বারান্দায়, রসিকের বৌকে বসানো হল ঘরে। রসিকের কাছে বসলেন পিসীমা, তার বৌয়ের ডাইনে বাঁয়ে গা ঘেঁষে বসল মেনকার দুই ননদ। পরিবেশন করতে করতে মেনকা লক্ষ্য করল, এদিকে ওদিকে নড়েচড়ে বেড়াতে বেড়াতে গোপাল রসিকের বৌকে দেখছে, আগ্রহের সঙ্গে দেখছে। প্রথমে রসিকের বৌকে দেখে গোপাল যেন একটু আশ্চর্য হয়ে গিয়েছিল। আলাপ করতে গিয়ে লজ্জায় তাকে কাবু হয়ে পড়তে দেখে যেন একটু আহত হয়েছিল। সহজ একটা ঠাট্টায় তাকে ফিক্ করে হাসিয়ে কথা বলাতে পারায় খুশির যেন তার সীমা ছিল না। লুচি ভাজতে ভাজতে এসব মেনকা লক্ষ্য করেছে। এখন দুজনের খাওয়া তদারকের ছুতোয় ক্রমাগত বারান্দা থেকে ঘরে গিয়ে চোখ বুলচ্ছে রসিকের বৌ-এর সর্বাঙ্গে। অন্য কারো চোখে পড়বার মতো কিছু নয়। অন্য কারো সাধ্য নেই গোপালের চলাফেরা আর হাসিমুখে মানানসই কথা বলার মধ্যে অতিরিক্ত কিছু আবিষ্কার করে। মেনকার মতো চোখ তো ওদের কারো নেই। কিন্তু গোপাল এরকম করছে কেন? রসিকের বৌ সুন্দরী বলে? মেয়েটার রূপ আছে, একটু কড়া ধাঁচের রূপ। যে রূপ কাপড় জামায় বিশেষ চাপা পড়ে না, বরং আরও উগ্র, আরও অশ্লীল হয়ে দাঁড়ায়। রাস্তার লোক হাঁ করে তাকিয়ে থাকে। বাড়ির মানুষ সশঙ্ক অবস্থায় দিন কাটায়। আর রূপের অহঙ্কারে রূপসীটির মাটিতে পা পড়ে না।

গোপাল শান্ত, ভদ্র, মিষ্টি রূপ ভালোবাসে—মেনকার মতো রূপ। রসিকের বৌকে দেখে তার তো বিচলিত হবার কথা নয়।

ঘরে গিয়ে একটু খোঁচা দিতে হবে। বুঝতে হবে ব্যাপারখানা কি।

অতিথিদের খাওয়া শেষ হতেই তাদের শোয়ার সমস্যা নিয়ে পিসীমা, মেনকা আর গোপালের পরামর্শ হল।

পিসী বললেন, 'ভূপাল আর কানাই এক বিছানায় শোবে। ওর বৌকে অম্বুবিন্দুদের ঘরে দেওয়া যাক। একটা রাত তো।'

গোপাল বলল, 'না না, তাই কি হয়! নতুন বিয়ে হয়েছে, ওদের একটা ঘর দেয়া উচিত। ওরা আমার ঘরে থাকবে।'

পিসীমা ঢোঁক গিলে বললেন, 'তবে তাই কর।'

তারপর রাত একটায় বাড়ির সব আলো নিভল। গোপাল শুল ভূপালের ছোট চৌকির ছোট বিছানায়, মেনকা শুল অম্বুবিম্বু দুই ননদের মাঝখানে। রাত্রিবেলা একান্ত দুর্লভ বৌদিকে ঘটনাচক্রে কাছে পেয়ে অম্বুবিম্বুর আহ্লাদের সীমা নেই। না ঘুমিয়ে সারারাত গল্প করবে ঘোষণা করে মিনিট দশেক ফোয়ারার মতো এবং তারপর আরও দশ মিনিট ঝিমিয়ে কথা বলে আধ ঘণ্টার মধ্যে দুজনেই ঘুমিয়ে পড়ল। মেনকা রইল জেগে। গোপালকে তার কত কথা বলার ছিল, কিছুই বলা হল না। আজকের রাতটা কাটবে, এই দীর্ঘ অফুরন্ত রাত, তারপর সারাটা দিন যাবে, কিছুতে কাটতে চায় না এমন একটা দিন, রাত দশটায় সে গোপালের সঙ্গে কথা বলবার সুযোগ পাবে। ততক্ষণে বাসি হয়ে যাবে সব কথা। বলার কোনো মানে থাকবে না। তাছাড়া, পিসীমা কাল ওদের এখানে থেকে যেতে বলেছেন। কাল দিনটা বড় খারাপ, যাত্রা শুভ নয়। রসিকেরা হয়তো কালও এখানে থেকে যাবে, রাত্রে দখল করবে তার ঘর। তাহলে সেই পরশু রাত্রের আগে গোপালকে সে আর কাছে পাচ্ছে না। কি হতচ্ছাড়া একটা বাড়িই গোপাল নিয়েছে, একটা বাড়তি ঘর নেই। বাড়তি ঘর থাকবেই বা কি করে? ভাই বোন মাসী পিসীতে বাড়ি গিজ গিজ করছে। গোপালের দোষ নেই, এই বাড়ির জন্যই মাসে মাসে পঁয়ত্রিশ টাকা ভাড়া গুনছে। সকলের সুখের জন্য খেটে খেটে সারা হয়ে গেল মানুষটা। একটু রোগাও যেন হয়ে গেছে আজকাল।

নিশ্চয় রোগা হয়ে গেছে। পশু যখন তাকে জড়িয়ে ধরেছিল, কই, আগের মতো জোরে তো ধরে নি! কাছে থাকলে আজকেই পরখ করা যেত কতখানি দুর্বল হয়ে পড়েছে। কাল সকালে চেয়ে দেখতে হবে গোপালের চেহারা কেমন আছে। কাল থেকে একটু বেশি মাছ দুধ খাওয়াতে হবে তাকে।

এখন গিয়ে যদি একবার দেখে আসে? ভূপাল আর কানাই নিশ্চয় ঘুমিয়ে পড়েছে। কিন্তু আলো জ্বালালে যদি ওদের ঘুম ভেঙে যায়। অন্ধকারে গায়ে হাত বুলোতে গেলে গোপাল যদি জেগে যায়।

আজ রাত্রে কিছু হয় না। আজ সে ফাঁদে পড়ে গেছে। হার্টফেল করে এখন সে যদি মরেও যায়, গোপালের একটু আদর পাবে না। কোনো উপায় নেই, কোনো ব্যবস্থা করা যায় না। একটা বাড়তি ঘর যদি বাড়িতে থাকত! রাত্রির স্তব্ধতা মেনকার কানে ঝম্‌ঝম্ শব্দ তুলে দেয়। ছুতো আর কৈফিয়তের

আশ্রয় ছেড়ে, যুক্তি আর সঙ্গতির স্তর অতিক্রম করে, চিন্তা তার সোজাসুজি স্পষ্টভাবে গোপালকে চেয়ে বসে। পুরানো অভ্যস্ত মিলনের পুনরাবৃত্তি। তারপর মেনকা মরে যেতে রাজী আছে।

'শুনছো ?'

একসঙ্গে শীত আর গ্রীষ্ম অনুভব করে মেনকা শিউরে উঠল।

জানালার শিকে মুখ ঠেকিয়ে গোপাল গলা আরেকটু চড়িয়ে বলল, 'ঘুমিয়েছ নাকি ? আমায় একটা অ্যাস্‌পিরিন দিয়ে যাও।'

মেনকা সাড়া দেবার আগেই ঘরের এক প্রান্ত থেকে পিসীমা বললেন, 'কে রে, গোপাল ? শরীর খারাপ লাগছে নাকি ?'

'না গরমে মাথা ধরেছে। অ্যাস্‌পিরিন খাব। তুমি উঠো না। উঠো না কিন্তু পিসিমা। তোমার উঠে কাজ নেই।'

মেনকা দরজা খুলে বেরিয়ে এল।'

'অ্যাস্‌পিরিন যে ঘরে রয়েছে ?'

'তবে অ্যাস্‌পিরিন থাক। ছাতে গিয়ে একটু শুই। ভূপালদের ঘরটাবড় গরম।'

'খোলা ছাতে শোবে ! অসুখ করে যদি ?'

'কিছু হবে না। একটা পাটি বিছিয়ে দাও।'

ঘর থেকে মেনকা পাটি আর বালিশ নিয়ে এল—একটি বালিশ। বারান্দা পার হয়ে ছাতের সিঁড়ির দিকে যাবার সময় তাদের ঘরের সামনের সার্সির জানালার কাছে তাকে দাঁড় করিয়ে গোপাল চুপিচুপি বলল, 'দেখেছ ? এর মধ্যে ঘুমিয়ে পড়েছে !'

সার্সি অন্ধকার। রসিকের নাক ডাকার শব্দ বাইরে শোনা যাচ্ছে। মেনকা বলল, 'ঘুমোবে না ? রাত কি কম হয়েছে !'

ছাতে পাটি বিছিয়ে মেনকা বালিশ ঠিক করে দিল। গোলাপ শুধালো, 'তোমার বালিশ আনলে না ?'

'আমিও শোব নাকি এখানে ?'

গোপাল হাত ধরতেই সে পাটিতে বসে পড়ল।—'সবাই কি ভাববে !'

গোপাল জড়িয়ে ধরতে কিছুক্ষণ তার শ্বাস বন্ধ হয়ে রইল।—'আর সিঁড়ি ভাঙতে পারি না। একটা বালিশেই হবে'খন।'

তেতালা বাড়ির কোণের সেই ঘরের জনালাটা আলিসার উপর দিয়ে দেখা যাচ্ছিল। এখনো সে ঘরে আলো জ্বলছে।

# হলুদ পোড়া

সে বছর কার্তিক মাসের মাঝামাঝি তিন দিন আগে পরে গাঁয়ে দু'দুটো খুন হয়ে গেল। একজন মাঝ বয়সী যোয়ান মদ্দ পুরুষ এবং ষোল সতের বছরের একটি রোগা ভীরু মেয়ে।

গাঁয়ের দক্ষিণে ঘোষেদের মজা পুকুরের ধারে একটা মরা গজারি গাছ বহুকাল থেকে দাঁড়িয়ে আছে। স্থানটি ফাঁকা, বনজঙ্গলের আবরু নেই। কাছাকাছি শুধু কয়েকটা কলাগাছ। ওই গজারি গাছটার নীচে একদিন বলাই চক্রবর্তীকে মরে পড়ে থাকতে দেখা গেল। মাথাটা আটচির হয়ে ফেটে গেছে, খুব সম্ভব অনেকগুলি লাঠির আঘাতে।

চারিদিকে হৈ চৈ পড়ে গেল বটে কিন্তু লোকে বিস্মিত হল না। বলাই চক্রবর্তীর এই রকম অপমৃত্যুই আশেপাশের দশটা গাঁয়ের লোক প্রত্যাশা করেছিল, অনেকে কামনাও করছিল। অন্যপক্ষে শুভ্রা মেয়েটির খুন হওয়া নিয়ে হৈ চৈ হল কম কিন্তু মানুষের বিস্ময় ও কৌতূহলের সীমা রইল না। গেরস্ত ঘরের সাধারণ ঘরোয়া মেয়ে, গাঁয়ের লোকের চোখের সামনে আর দশটি মেয়ের মত বড় হয়েছে, বিয়ের পর শ্বশুর বাড়ী গেছে এবং মাসখানেক আগে যথারীতি বাপের বাড়ী ফিরে এসেছে ছেলে বিয়োবার জন্য। পাশের বাড়ীর মেয়েরা পর্যন্ত কোনদিন কল্পনা করার ছুতো পায়নি যে মেয়েটার জীবনে খাপছাড়া কিছু লুকানো ছিল, এমন ভয়াবহ পরিণামের নাটকীয় উপাদান সঞ্চিত হয়েছিল! গাঁয়ে সব শেষের সাঁঝের বাতিটি বোধ হয় যখন সবে জ্বালা হয়েছে তখন বাড়ীর পিছনে ডোবার ঘাটে শুভ্রার মত মেয়েকে কে বা কারা যে কেন গলা টিপে মেরে রেখে যাবে ভেবে উঠতে না পেরে গাঁ শুদ্ধ লোক যেন অপ্রস্তুত হয়ে রইল।

বছর দেড়েক মেয়েটা শ্বশুর বাড়ী ছিল, গাঁয়ের লোকের চোখের আড়ালে। সেখানে কি এই ভয়ানক অঘটনের ভূমিকা গড়ে উঠেছিল?

দুটো খুনের মধ্যে কি কোন যোগাযোগ আছে? বিশ ত্রিশ বছরের মধ্যে গাঁয়ের কেউ তেমন ভাবে জখম পর্যন্ত হয়নি, যখন হল পর পর একেবারে খুন হয়ে গেল দুটো! তার একটি পুরুষ, অপরটি যুবতী নারী। দুটি খুনের মধ্যে সম্পর্ক

আবিষ্কার করার জন্য প্রাণ সকলের ছটফট করে। কিন্তু বলাই চক্রবর্তী শুভ্রাকে কবে শুধু চোখের দেখা দেখেছিল তাও গাঁয়ের কেউ মনে করতে পারে না। একটু-খানি বাস্তব সত্যের খাদের অভাবে নানা জনের কল্পনা ও অনুমানগুলি গুজব হয়ে উঠতে উঠতে মুষড়ে যায়।

বলাই চক্রবর্তীর সম্পত্তি পেল তার ভাইপো নবীন। চল্লিশ টাকার চাকরী ছেড়ে সহর থেকে সপরিবারে গাঁয়ে এসে ক্রমাগত কোঁচার খুঁটে চশমার কাচ মুছতে মুছতে সে পাড়ার লোককে বলতে লাগল, "পঞ্চাশ টাকা রিওয়ার্ড ঘোষণা করেছি। কাকাকে যারা অমন মার মেরেছে তাদের যদি ফাঁসি কাঠে ঝুলোতে না পারি—"

চশমার কাঁচের বদলে মাঝে মাঝে কোঁচার খুঁটে সে নিজের চোখও মুছতে লাগল।

ঠিক একুশ দিন গাঁয়ে বাস করার পর নবীনের স্ত্রী দামিনী সন্ধ্যাবেলা লণ্ঠন হাতে রান্নাঘর থেকে উঠান পার হয়ে শোবার ঘরে যাচ্ছে, কোথা থেকে অতি মৃদু একটু দমকা বাতাস বাড়ীর পূব কোণের তেঁতুল গাছের পাতাকে নাড়া দিয়ে তার গায়ে এসে লাগল। দামিনীর হাতের লণ্ঠন ছিটকে গিয়ে পড়ল দক্ষিণের ঘরের চাওয়ায়, উঠানে আছড়ে পড়ে হাত পা ছুঁড়তে ছুঁড়তে দামিনীর দাঁতে দাঁত লেগে গেল। দালানের আনাচে কানাচে ঝড়ো হাওয়া যেমন গুমরে গুমরে কাঁদে, দামিনী আওয়াজ করতে লাগল সেই রকম।

শুভ্রার দাদা ধীরেন স্থানীয় স্কুলে মাষ্টারী করে। গাঁয়ে সেই একমাত্র ডাক্তার পাশ-না-করা। ফিজিক্সে অনার্স নিয়ে বি-এস্-সি পাশ করে সাত বছর গাঁয়ের স্কুলে জিওগ্রাফি পড়াচ্ছে। প্রথম দিকে প্রবল উৎসাহের সঙ্গে সাতচল্লিশখানা বই নিয়ে লাইব্রেরী, সাতজন ছেলেকে নিয়ে তরুণ সমিতি, বই পড়ে পড়ে সাধারণ রোগে বিনামূল্যে ডাক্তারি, এইসব আরম্ভ করেছিল। গেঁয়ো একটি মেয়েকে বিয়ে করে দু'বছরে চারটি ছেলেমেয়ের জন্ম হওয়ায় এখন অনেকটা ঝিমিয়ে গেছে। লাইব্রেরীর বইএর সংখ্যা তিনশ'তে উঠে থেমে গেছে, তার নিজের সম্পত্তি হিসাবে বইয়ের আলমারী তার বাড়ীতেই তালাবন্ধ হয়ে থাকে, চাঁদা কেউ দেয় না, তবে দু'চারজন পড়া-বই আর একবার পড়ার জন্য মাঝে মাঝে চেয়ে নিয়ে যায়। বছরে দু'তিনবার তরুণ-সমিতির মিটিং হয়। চার আনা আট আনা ফি নিয়ে এখন সে ডাক্তারি করে, ওষুধও বিক্রী করে।

ধীরেনকে যখন ডেকে আনা হল, কলসী কলসী জল ঢেলে দামিনীর মূর্চ্ছা ভাঙ্গা হয়েছে। কিন্তু সে তাকাচ্ছে অর্থহীন দৃষ্টিতে, আপন মনে হাসছে আর কাঁদছে এবং যারা তাকে ধবে রেখেছিল তাদের আঁচড়ে কামড়ে পালিয়ে যাবার চেষ্টা করছে।

ধীরেন গম্ভীর চিন্তিত মুখে বলল, 'শা'পুরের কৈলাস ডাক্তারকে একবার ডাকা দরকার। আমি চিকিৎসা করতে পারি, তবে কি জানেন, আমি তো পাশ করা ডাক্তার নই, দায়িত্ব নিতে ভরসা হচ্ছে না।'

বুড়ো পঙ্কজ ঘোষাল বলাই চক্রবর্তীর অনুগ্রহে বহুকাল সপরিবারে পরিপুষ্ট হয়েছিলেন, তিনি বললেন, 'ডাক্তার? ডাক্তার কি হবে। তুমি আমার কথা শোন বাবা নবীন, কুঞ্জকে অবিলম্বে ডেকে পাঠাও!'

গাঁয়ের যারা ভিড় করছিল তারা প্রায় সকলেই বুড়ো ঘোষালের কথায় সায় দিল।

নবীন জিজ্ঞেস করল, 'কুঞ্জ কত নেয়?'

ধীরেন বলল, 'ছি, ওসব দুর্বুদ্ধি কোরো না নবীন! আমি বলছি তোমায়, এটা অসুখ, অন্য কিছু নয়! লেখা পড়া শিখেছ, জ্ঞান বুদ্ধি আছে, তুমিও কি বলে কুঞ্জকে চিকিৎসার জন্য ডেকে পাঠাবে?'

নবীন আমতা করে বলল, 'এসব খাপছাড়া অসুখে ওদের চিকিৎসাই ভাল ফল দেয় ভাই।'

বয়সে নবীন তিনচার বছরের বড় কিন্তু এককালে দু'জনে একসঙ্গে স্কুলে একই ক্লাসে পাশাপাশি বসে লেখাপড়া করত। বোধ হয় সেই খাতিরেই কৈলাশ ডাক্তার ও কুঞ্জ মাঝি দু'জনকে আনতেই নবীন লোক পাঠিয়ে দিল।

কুঞ্জই আগে এল। লোক পৌঁছবার আগেই সে খবর পেয়েছিল চক্রবর্তীদের বৌকে অন্ধকারের অশরীরী শক্তি আয়ত্ত করেছে। কুঞ্জ নামকরা গুণী। তার গুণপনা দেখবার লোভে আরও অনেকে এসে ভিড় বাড়িয়ে দিল।

'ভর সাঁঝে ভর করেছেন সহজে ছাড়বেন না!'

ওই বলে সকলকে ভয় দেখিয়ে সঙ্গে সঙ্গে আবার অভয় দিয়ে কুঞ্জ বলল, 'তবে ছাড়তে হবেই শেষে তক্। কুঞ্জ মাঝির সাথে তো চালাকি চলবে না!'

ঘরের দাওয়া থেকে সকলকে উঠানে নামিয়ে দেওয়া হল। বিড় বিড় করে মন্ত্র পড়তে পড়তে কুঞ্জ দাওয়ায় জল ছিটিয়ে দিল। দামিনীর এলো চুল শক্ত করে বেঁধে দেওয়া হল দাওয়ার একটা খুঁটির সঙ্গে, দামিনীর না রইল বসবার উপায়, না রইল

